# নিত্যোৎসবঃ

( মূল সংস্কৃত ও বঙ্গানুবাদ সমেত )

উপেন্দ্রকুমার দাস
সম্পাদিত

নবভারত  পাবলিশার্স

৭২ মহাত্মা গান্ধী রোড : কলিকাতা-৯

মূল্য : পঁয়ত্রিশ টাকা

# নিত্যোৎসবঃ

( মূল সংস্কৃত, টীকা ও অনুবাদসহ )

উপেন্দ্রকুমার দাস
সম্পাদিত

নবভারত  পাবলিশার্স

৭২ মহাত্মা গান্ধী রোড। কলিকাতা-৯

শিবাদ্যবনিপর্যন্তং ব্রহ্মাদিস্তম্বসংবৃতম্ ।
কালাগ্ন্যাদিশিবান্তং চ জগদ্ যজ্ঞেন তৃপ্যতু ॥

# প্রস্তাবনা

১৯২৩ খ্রীষ্টাব্দে মহারাজা গায়েকওয়াড়ের সরকার প্রথম নিত্যোৎসব প্রকাশ করেন। বিভিন্ন আকরপুঁথি পর্যালোচনা করে গ্রন্থখানির সম্পাদনা করেন পণ্ডিত মহাদেব শাস্ত্রী (A. Mahadeva Sastri)। নামপত্রে গ্রন্থখানিকে পরশুরামকল্পসূত্রের পরিশিষ্ট বা উত্তর খণ্ড (Supplement to Paraśurāma-Kalpa-Sūtra) বলা হয়েছে।

গ্রন্থকার উমানন্দ। তিনি স্বয়ং নিত্যোৎসবকে পরশুরামকল্পসূত্রানুসারী নিবন্ধ বলেছেন। আরম্ভোল্লাসে ভূমিকায় তিনি বলেছেন, পরশুরামকৃত কল্পসূত্রের কথিত অর্থ এতে প্রকাশ পেয়েছে এবং সপ্তম উল্লাসে নিবন্ধমহিমা কীর্তন করতে গিয়ে বলেছেন, এই নিবন্ধ দশখণ্ডবিশিষ্ট কল্পসূত্রের অর্থবোধক। তার অর্থ এ নয় যে, নিত্যোৎসব কল্পসূত্রের ছেদহীন ভাষ্য বা টানা ব্যাখ্যা। সূত্রে যা স্পষ্ট হয়নি তিনি তা স্পষ্ট করেছেন। তাও সব নয়। উপরে উক্ত ভূমিকাতেই বলেছেন, 'প্রতিপাদ্য বিষয়ের মধ্যে যা মুখ্য তা নিবন্ধের অন্তর্ভূত হয়েছে।' আরও বলেছেন, 'আমার ব্যাখ্যাত ক্রমগুলিতে মুখ্যবিষয়োপযোগী বিষয় যোগ করেছি। যা সূত্রে বলা হয়নি কিন্তু সূচিত হয়েছে, যা সূত্রের অবিরোধী, তা সূত্রেরই অঙ্গ মনে করা উচিত। এই নিবন্ধে কোথাও কোথাও তন্ত্রান্তর থেকে এবং সম্প্রদায় থেকে এরূপ বিষয় সংযোজিত করেছি।'

উমানন্দনাথ যে তাঁর বক্তব্য বিশদ করার জন্য অনেক প্রামাণ্য গ্রন্থ থেকে বচন উদ্ধার করেছেন, 'নিত্যোৎসবোদাহৃত গ্রন্থ-গ্রন্থকারসূচী' দেখলেই তা বুঝা যায়।

এই প্রসঙ্গে নিত্যোৎসব সম্পর্কে উমানন্দনাথের অল্পপরবর্তী পরশুরাম-কল্পসূত্রের অন্যতম ভাষ্যকার লক্ষ্মণ রাণাডের মন্তব্য প্রণিধানযোগ্য। তিনি বলেছেন, পরশুরামকল্পসূত্রের গভীর অর্থ সাধারণ জ্ঞানার্থীর বোধগম্য নয় দেখে ভাস্কররায়ের শিষ্য উমানন্দনাথ নিত্যোৎসব রচনা করে তাতে সূত্রোক্ত উপাসনা-পদ্ধতি বিশদভাবে ও সুশৃঙ্খলভাবে ব্যক্ত করেন। (Ref. Preface to Paraśurāma-Kalpa-Sūtra, by A. Mahadeva Sastri).

নিত্যোৎসব-এ আছে সপ্ত উল্লাস। পূর্বে যে-ভূমিকার উল্লেখ করা হয়েছে তাতে গ্রন্থকার নিজেই বলেছেন, আরম্ভ তরুণ যৌবন প্রৌঢ় প্রৌঢ়ান্ত উন্মন এবং অনবস্থ নামক সপ্ত উল্লাসে নিবন্ধ সমাপ্ত হয়েছে।

উল্লাস শব্দের অন্যতম অর্থ পরিচ্ছেদ। শব্দটি এখানে এই অর্থেই ব্যবহৃত

হয়েছে। মনে স্বভাবতঃই প্রশ্ন জাগে পরিচ্ছেদ শব্দ ব্যবহার না করে উল্লাস শব্দ ব্যবহার করার কোনো তাৎপর্য আছে কি? তাৎপর্য যে আছে তার প্রমাণ গ্রন্থকার 'সূত্রে কথিত' ( সূত্রোদিতৈঃ ) সপ্ত উল্লাসের কথা বলেছেন। তন্ত্রশাস্ত্রে পঞ্চতত্ত্বসাধনায় বিহিত মদ্যপানজনিত আরম্ভাদি সপ্ত উল্লাসের কথা বলা হয়েছে। পরশুরামকল্পসূত্রের উদ্দিষ্ট সূত্রটিতেও ( ৯।৬৮ ) তাই বলা হয়েছে। ( উল্লাস সম্পর্কে উক্ত সূত্র ও রামেশ্বরকৃত তার বৃত্তি এবং শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা-পঞ্চতত্ত্ব ও শবসাধনা অধ্যায়ে বিস্তৃত বিবরণ দ্রষ্টব্য। )

পঞ্চতত্ত্বসাধনার চরম লক্ষ্য যেমন অদ্বয়ব্রহ্মোপলব্ধি তেমনি নিত্যোৎসবের আলোচ্য উল্লাসগুলিতে যা বিবৃত হয়েছে সে-সবেরও চরম লক্ষ্য অদ্বয়-ব্রহ্মোপলব্ধি। আমাদের মনে হয় উল্লাসশব্দ ব্যবহার করার এই তাৎপর্য।

নিত্যোৎসবের উল্লাস এই প্রকার, যথা—প্রথম আরম্ভোল্লাস—দীক্ষাক্রম। দ্বিতীয় তরুণোল্লাস—গণপতিক্রম। তৃতীয় যৌবনোল্লাস—শ্রীক্রম। চতুর্থ প্রৌঢ়োল্লাস—শ্যামাক্রম। পঞ্চম তদন্তোল্লাস অর্থাৎ প্রৌঢ়ান্তোল্লাস—দণ্ডিনীক্রম। ষষ্ঠ উন্মনোল্লাস—পরাপদ্ধতি। সপ্তম অনবস্থোল্লাস—সাধারণ-ক্রম।

এক হিসাবে নিত্যোৎসবকে পরশুরামকল্পসূত্রানুসারী সাধনশাস্ত্র বলা যায়। সূত্রনির্দিষ্ট সব মুখ্য বিষয়ের প্রয়োগক্রম এতে বিস্তৃতভাবে বিবৃত হয়েছে। মনে হয় এই বিচারেই গ্রন্থখানিকে পরশুরামকল্পসূত্রের পরিশিষ্ট বলা হয়েছে।

পরশুরামকল্পসূত্রের প্রথম খণ্ড—দীক্ষাধিকার। তার প্রথম সূত্র—অথাতো দীক্ষাং ব্যাখ্যাস্যামঃ। তাই নিত্যোৎসবেরও প্রথম উল্লাস আরম্ভোল্লাস—দীক্ষাক্রম। তাতে আছে দীক্ষার কালনির্ণয়, গুরুলক্ষণ, শিষ্যলক্ষণ, গুরুবরণ, ক্রমপ্রবর্তনপূর্বক শিষ্যকে আহ্বান, ত্রৈপুরসিদ্ধান্ত, মন্ত্রোপাসনা, উপাসকধর্ম, সর্বসারভূতধর্ম, দীক্ষার আবশ্যকতা, শাম্ভবী দীক্ষা, শাক্তী দীক্ষা, মান্ত্রী দীক্ষা, দীক্ষাত্রয়ে মুখ্যগৌণ পক্ষ, ইষ্টমন্ত্রদান, সময়াচারানুশাসন, কুলধর্মনিষ্ঠার ফল, শিষ্যের পরচিদ্রূপসম্পাদন, সর্বমন্ত্রে অধিকার লাভ, তত্তৎক্রমানুষ্ঠানে দীক্ষা-ব্যবস্থা, অধিকারিনির্ণয়। পরশুরামকল্পসূত্রে দীক্ষাসম্পর্কিত এসব বিস্তৃত বিষয় ব্যক্ত হয়নি।

পরশুরামকল্পসূত্রের দ্বিতীয় খণ্ড—গণপতিপদ্ধতি। নিত্যোৎসবেরও দ্বিতীয় উল্লাস তরুণোল্লাস—গণপতিক্রম। তাতে আছে কালকৃত্য ও আহ্নিকের বিশেষত্ব, চতুরাবৃত্তিতর্পণসঙ্কল্পাদি, চতুরাবৃত্তিতর্পণ, পূজাবিধি, শিখাবন্ধন থেকে মাতৃকান্যাস, ষড়ঙ্গন্যাস, ধ্যান, অর্ঘ্যসংস্কার, পীঠে প্রাণপ্রতিষ্ঠা, পীঠশক্তিপূজা,

ধর্মাদি-অষ্টক-পূজা, মহাগণপতিপূজা, মহাগণপতিতর্পণ, ষড়ঙ্গপূজা, ওঘত্রয়পূজা, দিব্যৌঘ, সিদ্ধৌঘ মানবৌঘ, দিব্যৌঘপাঠান্তর, সিদ্ধৌঘপাঠান্তর, মানবৌঘপাঠান্তর, আবরণপূজা, প্রথমাবরণ, দ্বিতীয়াবরণ, তৃতীয়াবরণ, চতুর্থাবরণ, পঞ্চমাবরণ, গণনাথের পুনরায় তর্পণ ও ষোড়শোপচারে পূজা, অগ্নিকার্য, বলিদান, তর্পণ-জপ-স্তোত্র, সদাশিবোক্ত গণেশাষ্টক, সুবাসিনীপূজা, পুরশ্চরণবিধি।

পরশুরামকল্পসূত্রে গণপতিপদ্ধতি সম্পর্কে এরূপ বিস্তৃত বিবরণ নেই।

পরশুরামকল্পসূত্রের তৃতীয় খণ্ড—শ্রীক্রম। নিত্যোৎসবেরও তৃতীয় উল্লাস যৌবনোল্লাস—শ্রীক্রম। তাতে আছে ১। আহ্নিকপ্রকরণ ( তার অন্তর্ভুক্ত গুরুধ্যান, প্রাণসংযম, চিদ্বিমর্শ, মূলবিদ্যার মানস আবৃত্তি, রশ্মিমালাস্মরণ, অজপাগায়ত্রীভাবনা, ভূপ্রার্থনা থেকে মুখপ্রক্ষালন, স্নানবিধি, সন্ধ্যাবিধি।

২। সপর্যাপ্রকরণ। তার অন্তর্ভুক্ত যাগমন্দিরপ্রবেশ, শ্রীচক্ররচনা, যন্ত্রপ্রতিষ্ঠা, যন্ত্রপ্রাণপ্রতিষ্ঠা, মন্দিরপূজা, বর্ধনীপাত্রস্থাপন থেকে প্রদীপমালা, ভূতশুদ্ধি, আত্মপ্রাণপ্রতিষ্ঠা, বিঘ্নাপসারণ, ন্যাসজ্ঞানবিধি, পাত্রস্থাপন, সামান্যার্ঘ্যবিধি, বিশেষার্ঘ্যবিধি, অন্তর্যাগ, চৌষট্টি উপচারার্চনা, ষড়ঙ্গপূজা, নিত্যাদেবীপূজা, গুরুমণ্ডল—(১) কাদিবিদ্যার উপাসকদের—দিব্যৌঘ সিদ্ধৌঘ মানবৌঘ। (২) ষোড়শীর উপাসকদের—দিব্যৌঘ সিদ্ধৌঘ মানবৌঘ। (৩) হাদিবিদ্যার উপাসকদের—দিব্যৌঘ সিদ্ধৌঘ মানবৌঘ। মন্ত্রাদিবিদ্যার গুরুপরম্পরা—দিব্যৌঘ সিদ্ধৌঘ মানবৌঘ। অজ্ঞাতগুরুপারম্পর্যে গুরুক্রম—দিব্যৌঘ সিদ্ধৌঘ মানবৌঘ। আবরণপূজা—প্রথমাবরণ, দ্বিতীয়াবরণ, তৃতীয়াবরণ, চতুর্থাবরণ, পঞ্চমাবরণ, ষষ্ঠাবরণ, সপ্তমাবরণ, অষ্টমাবরণ, নবমাবরণ। মন্ত্রপুষ্প, কামকলা-ধ্যান। হোম করা ও না-করা। বলিদানবিধি, প্রদক্ষিণ, স্তোত্র। সুবাসিনী পূজা। তত্ত্বশোধন। দেবতার উদ্বাসন। শান্তিস্তব। বিশেষার্ঘ্যবিসর্জন, সংক্ষেপপূজাবিধি, সংক্ষেপে অর্চনা। যজ্ঞার্থে নিয়ম। শ্রীচক্রের লেখনোপায়। শ্রীচক্রের প্রস্তারভেদ। শ্রীচক্রপ্রতিষ্ঠাপনবিধি। মন্ত্রভেদে পূজার কালসীমা। শ্রীচক্রের মহিমা।

৩। হোমপ্রকরণ।

৪। মুদ্রাপ্রকরণ—শ্রীগুরুবন্দনার মুদ্রা, অর্ঘ্যস্থাপনমুদ্রা, অর্চনার মুদ্রা, সংক্ষোভিণী-আদি মুদ্রা, ন্যাসে মুদ্রা, জপে মুদ্রা।

৫। ন্যাসপ্রকরণ—করশুদ্ধিন্যাস, আত্মরক্ষান্যাস, চতুরাসনন্যাস, বালাষড়ঙ্গন্যাস, বশিন্যাদিন্যাস, মূলবিদ্যার বর্ণন্যাস, ষোড়শাক্ষরীন্যাস, সম্মোহনন্যাস,

সংহারন্যাস, সৃষ্টিন্যাস, স্থিতিন্যাস, লঘুষোঢ়ান্যাস, গণেশন্যাস, গ্রহন্যাস, নক্ষত্রন্যাস, যোগিনীন্যাস, রাশিন্যাস, পীঠন্যাস, শ্রীচক্রন্যাস, ত্রৈলোক্যমোহনচক্রন্যাস, সর্বাশাপরিপূরকচক্রন্যাস, সর্বসংক্ষোভণচক্রন্যাস, সর্বসৌভাগ্যদায়কচক্রন্যাস, সর্বার্থসাধকচক্রন্যাস, সর্বরক্ষাকরচক্রন্যাস, সর্বরোগহরচক্রন্যাস, আয়ুধন্যাস, সর্বাসিদ্ধিপ্রদচক্রন্যাস, সর্বানন্দময়চক্রন্যাস।

৬। জপপ্রকরণ—জপবিধি, জপোত্তরাঙ্গমন্ত্র, রশ্মিমালামন্ত্র, রশ্মিমালামন্ত্রের ঋষি ইত্যাদি।

৭। নৈমিত্তিকপ্রকরণ—পর্বে নৈমিত্তিক অর্চনার বিধি, নিত্যক্রম থেকে নৈমিত্তিকক্রমের প্রভেদ, নিবেদনে বিভিন্ন পক্ষ, দমনবিধি, চৈত্রপূর্ণিমাকৃত্য, বৈশাখীকৃত্য, জ্যৈষ্ঠকৃত্য, আষাঢ়কৃত্য, পবিত্রারোপণবিধি, ভাদ্রমাসকৃত্য, আশ্বিনমাসকৃত্য, কার্ত্তিককৃত্য, অগ্রহায়ণকৃত্য, পৌষকৃত্য, মাঘকৃত্য, ফাল্গুনকৃত্য।

পরশুরামকল্পসূত্রের তৃতীয়খণ্ডে বিবৃত বিষয়ের সঙ্গে উপরে বিবৃত বিষয়ের তুলনা করলেই নিত্যোৎসবের বৈশিষ্ট্য স্পষ্ট প্রতীয়মান হবে।

নিত্যোৎসবের চতুর্থ উল্লাস প্রৌঢ়োল্লাস—শ্যামাক্রম। কিন্তু পরশুরামকল্পসূত্রের ষষ্ঠখণ্ড—শ্যামাক্রম। এই চতুর্থ উল্লাস থেকেই নিত্যোৎসবের উল্লাসের নাম পরশুরামকল্পসূত্রের খণ্ডের নাম থেকে ভিন্ন হয়ে গেছে।

নিত্যোৎসবের প্রৌঢ়োল্লাসে আছে উপোদ্‌ঘাত। প্রত্যূষকৃত্য ও আহ্নিক। যাগমন্দিরপ্রবেশ। প্রাণায়াম। ষড়ঙ্গাদিন্যাস। মন্দিরপূজা। দেবীর পুনরায় পূজা। বলিদান। মাতঙ্গীশ্বরীমন্ত্রজপ। মাতঙ্গীস্তুতি। সুবাসিনীপূজাদি অবশিষ্টকৃত্য। শ্যামাপূজকদের পালনীয় নিয়ম। পুরশ্চরণের সঙ্কল্প। মন্ত্রজপ। জপকাল। স্ত্রীলোক ও শূদ্রের জন্য প্রণবসদৃশ মন্ত্রের উপদেশ। পুরশ্চরণের অঙ্গ হোম। পুরশ্চরণের অঙ্গ তর্পণ। পুরশ্চরণের অঙ্গ ভোজন। হোমের বিকল্প বিত্তিজপ। আরব্ধ পুরশ্চরণাদি অশৌচেও কর্তব্য। মন্ত্রসিদ্ধিপর্যন্ত পুরশ্চরণের অভ্যাস। পুরশ্চরণে বিকল্পবিধি। কূর্মচক্রলক্ষণ। মালাসংস্কার। অক্ষমালার সংস্কারনিরপেক্ষতা। রুদ্রাক্ষমালাসংস্কার। অন্যমালাসংস্কার। দেবতাভেদে সূত্রভেদ। মালাসংস্কারকাল। মালাভেদে ফলভেদ। সূত্রের জীর্ণতা ইত্যাদি ক্ষেত্রে প্রায়শ্চিত্ত। জপভেদ। কুণ্ড ও স্থণ্ডিলের মাপ। হোমে ইতিকর্তব্যতাবিশেষ। কাম্য হোমদ্রব্যের পরিমাণ ও ফল। পুরশ্চরণকালে বিহিত। পুরশ্চরণকালে নিষিদ্ধ। পুরশ্চরণকালে ভোজ্যদ্রব্য। পুরশ্চরণকালে ভোজনপর্যায়।

লক্ষণীয় পরশুরামকল্পসূত্রের শ্যামাক্রমে বিবৃত বিষয়ের অতিরিক্ত কিছু ক্রিয়ানুষ্ঠানের ক্ষেত্রে আবশ্যক বিভিন্ন বিষয় এতে বিবৃত হয়েছে।

নিত্যোৎসবের পঞ্চম উল্লাস প্রৌঢ়ান্তোল্লাস—দণ্ডিনীক্রম। দণ্ডিনীক্রমকে পরশুরামকল্পসূত্রে বলা হয়েছে বারাহীক্রম। তা উক্ত গ্রন্থের সপ্তমখণ্ডের অন্তর্ভুক্ত।

প্রৌঢ়ান্তোল্লাসে আছে উপোদ্ঘাত। প্রত্যূষকৃত্য ও আহ্নিক। যাগমন্দির-প্রবেশ। প্রাণায়াম। দ্বিতারীন্যাস। করন্যাস ও ষড়ঙ্গন্যাস। অর্ঘ্যশোধন। সপ্তাক্ষরমন্ত্রপঞ্চকন্যাস। অষ্টখণ্ডন্যাস। মাতৃকাস্থানে মূলপদন্যাস। তত্ত্বাষ্টকন্যাস। মন্ত্রপ্রাণপ্রতিষ্ঠা। পীঠপূজা। আসনপূজা। মূর্তিকল্পনা। দেবীর ধ্যান। দেবীর ষোড়শোপচারপূজা। দেবীতর্পণ। ওঘত্রয়পূজা। আবরণপূজা। দেবীর পুনঃপূজা থেকে বলিদান। বারাহীমন্ত্রজপ। বারাহী-স্তোত্র। বৃন্দপূজা। গুরুর সন্তোষবিধান এবং শক্তি ও বটুকের পূজা। হবিঃশেষগ্রহণ। মন্ত্রসাধন।

পরশুরামকল্পসূত্রের বারাহীক্রমে বারাহীর উপাসনাসংক্রান্ত এরূপ বিস্তৃত বিবরণ নেই।

নিত্যোৎসবের ষষ্ঠ উল্লাস উন্মনোল্লাস—পরাপদ্ধতি। পরশুরামকল্পসূত্রে পরাপদ্ধতিকে বলা হয়েছে পরাক্রম। উক্ত গ্রন্থের অষ্টমখণ্ড—পরা-ক্রম।

উন্মনোল্লাসে আছে উপোদ্ঘাত। প্রত্যূষকৃত্য ও আহ্নিক। যাগমন্দির-প্রবেশ। প্রাণায়াম। মাতৃকান্যাস ও ষড়ঙ্গ। অর্ঘ্যশোধন। যন্ত্রোদ্ধার। চক্রে প্রধানদেবতার ও তাঁর অঙ্গদেবতার পূজা। গুরু-ওঘত্রয়পূজা। আবরণ-পূজা। দেবতার পুনঃপূজা। হোম। প্রদক্ষিণ প্রণতি মূলমন্ত্রজপ। দেবতা-স্তুতি। মন্ত্রসাধন। মন্ত্রসমূহের জাতিনির্ণয় ও অধিকারভেদ। কলিযুগে সিদ্ধমন্ত্র। গুরুশিষ্যের বর্ণাশ্রমাদি ব্যবস্থা। বয়সভেদে সিদ্ধিপ্রদ সব মন্ত্র। মন্ত্রের ব্যক্তিবিশেষত্ব। সিদ্ধারিশোধনপ্রকার। ঋণিধনিশোধনপ্রকার। কুলাকুলচক্রবিচারাপবাদ। মন্ত্রের সংস্কার। পুষ্পবিচার। দেবতাযোগ্য পুষ্পাদি। বর্জনীয় পুষ্প। সর্বদেবতাসাধারণ বিহিত কর্ম। কোনো কোনো কর্মের কালসীমা। বিহিত ও নিষিদ্ধ কর্ম। নিষিদ্ধ কর্ম। ফলরূপ মধ্যম কুসুম। অধম কুসুম। পর্যুষিত কুসুমবিচার। পর্যুষিতাপবাদ। পর্যুষিত-মাত্রেরও গ্রাহ্যত্ব। এই সবের অপবাদ। নিবন্ধাধ্যয়নমহিমা। গ্রন্থকর্তৃপ্রশস্তি।

উক্ত 'গ্রন্থকর্তৃপ্রশস্তি'তে গ্রন্থকারের যে পরিচয় দেওয়া হয়েছে তা থেকে

জানা যায় তাঁর নাম জগন্নাথ। তিনি জগন্নাথ পণ্ডিত নামে খ্যাত ছিলেন। জগন্নাথ ভাস্কররায় মখি ভারতীর নিকট দীক্ষালাভ করেন।

উমানন্দনাথ তাঁর দীক্ষালব্ধ সম্প্রদায়সম্মত নাম। যেমন তদীয় গুরু ভাস্কররায়ের দীক্ষালব্ধ সম্প্রদায়সম্মত নাম ভাসুরানন্দনাথ। ভাস্কররায় ভাসুরানন্দনাথ, ভাস্কররায় ভারতী দীক্ষিত, ভাস্কররায় মখি ভারতী ইত্যাদি নামে পরিচিত ছিলেন। লক্ষ্য করা গেছে পূর্বোক্ত 'গ্রন্থকর্তৃপ্রশস্তিতে' ভাস্কররায় মখি ভারতী বলে তাঁর উল্লেখ করা হয়েছে। নিত্যোৎসবের অন্যত্র ভাসুরানন্দ নামও ব্যবহৃত হয়েছে।

'গ্রন্থকর্তৃপ্রশস্তি'তে কল্যাবে্দষু ইত্যাদি অন্তিম শ্লোকে গ্রন্থরচনার কাল-নির্দেশ করা হয়েছে। তদনুসারে ৪৮৭৬ কল্যব্দের পর ক্রোধনবর্ষে গ্রন্থ রচিত হয়। ৪৮৭৬ কল্যব্দ হল ১৭৭৪ খ্রীষ্টাব্দ। দেখা যাচ্ছে তার পরের বৎসরই উদ্দিষ্ট ক্রোধনবর্ষ। কেননা, পরশুরামকল্পসূত্রের অন্যতম ভাষ্যকার লক্ষ্মণ রাণাডে বলেছেন ১৭৭৫ খ্রীষ্টাব্দে নিত্যোৎসব রচিত হয়। (Ref. Preface to Paraśurāma-Kalpa-Sūtra by A. Mahadeva Sastri). লক্ষ্মণ রাণাডে উমানন্দনাথের অল্পকাল পরবর্তী। তাই তাঁর উক্তির যথার্থতায় সন্দেহ করা যায় না।

'গ্রন্থকর্তৃপ্রশস্তি' যে উমানন্দনাথের রচনা নয় তা বুঝতে অসুবিধা হয় না। এটি পরবর্তী যোজনা। সম্ভবতঃ উমানন্দনাথের কোনো শিষ্য এটি রচনা করেছেন। তার কারণ, সুস্থমস্তিষ্কের কোনো গ্রন্থকার গ্রন্থশেষে 'গ্রন্থকর্তৃপ্রশস্তি' শিরোনাম দিয়ে নিজের প্রশস্তি রচনা করবেন এরূপ ভাবাও যায় না। শিষ্টাচারবিরুদ্ধ এরূপ আত্মপ্রশস্তিরচনা উমানন্দনাথের মতো গুরুনির্ভর বিনয়ী ব্যক্তির পক্ষে সম্ভবপর নয়। তবে প্রক্ষিপ্ত হলেও প্রশস্তিতে উমানন্দনাথের পরিচয় প্রকাশ করা হয়েছে বলে তার একটা বিশেষ মূল্য আছে।

যথাসাধ্য চেষ্টা করা সত্ত্বেও গ্রন্থখানির নির্ভুল মুদ্রণ সম্ভবপর হয়নি। বিশেষ করে আমাদের অসুস্থতাজনিত অনবধানতার কারণে গ্রন্থের সমাপ্তি অংশে দু-একটি গুরুতর প্রমাদ ঘটেছে। তার জন্য আমরা দুঃখিত এবং সহৃদয় পাঠকপাঠিকার কাছে ক্ষমাপ্রার্থী। আমাদের বিনীত আবেদন—"ভ্রমং প্রমাদস্খলিতং ক্ষমন্ত্বিহ সাধবঃ।"—সাধু ব্যক্তিরা এই ভ্রম প্রমাদস্খলন ক্ষমা করুন। যেসব ভ্রমপ্রমাদ নজরে পড়েছে সংশোধনপত্রে সেসব সংশোধন করে দেওয়া হল।

বাংলা হরফে নিত্যোৎসব-এর মূল এবং সেই সঙ্গে বাংলা অনুবাদ ও টীকা এই প্রথম প্রকাশিত হল। একাজে আমরা নিমিত্তমাত্র। তবু আমাদের এই সামান্য প্রচেষ্টা যদি তন্ত্রামোদী, বিশেষ করে বঙ্গভাষাভাষী সুধীবৃন্দের যৎকিঞ্চিৎ পরিতোষ বিধান করতে পারে, তা হলে আমরাও অবশ্যই পরম তৃপ্তিলাভ করব।

বিশ্বভারতীর দর্শন ও তুলনামূলক ধর্মবিভাগের গবেষণা-সহায় (Research Associate) আমার কনিষ্ঠা কন্যা শ্রীমতী মায়া দাস, এম. এ. এই গ্রন্থপ্রণয়নে আমার সহায়তা করেছে। সর্বমঙ্গলা তার অশেষ কল্যাণ করুন।

উপসংহারে একান্তমনে প্রার্থনা করি—গ্রন্থের প্রকাশক নবভারত পাবলিশার্সের কর্তৃপক্ষের তন্ত্রপ্রচারব্রত ভগবতীর কৃপায় অব্যাহত ও নির্বিঘ্ন হোক। শিবম্।

উপেন্দ্রকুমার দাস

শান্তিনিকেতন,
শিবচতুর্দশী,
১৩৮৭

# বিষয়সূচিকা

———

# অনুবাদসূচী

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|

## প্রৌঢ়োল্লাস চতুর্থ—শ্যামাক্রম ২৪৬—৩০০

# সংশোধন

| পৃষ্ঠা | পঙ্‌ক্তি | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ২৩ | ১৬ | প্রোঢ়োল্লাস | প্রৌঢ়োল্লাস |
| ২৫ | ৯ | পরচিদ্‌রূপ সম্পাদন | পরচিদ্‌রূপসম্পাদন |
| ৩৭ | ১৮ | শিখাবন্ধনাদি | শিখাবন্ধনাদি |
| ৪৯ | ১ | পঞ্চমাবরণম্ | পঞ্চমাবরণ |
| | ২৩ | ইত্যাধিকঃ | ইত্যধিকঃ |
| ৫৯ | ১২ | বলিদানম্ | বলিদানম্ |
| ৬০ | ১৮ | নিতার | নিত্যার |
| ৮৬ | ১৭ | গুরু পাদ্‌কার | গুরুপাদুকার |
| ৯৯ | ১৮ | চৌষষ্টি | চৌষট্টি |
| | ১৯ | চৌষষ্টি | চৌষট্টি |
| ১০১ | ১১ | দিব্যৌঘঃ | দিব্যৌঘ |
| ১১৯ | ২১ | বলিদানবিধিঃ | বলিদানবিধিঃ |
| ১২৮ | ২৬ | পঞ্চদশীর | পঞ্চদশীর[৩] |
| | ২৬ | ষোড়শীর[৩] | ষোড়শীর |
| ১৪৩ | ২৭ | যন্ত্র প্রতিষ্ঠাবিধি | যন্ত্রপ্রতিষ্ঠাবিধি |
| ১৭৫ | ১ | বক্তে | বক্ত্রে |
| ২২৯ | ৭ | তিরস্কারিণী | তিরস্করিণী |
| ২৮২ | ২৬ | সুষুম্নানাড়ী | সুষুম্ণানাড়ী |
| ২৮৭ | ১৯ | ফল:ভেদে | ফলভেদ |
| ২৯১ | ১৬ | সূর্যভং | সূর্যভং |
| ২৯৩ | ১০ | মেখলাযোনীনাং | মেখলাযোনীনাং |
| ৩০১ | ১৯ | আনুষঙ্গিক | আনুষঙ্গিক |
| ৩১০ | ২৭ | পাঠ ( ৭।১৬ ) | ( ৭।১৬ ) |
| ৩১২ | ২৬ | বন্দনধেনুযোনি | বন্দনধেনুযোনি |
| ৩১৩ | ২৬ | বজমন্ত্রে | বীজমন্ত্রে |
| ৩১৮ | ১২ | াটকেশভৈরবশ্রী[২] | হাটকেশভৈরবশ্রী[২] |
| ৩১৯ | ৭ | পূজয়ামি | পূজয়ামি |
| ৩২০ | ৩১ | বসুভো | বসুভ্যো |

| পৃষ্ঠা | পঙ্‌ক্তি | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ৩২৬ | ২৩ | যো | যো |
| ৩৩০ | ৭ | বৈরীবর | বৈরীর |
| ৩৩১ | ৫ | শেষং | শেষং |
| ৩৩৪ | ২১ | উর্ধভাগে | উর্ধ্বভাগে |
| ৩৪৪ | ৭ | ( হৃদয়ায় ) নমঃ, | ( হৃদয়ায় নমঃ ), |
| ৩৫৪ | ২০ | প্রধানদেবতা অঙ্গদেবতাদের | প্রধানদেবতা ও অঙ্গদেবতাদের |
| ৩৫৭ | ১৮ | আবরণ পূজা | আবরণপূজা |
| ৩৫৯ | ৩ | নৈবেদ্য তাম্বূলানি | নৈবেদ্যতাম্বূলানি |
| ৩৬০ | ১৫ | ইসি | ইতি |
| ৩৬১ | ৩১ | গ্যধরণী | ভাগ্যধরণী |
| ৩৬৬ | ৯ | কলবিষ্টপ্রদা | কলাবিষ্টপ্রদা |
| ৩৭৬ | ১১ | সমাস | সমান |
| ৩৯৪ | ১৫ | তথ্যঃ | তথ্য |
| ৩৯৬ | ২৪ | নিত্যোৎসবঃ | নিত্যোৎসবঃ |
| ৩৯৭ | ১০ | ভারতীকে প্রত্যক্ষকারী ভাস্কররায় | ভাস্কররায় |
| | ১০ | ঋষি দেশিকের | ঋষি ভারতী দেশিকের |
| | ১৩ | ৬৭৮৪ কল্যাব্দের | ৪৮৭৬ কল্যাব্দের |

# নিত্যোৎসবঃ

## শ্রীউমানন্দনাথবিরচিতঃ

## আরম্ভোল্লাসঃ প্রথমঃ—দীক্ষাক্রমঃ

### ভূমিকা

নত্বা নাথপরম্পরাং শিবমুখাং বিঘ্নেশ্বরং শ্রীমহা-
রাজ্ঞীং তৎসচিবাং তদীয়পৃতনানাথাং তদন্তঃপরান্ ।
এবামাবৃতিদেবতাঃ পরিচিতান্ রশ্মিব্রজানির্জরান্
বীরাংশ্চ প্রণয়ে নিবন্ধনমিদং নাম্নাঽপি নিত্যোৎসবম্ ॥
অন্তেবসতা শম্ভোরবতারেণাচ্যুতস্য মহেন ।
প্রকৃতয়তি কল্পসূত্রং প্রোক্তং রামেণ যত্র গদিতোঽর্থঃ ।
কাশ্যাশ্চোলান্ সমাগত্য কাবেরীতটবিহারিণা ।
নাথেন ভাসুরানন্দনাথেনাস্মীহ যোজিতঃ ॥
যস্মাদ্দৃষ্টো নাস্তি ভূমণ্ডলাংশো
যস্মাদাসো বিদ্যতে ন ক্ষিতীশঃ ।
যস্যাজ্ঞাতং নৈব শাস্ত্রং কিমন্যৈঃ
যস্যাকারঃ সা পরা শক্তিরেব ॥
ভৃগুরামসূত্রজালকভগ্নপ্রসরস্য মে ধিষণেহ ।
গ্রন্থিবিমোকধুরীণং গুরুচরণস্মরণমেব মার্গকরম্ ॥
আরম্ভ-তরুণ-যৌবন-প্রৌঢ়-তদন্তোন্মনানবস্থাহ্বৈঃ ।
সূত্রোদিতৈস্তু সপ্তভিরুল্লাসৈরাশ্রিতেহ বিশ্রান্তিঃ ॥
যেষু দীক্ষা-গণেশ-শ্রী-শ্যামা-ক্রোডী-পরা-ক্রমাঃ ।
সামান্যশ্চ ক্রমোঽন্যেষাং ক্রমেণ প্রতিপাদিতাঃ ॥
প্রতিপাদ্যেষু মুখ্যত্বমঙ্গতাঽন্যস্য যদ্ভবেৎ ।
তৎসর্বং শ্রীগুরুপ্রোক্তে রত্নালোকেঽধিগম্যতাম্ ॥
ন্যায়োপসংহৃতৈরঙ্গৈঃ প্রযুঞ্জানস্য মে ক্রমান্ ।
ভ্রমপ্রমাদাৎ স্খলিতং[1] সমাদধতু তদ্বিদঃ[2] ॥

---

১। ভ্রমপ্রমাদস্খলিতং ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে ।
২। সমাদধিহ সাধবঃ ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে ।

সূত্রসংসূচিতানুক্তাবিরুদ্ধাঙ্গেতিকার্যতা।
তন্ত্রান্তরাৎ সম্প্রদায়াদপ্যুক্তেহ ক্বচিৎ ক্বচিৎ॥
ইহ ক্রমাণাং সর্বেষাং শ্রীক্রমঃ প্রকৃতির্মতঃ।
অতিদিশ্য তমন্যত্র বিশেষস্তু নিরূপ্যতে॥
ক্রমান্তরেষু চাঙ্গানাং বিজ্ঞেয়া শ্রীক্রমেঽপি চ।
পৌর্বাপর্যভিদা তত্তৎখণ্ডসূত্রক্রমানুগা॥
শ্রেয়োঽর্থিনঃ সাধকস্য সাঙ্গে শ্রীসুন্দরীক্রমে।
আবশ্যকত্বাৎ প্রথমং দীক্ষাবিধিরুদীর্যতে॥

## প্রথম আরম্ভোল্লাস—দীক্ষাক্রম

## ভূমিকা

শিবাদি গুরুপরম্পরা, বিঘ্নেশ্বর অর্থাৎ গণেশ, শ্রীমহারাজ্ঞী অর্থাৎ ললিতা তাঁর সচিব অর্থাৎ শ্যামা, তাঁর অঙ্গ শ্রেষ্ঠা ও বাঞ্ছিতা সেনাধ্যক্ষা অর্থাৎ বারাহী, এঁদের এবং তাঁর আবরণদেবতাদের ও বীরদের প্রণাম করে নিত্যোৎসব নামক এই নিবন্ধ প্রণয়ন করছি।

শম্ভুর সমীপবাসী বিষ্ণুর ষষ্ঠ অবতার পরশুরামের দ্বারা কৃত কল্পসূত্রের গদিত অর্থ এতে প্রকাশ পেয়েছে।

কাশী থেকে চোলদেশে আগমন করে কাবেরী নদীর সমীপবর্তী স্থানে বিচরণকারী মদ্গুরু ভাসুরানন্দনাথ ( ভাস্করাচার্য ) আমাকে এ কাজে নিযুক্ত করেন।

ভৃগুরামসূত্রজাল থেকে নির্গত হতে প্রবৃত্ত দ্বিজ আমি। গ্রন্থিবিমোচনে শ্রেষ্ঠ গুরুচরণস্মরণই একাজে আমার পথ করে দেবে।

এই নিবন্ধ আরম্ভ তরুণ যৌবন প্রৌঢ় প্রৌঢ়ান্ত উন্মন এবং অনবস্থ নামক সূত্রোদিত সপ্ত উল্লাসে সমাপ্ত হয়েছে।

এই উল্লাসগুলিতে যথাক্রমে দীক্ষাক্রম, গণেশ বা গণপতিক্রম, শ্রীক্রম, শ্যামাক্রম, ক্রোড়ী অর্থাৎ বারাহী বা দণ্ডিনীক্রম, পরা-ক্রম বা পরাপদ্ধতি এবং সামান্য অর্থাৎ সাধারণক্রম প্রতিপাদিত হয়েছে। প্রতিপাদ্য বিষয়ের মধ্যে যা মুখ্য তা নিবন্ধের অঙ্গীভূত হয়েছে। অন্য সব মদ্গুরুপ্রোক্ত গ্রন্থালোকে জ্ঞাতব্য।

আমার ব্যাখ্যাত ক্রমগুলিতে মুখ্যবিষয়োপযোগী বিষয় যোগ করেছি। ভ্রমপ্রমাদহেতু এতে যে-স্খলন ঘটেছে বিষয়াভিজ্ঞ ব্যক্তিরা তার সমাধান করে নেবেন।

যা সূত্রে বলা হয়নি কিন্তু সূচিত হয়েছে, যা সূত্রের অবিরোধী তা সূত্রেরই অঙ্গ মনে করা উচিত। এই নিবন্ধে কোথাও কোথাও তন্ত্রান্তর থেকে এবং সম্প্রদায় থেকে এরূপ বিষয় সংযোজিত হয়েছে।

উক্ত সব ক্রমের মধ্যে শ্রীক্রমকে মূল বলে গণ্য করা হয়। তা অন্তত্র সরিয়ে রেখে অর্থাৎ তার বিষয় অন্যত্র বিবৃত করে এখানে বিশেষ ক্রম নিরূপণ করা হবে। ক্রমান্তরে যে-সব অঙ্গ আছে তা সেই সেই খণ্ডের সূত্রানুগ বটে কিন্তু সে-সব শ্রীক্রমেও আছে এটি জানা আবশ্যক। অর্থাৎ সে-সবই শ্রীক্রমের অন্তর্ভুক্ত। শ্রেয়ার্থী সাধকের সাঙ্গ শ্রীক্রমের অনুসরণ আবশ্যক বলে প্রথমে দীক্ষাবিধি বলা হচ্ছে।

## দীক্ষাকালনির্ণয়ঃ

তস্য চ কালনির্ণয়ো মন্থানভৈরবতন্ত্রে—

বৈশাখে সিদ্ধিদা দীক্ষা শ্রাবণে বৃদ্ধিদা নৃণাম্।
আশ্বিনে সর্বসিদ্ধিঃ স্যাৎ কার্তিকে জ্ঞানবৃদ্ধিদা॥
শুভদা মার্গশীর্ষে চ মাঘে স্বর্ণফলপ্রদা।
ফাল্গুনে সর্বসিদ্ধিঃ স্যাদন্যেঽনিষ্টফলপ্রদা॥

ইতি। সারসংগ্রহে 'মলমাসং বিবর্জয়েৎ' ইত্যুক্তম্। ইদং ক্ষয়মাসস্যাপ্যুপলক্ষণম্। তত্রৈব—

রবিবারে ভবেদ্বিত্তং সোমে শান্তির্ভবেৎ কিল।
বুধে সৌন্দর্যমাপ্নোতি জ্ঞানং স্যাত্তু বৃহস্পতৌ॥
শুক্রে সৌভাগ্যমাপ্নোতি.........॥ ইতি॥
দ্বিতীয়ায়াং ভবেৎ জ্ঞানং তৃতীয়ায়াং ভবেচ্ছুচিঃ।
পঞ্চম্যাং বুদ্ধিবৃদ্ধিঃ স্যাৎ সৌখ্যং স্যাৎ সপ্তমীদিনে॥
দশম্যাং রাজসৌভাগ্যং একাদশ্যাং শুচির্ভবেৎ।
দ্বাদশ্যাং সর্বসিদ্ধিঃ স্যাৎ পূর্ণিমা সর্বসিদ্ধিদা॥ ইতি॥
অনধ্যায়ং বিবর্জয়েৎ......॥ ইতি॥

অনধ্যায়ং সন্ধ্যাগর্জিতনির্ঘোষভূকম্পাদিনিমিত্তকানধ্যায়দিবসানিত্যর্থঃ।

অশ্বিন্যাং সুখমাপ্নোতি রোহিণ্যাং বাক্পতির্ভবেৎ।
পুনর্বসৌ ধনাঢ্যঃ স্যাৎ পুষ্যে শত্রুবিনাশনম্॥
মঘায়াং দুঃখহানিঃ স্যাদ্রূপদা পূর্বফাল্গুনী।
জ্ঞানং চোত্তরফল্গুন্যাং হস্তায়াং চ বলী ভবেৎ॥

চিত্রায়াং জ্ঞানসিদ্ধিঃ স্যাৎ স্বাত্যাং শত্রুবিনাশনম্ ।
অনুরাধা বৃদ্ধিবৃদ্ধ্যৈ কীর্ত্ত্যৈ [1]স্যাতাং ততঃ পরে ॥
পূর্বাষাঢ়োত্তরাষাঢ়ে সর্বসম্পত্তিদায়িকে[2] ।
বৃদ্ধিঃ শতভিষায়াং স্যাৎ পূর্বভাদ্রে সুখী ভবেৎ ॥
সৌখ্যং চোত্তরভাদ্রায়াং রেবত্যাং কীর্তিবর্ধনম্ ॥ ইতি চ ॥
যোগাশ্চ প্রীতিরায়ুষ্মান্ সৌভাগ্যঃ শোভনঃ শুভঃ ।
সুকর্মা চ ধৃতির্বৃদ্ধির্ধ্রুবঃ সিদ্ধিশ্চ হর্ষণঃ ॥
বরীয়াংশ্চ শিবঃ সিদ্ধো ব্রহ্মা চৈন্দ্রোঽপ্যমী শুভাঃ ॥ ইতি চ ॥
ববাদিবণিজান্তানি করণানি শুভাপ্তয়ে ॥ ইতি চ ॥

বৈশম্পায়নসংহিতায়াং—

মন্ত্রাদ্যারম্ভণং মেষে ধনধান্যপ্রদং ভবেৎ ।
কর্কটে সর্বসিদ্ধিঃ স্যাৎ কন্যা লক্ষ্মীপ্রদা নৃণাম্ ॥
তুলায়াং সর্বসিদ্ধিঃ স্যাৎ সর্বলাভশ্চ বৃশ্চিকে ।
মকরং পুত্রদং প্রাহুঃ কুম্ভো ধনসমৃদ্ধিদঃ[3] ॥
শুক্লপক্ষে শুভা দীক্ষা কৃষ্ণেঽপ্যাপঞ্চমীদিনাৎ ।
ভূতিকামৈঃ সিতে পক্ষে মুক্তিকামৈঃ সিতেতরে ॥ ইতি ॥

অত্র চ গুরুভার্গবমৌঢ্যং চন্দ্রতারানুকূল্যং লগ্নস্য গ্রহবলাদিকং চ বিচার্যম্ ।

গ্রহবলং তু—

ত্রিষড়ায়গতাঃ পাপাঃ শুভাঃ কেন্দ্রত্রিকোণগাঃ ।
দীক্ষায়াং তু শুভাঃ সর্বে রন্ধ্রস্থাঃ সর্বনাশকাঃ ॥

আয়ঃ একাদশস্থানম্ । পাপাঃ পাপগ্রহাঃ রবিভৌমশনিরাহুকেতু-ক্ষীণেন্দুপাপযুক্তাঃ । সৌম্যাঃ শুভাঃ শুভগ্রহাঃ অক্ষীণেন্দুপাপযোগরহিত-বুধগুরুভৃগবঃ । কেন্দ্রাণি প্রথমচতুর্থসপ্তমদশমস্থানানি । ত্রিকোণে পঞ্চম-নবমস্থানে । সর্বে পাপাঃ শুভাশ্চ গ্রহাঃ উক্তস্থানগতাঃ দীক্ষায়াং শুভাবহা এব । অতএব রন্ধ্রে অষ্টমস্থানে স্থিতা যদি সর্বনাশকা ইতি যোজনা ।

অথ উক্তকালমন্তরেণ দীক্ষার্হঃ কালো যথা তন্ত্রান্তরে—

বিষুবেঽপ্যয়নদ্বন্দ্বে সংক্রান্ত্যাং দমনোৎসবে ।
দীক্ষা কার্যা স্বকালেঽপি পবিত্রে গুরুপর্বণি ॥

---

১। মূলং সর্বসমৃদ্ধিকৃৎ ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।
২। ভবেত্তাং কীর্তিদায়িকে ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।
৩। কুম্ভঃ সর্বসমৃদ্ধিকৃৎ ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

বিষুবে—মেষতুলাসঙ্ক্রমণয়োঃ ইত্যর্থঃ। অয়নদ্বন্দ্বে—কর্কটমকর-সঙ্ক্রান্ত্যোঃ। সঙ্ক্রান্ত্যাং তদন্যাসু সঙ্ক্রান্তিষু ইত্যর্থঃ। দমনোৎসবে—চৈত্রপূর্ণিমাঽঽদিষু দমনকরণকদেবীপূজাদিনেষিত্যর্থঃ। পবিত্রে—শ্রাবণ-পূর্ণিমাঽঽদিষু, দেব্যা পবিত্রারোপণদিবসেষু ইত্যর্থঃ। গুরুপর্বণি—গুরোঃ জন্মব্যাপ্তিদিনয়োঃ। তথা—

ষষ্ঠী ভাদ্রপদে মাসি কৃষ্ণাশ্বিনচতুর্দশী।
কার্তিকে নবমী শুক্লা মার্গে কৃষ্ণা চ পঞ্চমী।
পৌষে চ পূর্ণিমা দেবি[১] মাঘে চৈব চতুর্থিকা॥
ফাল্গুনৈকাদশী কৃষ্ণা চৈত্রে মাসি ত্রয়োদশী।
বৈশাখেঽক্ষয্যতৃতীয়া জ্যৈষ্ঠে দশহরা[২] স্মৃতা॥
আষাঢ়ে দ্বাদশী কৃষ্ণা অমাবাস্যা চ শ্রাবণী।
ইমানি দেবীপর্বাণি কোটিযজ্ঞফলানি বৈ॥

দীক্ষাঽর্হাণীতি শেষঃ। দশহরা জ্যৈষ্ঠশুক্লদশমী[৩]। সৌভাগ্যচন্দ্রোদয়ে অম্মন্নাথচরণৈঃ বহূনি দেবীপর্বাণি উক্তানি। যথা—

অমাঽস্তচান্দ্রমাসেষু চৈত্রশুক্লত্রয়োদশী।
চতুর্দশ্যপি শুক্লাঽথ বৈশাখে শুক্লপক্ষগাঃ॥
তৃতীয়ৈকাদশীপৌর্ণমাস্যঃ কৃষ্ণচতুর্দশী।
জ্যৈষ্ঠে তু শুক্লে দশমী রাকা কৃষ্ণচতুর্দশী॥
আষাঢ়ে শুক্লপক্ষস্থে পঞ্চমী চ ত্রয়োদশী।
শ্রাবণে মাসি শুক্লৈকাদশী শুক্লচতুর্দশী॥
কৃষ্ণা পঞ্চম্যষ্টমী চ রোহিণীসহিতা যদি।
নবমী চাথ ভাদ্রস্য কৃষ্ণষষ্ঠী তথাঽষ্টমী॥
রোহিণীসহিতা চেৎ স্যাদাশ্বিনে সপ্তমী সিতা।
অষ্টমী চ সিতা কৃষ্ণপক্ষস্থা চ চতুর্দশী॥
কার্তিকে শুক্লপক্ষস্থে নবমী দ্বাদশী তিথী।
মার্গশীর্ষে তৃতীয়া চ ষষ্ঠী ধবলপক্ষগে॥
পৌষে চতুর্থীনবমীচতুর্দশ্যঃ সিতা মতাঃ।
দশমী ত্বসিতা মাঘে চতুর্থ্যেকাদশী সিতে॥

---

১। দেবী ইতি পাঠঃ শাক্তক্রমে, দেবি ইতি পাঠঃ গ্রন্থান্তরে প্রায়ঃ।
২। তু দশহরা ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।
৩। নবমী ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

চতুর্দশ্যসিতা চাথ ফাল্গুনে শুক্লপক্ষগে।
ষষ্ঠীনবম্যৌ কৃষ্ণা তু ভবেদেকাদশীতি চ ॥
রত্নাবলীকুলোড্ডীশযামলাদ্যর্থসংগ্রহে ॥ ইতি ॥

অন্যোঽপি বিস্তরঃ তত এব জ্ঞাতব্যঃ ॥

সত্তীর্থেঽর্কবিধুগ্রাসে পুণ্যারণ্যে বনেষু চ।
মন্ত্রদীক্ষাং প্রকুর্বাণো মাসর্ক্ষাদীন্ ন শোধয়েৎ ॥

প্রকারান্তরে চ—

সর্বে বারাগ্রহাঃ সর্বে নক্ষত্রাণি চ রাশয়ঃ।
যস্মিন্নহনি সন্তুষ্টো গুরুঃ সর্বে শুভাবহাঃ ॥
সন্তুষ্টে চ গুরৌ তস্য সন্তুষ্টাঃ সর্বদেবতাঃ।
গুরুং সন্তোষয়েৎ ভক্ত্যা দ্বয়মেব তদা ভবেৎ ॥

দ্বয়ং ভোগমোক্ষৌ। এবকারঃ অপ্যর্থঃ। অধিকারিভেদেন কালো যথা—

মুমুক্ষূণাং সদা কালঃ স্ত্রীণাং কালস্তু সর্বদা ॥ ইতি ॥

## দীক্ষার কালনির্ণয়

মহাকালভৈরবতন্ত্রে দীক্ষার কালনির্ণয় করা হয়েছে—বৈশাখে মানুষের দীক্ষা সিদ্ধিদায়িনী, শ্রাবণে বৃদ্ধিপ্রদা। আশ্বিনে দীক্ষা সর্বসিদ্ধিদায়িনী, কার্তিকে জ্ঞানবৃদ্ধিকারিণী। অগ্রহায়ণে দীক্ষা শুভদা, মাঘে স্বর্ণফলপ্রদায়িনী। ফাল্গুনে দীক্ষা সর্বসিদ্ধিদায়িনী, অন্য মাসে অনিষ্টফলপ্রদা।

সারসংগ্রহে বলা হয়েছে দীক্ষায় মলমাস[1] বর্জন করতে হবে। মলমাস ক্ষয়মাসের[2] উপলক্ষণ অর্থাৎ এ দ্বারা ক্ষয়মাসবর্জনও সূচিত হয়েছে।

উক্ত গ্রন্থে আরও বলা হয়েছে—রবিবারে দীক্ষায় বিত্তলাভ হয়, সোমবারে দীক্ষায় হয় শান্তিলাভ। বুধবারে দীক্ষায় সৌন্দর্যলাভ হয়, বৃহস্পতিবারে দীক্ষায় হয় জ্ঞানলাভ। আর শুক্রবারে দীক্ষায় হয় সৌভাগ্যলাভ।

দ্বিতীয়ায় দীক্ষা গ্রহণে জ্ঞান জন্মে। তৃতীয়ায় যে দীক্ষা গ্রহণ করে সে শুচি হয়। পঞ্চমীতে দীক্ষাগ্রহণে বুদ্ধিবৃদ্ধি হয়, সপ্তমীতে হয় সুখ। দশমীতে দীক্ষাগ্রহণে রাজসৌভাগ্য লাভ হয়, একাদশীতে হয় শুচিতা এবং দ্বাদশীতে সর্বসিদ্ধি

---

১। অমাবস্যাদ্বয়যুক্ত এবং রবিসংক্রান্তিশূন্য চান্দ্রমাসকে মলমাস বলা হয়। একে আধিমাসও বলা হয়।

২। দুই সংক্রান্তিযুক্ত চান্দ্রমাসকে বলা হয় ক্ষয়মাস। কার্তিক, অগ্রহায়ণ এবং পৌষ মাস ক্ষয়মাস হতে পারে, অন্য কোনো মাস নয়।

লাভ হয়। পূর্ণিমায় দীক্ষা সর্বসিদ্ধিপ্রদা। অনধ্যায়কাল দীক্ষার পক্ষে বর্জনীয়। অনধ্যায় বলতে বুঝায় সন্ধ্যায় মেঘগর্জন, নির্ঘাত,[১] ভূমিকম্প ইত্যাদি নিমিত্তজন্য অনধ্যায় দিবস।

অশ্বিনীনক্ষত্রে দীক্ষাগ্রহণকারী সুখ লাভ করে, রোহিণীনক্ষত্রে বাক্‌পতি হয়। পুনর্বসুনক্ষত্রে দীক্ষা গ্রহণকারী হয় ধনাঢ্য, পুষ্যনক্ষত্রে দীক্ষাগ্রহণকারী শত্রুবিনাশ করে। মঘানক্ষত্রে দীক্ষায় দুঃখহানি হয় আর পূর্বফল্গুনীতে দীক্ষা হয় রূপপ্রদা। উত্তরফল্গুনীতে দীক্ষায় জ্ঞানলাভ হয়। হস্তানক্ষত্রে দীক্ষা-গ্রহণকারী বলবান্ হয়। চিত্রানক্ষত্রে দীক্ষায় হয় জ্ঞানসিদ্ধি আর স্বাতীনক্ষত্রে হয় শত্রুবিনাশ। অনুরাধানক্ষত্রে দীক্ষায় হয় বুদ্ধিবৃদ্ধি আর জ্যেষ্ঠা ও মূলা-নক্ষত্রে দীক্ষায় হয় কীর্তিলাভ। পূর্বাষাঢ়া ও উত্তরাষাঢ়ায় দীক্ষা সর্বসম্পত্তি প্রদান করে। শতভিষানক্ষত্রে দীক্ষায় বুদ্ধি হয়। পূর্বভাদ্রপদায় দীক্ষা-গ্রহণকারী সুখী হয়। উত্তরভাদ্রপদায় দীক্ষাগ্রহণে সুখ লাভ হয়। রেবতীতে দীক্ষা কীর্তিবর্ধন করে।

যোগের[২] মধ্যে প্রীতি, আয়ুষ্মান্, সৌভাগ্য, শোভন, শুভ, সুকর্মা, ধৃতি, বৃদ্ধি, ধ্রুব, সিদ্ধি, হর্ষণ, বরীয়ান্, শিব, সিদ্ধ, ব্রহ্ম এবং ইন্দ্র, এই যোগগুলি শুভ।

ধনু থেকে বণিজ পর্যন্ত করণ[৩] দীক্ষাকার্যে শুভজনক।

বৈশম্পায়নসংহিতায় বলা হয়েছে—মেষরাশিতে মানুষের মন্ত্রাদির আরম্ভ অর্থাৎ দীক্ষা ধনধান্যপ্রদ; কর্কটরাশিতে সর্বসিদ্ধিপ্রদ এবং কন্যারাশিতে লক্ষ্মী-প্রদ হয়। তুলারাশিতে দীক্ষা সর্বসিদ্ধিপ্রদ, বৃশ্চিকরাশিতে সর্বলাভজনক, মকররাশিতে পুত্রপ্রদ এবং কুম্ভরাশিতে ধনসমৃদ্ধিপ্রদ। শুক্লপক্ষে দীক্ষা শুভ, কৃষ্ণপক্ষেও পঞ্চমীদিন থেকে শুভ। ঐশ্বর্যকামীর পক্ষে শুক্লপক্ষে আর মুক্তি-

---

১। উমানন্দনাথ নির্ঘোষশব্দ ব্যবহার করেছেন। এটি লিপিকরপ্রমাদও হতে পারে। কেননা, এখানে নির্ঘোষশব্দের অর্থসঙ্গতি হয় না। তা ছাড়া মনুস্মৃতিতে আছে (দ্রঃ বাচস্পত্যাভিধান অনধ্যায়-শব্দ)—'সন্ধ্যাগর্জিতনির্ঘাতভূকম্পোল্কানিপাতনে সমস্তং ন কুর্বীত'। উমানন্দনাথ সম্ভবতঃ এই বচন স্মরণ করেই টীকা লিখেছেন।

২। জ্যোতিষে সাতাশটি যোগের উল্লেখ আছে। যথা—বিষ্কম্ভ, প্রীতি, আয়ুষ্মান্, সৌভাগ্য, শোভন, অতিগণ্ড, সুকর্মা, ধৃতি, শূল, গণ্ড, বৃদ্ধি, ধ্রুব, ব্যাঘাত, হর্ষণ, বজ্র, অসৃক, ব্যতীপাত, বরীয়ান্, পরিঘ, শিব, সিদ্ধ, সাধ্য, শুভ, শুক্ল, ব্রহ্ম, ইন্দ্র ও বৈধৃতি।—দ্রঃ শব্দ-কল্পদ্রুমঃ—যোগঃ—শব্দঃ।

৩। করণ। জ্যোতিষে এক একটি তিথির অর্ধপরিমাণে এক একটি করণ হয়। বব, বালব, কৌলব, তৈতিল, গর, বণিজ ও বিষ্টি এই সাতটি চরকরণ। আর শকুনি, চতুষ্পাদ, নাগ ও কিন্তুঘ্ন এই চারটি ধ্রুবকরণ। দ্রঃ বাঙ্গালা ভাষার অভিধান—করণ শব্দ।

কামীর পক্ষে কৃষ্ণপক্ষে দীক্ষা প্রশস্ত। দীক্ষার ব্যাপারে বৃহস্পতিশুক্রমৌঢ্য, চন্দ্রতারার আনুকূল্য, লগ্নের গ্রহবলাদি বিচার করতে হয়। গ্রহবল সম্বন্ধে বলা হয়েছে—তৃতীয় ষষ্ঠ ও একাদশ স্থানগত গ্রহ পাপগ্রহ। প্রথম চতুর্থ সপ্তম দশম আর পঞ্চম ও নবম স্থানগত গ্রহ শুভগ্রহ। দীক্ষায় এই সব পাপগ্রহ ও শুভগ্রহ শুভকারী কিন্তু অষ্টম স্থানগত হলে এরা সর্বনাশ করে।

আয়ঃ মানে একাদশস্থান। পাপাঃ মানে পাপগ্রহসমূহ। রবি মঙ্গল শনি রাহু কেতু ও ক্ষীণচন্দ্র[১] পাপযুক্ত গ্রহ। শুভাঃ মানে শুভগ্রহসমূহ। এ সব গ্রহ সৌম্য। অক্ষীণচন্দ্র[২] বুধ বৃহস্পতি ও শুক্র এসব পাপযুক্ত নয়। কেন্দ্র-ত্রিকোণগাঃ—কেন্দ্র বলতে বুঝায় প্রথম চতুর্থ সপ্তম ও দশম স্থান। ত্রিকোণ অর্থ পঞ্চম ও নবম স্থান। এই সব স্থানগত যে-সব। সর্বে অর্থ উক্ত স্থানগত সব পাপগ্রহ ও শুভগ্রহ। এরা দীক্ষাকার্যে শুভজনক। এরাই রন্ধ্রস্থ অর্থাৎ অষ্টমস্থানগত হলে সর্বনাশক হয়।

অতঃপর উক্ত কাল ছাড়া দীক্ষার্হ কাল তন্ত্রান্তরে বিবৃত হয়েছে—বিষুবে, অয়নদ্বন্দ্বে, অন্যান্য সংক্রান্তিতে ও দমনোৎসবে দীক্ষাকর্ম করণীয় অর্থাৎ এসব দীক্ষার্হ কাল। অকাল যখন তখনও পবিত্রে ও গুরুপর্বে দীক্ষা বিহিত।

বিষুবে—সূর্যের মেষতুলাসংক্রান্তিতে। অয়নদ্বন্দ্বে—কর্কটসংক্রান্তি ও মকর-সংক্রান্তিতে। দমনোৎসবে—চৈত্রপূর্ণিমাদিতে, দমনকরণক দেবীপূজার দিনে। পবিত্রে—শ্রাবণপূর্ণিমাদিতে, দেবীর পবিত্রারোপণদিনে। গুরুপর্বণি—গুরুর জন্ম ও ব্যাপ্তির[৩] দিন দুটিতে।

তা ছাড়া, দীক্ষার্হ দেবীপর্বের কথা বলা হয়েছে—ভাদ্রমাসের ষষ্ঠী, আশ্বিনমাসের কৃষ্ণা চতুর্দশী, কার্তিকমাসের শুক্লা নবমী, অগ্রহায়ণমাসের কৃষ্ণা পঞ্চমী, ওগো দেবী, পৌষমাসের পূর্ণিমা, মাঘমাসের চতুর্থী, ফাল্গুনমাসের কৃষ্ণা একাদশী, চৈত্রমাসের ত্রয়োদশী, বৈশাখমাসের অক্ষয়তৃতীয়া, জ্যৈষ্ঠ-মাসের দশহরা, আষাঢ়ের কৃষ্ণা দ্বাদশী ও শ্রাবণের অমাবস্যা,—এই গুলি দেবীপর্ব এবং কোটিমন্ত্রের ফল প্রদান করে।

এই সব দেবীপর্ব দীক্ষার্হ। দশহরা—জ্যৈষ্ঠের শুক্লা দশমী। সৌভাগ্য-চন্দ্রোদয়ে মদীয় গুরুদেব অনেক দেবীপর্বের কথা বলেছেন। যথা—চান্দ্র-

---

১। কৃষ্ণপক্ষের অষ্টমী ও শুক্লপক্ষের অষ্টমী এই উভয় তিথির মধ্যবর্তী কালের চন্দ্র জ্যোতিষমতে ক্ষীণচন্দ্র।—দ্রঃ বাচস্পত্যম্—ক্ষীণচন্দ্রঃ।

২। উপরে বিবৃত ক্ষীণচন্দ্রের কাল বাদ দিয়ে অন্য তিথির চন্দ্র অক্ষীণচন্দ্র।

৩। ব্যাপ্তির অন্যতম অর্থ সর্বত্রবিদ্যমানতা। দেহের পক্ষে তা সম্ভবপর নয়, কেবলমাত্র আত্মার পক্ষেই সম্ভব। কাজেই, ব্যঞ্জনা দ্বারা ব্যাপ্তি অর্থ দেহাবসান।

মাসের শেষদিনে অমাবস্যা ; চৈত্রমাসের শুক্লা ত্রয়োদশী ও চতুর্দশী ; বৈশাখের শুক্লপক্ষের তৃতীয়া একাদশী পূর্ণিমা ও কৃষ্ণা চতুর্দশী ; জ্যৈষ্ঠের শুক্লা দশমী পূর্ণিমা ও কৃষ্ণাচতুর্দশী ; আষাঢ়ের শুক্লপক্ষের পঞ্চমী ও ত্রয়োদশী ; শ্রাবণ-মাসের শুক্লা একাদশী শুক্লচতুর্দশী কৃষ্ণা পঞ্চমী কৃষ্ণাষ্টমী আর রোহিণীযুক্তা নবমী ; ভাদ্রের কৃষ্ণষষ্ঠী আর রোহিণীযুক্তা হলে অষ্টমী ; আশ্বিনমাসের শুক্লা সপ্তমী শুক্লা অষ্টমী আর কৃষ্ণপক্ষের চতুর্দশী ; কার্ত্তিকের শুক্লপক্ষের নবমী ও দ্বাদশী তিথি ; অগ্রহায়ণের শুক্লপক্ষের তৃতীয়া ও ষষ্ঠী ; পৌষের শুক্লা চতুর্থী শুক্লা নবমী ও শুক্লা চতুর্দশী ; মাঘের কৃষ্ণা দশমী ও শুক্লা চতুর্থী শুক্লা একাদশী ও কৃষ্ণা চতুর্দশী ; ফাল্গুনের শুক্লপক্ষের ষষ্ঠী নবমী আর কৃষ্ণা একাদশী ;— রত্নাবলী, কুলোড্ডীশ, যামলাদি থেকে এই সব দেবীপর্বের বিষয় গৃহীত হয়েছে।

এরূপ আরও অনেক আছে। তা পূর্বোক্ত গ্রন্থ থেকে জানা যাবে।

সৎতীর্থে, সূর্যগ্রহণ ও চন্দ্রগ্রহন-কালে, পবিত্র অরণ্যে ও বনে দীক্ষাকার্যে মাস ও নক্ষত্রাদি পরীক্ষা করতে হয় না।

প্রকারান্তরে বলা হয়েছে—যে দিন গুরু সন্তুষ্ট হন সেদিন সব বার গ্রহ নক্ষত্র রাশি সবই শুভাবহ হয় অর্থাৎ সেদিন দীক্ষাই। যার প্রতি গুরু সন্তুষ্ট তার প্রতি সব দেবতা সন্তুষ্ট। ভক্তি দ্বারা গুরুকে সন্তুষ্ট করলে ভোগ এবং মোক্ষও লাভ হবে।

দ্বয়ং মানে ভোগ ও মোক্ষ। এব অর্থ অপি অর্থাৎ ও। অধিকারিভেদে দীক্ষার কাল। যথা—

মুমুক্ষু ব্যক্তির সব কালই দীক্ষার কাল আর স্ত্রীলোকের সব কাল দীক্ষার কাল।

## গুরুলক্ষণম্

তন্ত্ররাজে—

সুন্দরঃ সুমুখঃ স্বস্থঃ ( স্বচ্ছঃ )[1] সুলভো বহুতন্ত্রবিৎ।
অসংশয়ঃ সংশয়চ্ছিন্নিরপেক্ষো গুরুর্মতঃ॥
সৌন্দর্য্যমনবদ্যাঙ্গং রূপে সুমুখতা পুনঃ।
স্মেরপূর্বাভিভাষিত্বং স্বচ্ছতাঽজিহ্মবৃত্তিতা॥

১। এটি মুদ্রাকরপ্রমাদ মনে হয়। শুদ্ধপাঠ হবে স্বচ্ছঃ। কেননা, পরবর্তী ব্যাখ্যা-শ্লোকে স্পষ্টই 'স্বচ্ছতাঽজিহ্মবৃত্তিতা' বলা হয়েছে।

সৌলভ্যমপ্যগর্বিত্বং সন্তোষো বহুতন্ত্রতা।
অসংশয়স্তত্ত্ববোধঃ তচ্ছিত্তৎপ্রতিপাদনাৎ॥
নৈরপেক্ষ্যমবিত্তেচ্ছা গুরুত্বং হিতবেদিতা।
এবংবিধো গুরুজ্ঞেয়স্ত্বিতরঃ শিষ্যদুঃখদঃ॥

অজিহ্মবৃত্তিতেতি ছেদঃ। বহুতন্ত্রতা—বহুতন্ত্রবেদিতা ইত্যর্থঃ॥

## গুরুর লক্ষণ

তন্ত্ররাজতন্ত্রে আছে—সুন্দর সুমুখ স্বচ্ছ সুলভ বহুতন্ত্রবিৎ অসংশয় সংশয়ছেত্তা নিরপেক্ষ ব্যক্তি গুরু বলে বিদিত। রূপে যাঁর অনবদ্য সৌন্দর্য রয়েছে তিনি সুন্দর। মৃদু হেসে যিনি কথা বলেন তিনি সুমুখ। যাঁর ব্যবহার অকপট তিনি স্বচ্ছ। যাঁর কোনো গর্ব নেই এবং সন্তোষ রয়েছে তিনি সুলভ। যাঁর বিরাট তন্ত্রশাস্ত্র অধিগত তিনি বহুতন্ত্রবিৎ। যিনি তত্ত্বজ্ঞান লাভ করেছেন এবং তার ফলে যাঁর কোনো সংশয় নেই তিনি অসংশয়। যিনি শিষ্যকে তত্ত্বজ্ঞান দান করে তার সংশয় ছিন্ন করেন তিনি সংশয়ছিন্ন। যাঁর ধনাকাঙ্ক্ষা নেই অর্থাৎ ধনলাভের আকাঙ্ক্ষায় শিষ্যকে মন্ত্র ও উপদেশ দেন না তিনি নিরপেক্ষ। যিনি শিষ্যের হিত অবগত আছেন ও তাকে সেইভাবে উপদেশ দেন তিনি গুরু। এরূপ ব্যক্তিকে গুরু বলে জানবে। অন্যরূপ গুরু শিষ্যের দুঃখদায়ক।

অজিহ্মবৃত্তিতা-এর পর ছেদ পড়বে। বহুতন্ত্রতা বহুতন্ত্রবেদিতা।

## শিষ্যলক্ষণম্

তথা—

চতুর্ভিরাদ্যৈঃ সহিতঃ শ্রদ্ধাবান্ সুস্থিরাশয়ঃ।
অলুব্ধঃ স্থিরগাত্রশ্চ প্রেক্ষ্যকারী জিতেন্দ্রিয়ঃ॥
আস্তিকো দৃঢ়ভক্তিশ্চ গুরৌ মন্ত্রে সদৈবতে[১]।
এবংবিধো ভবেচ্ছিষ্যঃ ইতরো দুঃখকৃদ্গুরোঃ॥ ইতি॥

চতুর্ভিরাদ্যৈরিতি সুন্দরত্বাদিভিঃ। অন্যান্যপি তল্লক্ষণানি কুলার্ণবাদিতন্ত্রেষু বহুলমুপলভ্যমানানি গ্রন্থগৌরবভয়াৎ নেহ লিখিতানি। শিষ্যপরীক্ষাকালোঽপি তত্রৈব—

একদ্বিত্রিচতুঃপঞ্চবর্ষাণ্যালোচ্য যোগ্যতাম্।
ভক্তিযুক্তান্ গুণাংশ্চাঽপি ক্রমাদ্বর্ণে সমন্বয়ে।
পশ্চাদ্গুরুক্রমেণৈব বদেদ্বিদ্যামনন্যধীঃ॥ ইতি॥

---

১। স্বদৈবতে ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

সসঙ্করে, অনুলোমজাতিসহিতে। বর্ণে, ব্রাহ্মণাদিবর্ণেষু ইত্যর্থঃ। একবর্ষং ব্রাহ্মণস্য যোগ্যতাপরীক্ষা, ক্ষত্রিয়াদিষু দ্ব্যাদিসম্বৎসরপরীক্ষা ইত্যর্থঃ।

এবমুক্তান্ততমে কালে উক্তলক্ষণো গুরুঃ উক্তলক্ষণং পরীক্ষ্য শিষ্যং দীক্ষয়েৎ॥

## শিষ্যের লক্ষণ

তা এই প্রকার—

পূর্বোক্ত গুরুর লক্ষণের প্রথম চারটি লক্ষণযুক্ত অর্থাৎ সুন্দর, সুমুখ, স্বচ্ছ, সুলভ, শ্রদ্ধাবান্, সুস্থিরাশয় অর্থাৎ দৃঢ়-অভিপ্রায়যুক্ত, নির্লোভ, স্থিরগাত্র অর্থাৎ শরীর চঞ্চল হয় না। এমন প্রেক্ষ্যকারী অর্থাৎ যে চারদিক্ দেখে শুনে কাজ করে, জিতেন্দ্রিয়, আস্তিক, গুরু মন্ত্র ও দেবতার প্রতি যার দৃঢ় ভক্তি, এরূপ ব্যক্তি শিষ্য হতে পারে। অপর গুরুর দুঃখকারী হয়।

চতুর্ভিরাদ্যৈঃ অর্থ সুন্দরত্ব ইত্যাদি দ্বারা। অন্যান্য শিষ্যলক্ষণ কুলার্ণবাদি-তন্ত্রে অনেক পাওয়া যায়। গ্রন্থের কলেবরবৃদ্ধির ভয়ে এখানে তা লেখা হল না। পূর্বোক্ত তন্ত্রে শিষ্যের পরীক্ষাকালও নির্দিষ্ট হয়েছে—চতুর্বর্ণের এবং সঙ্করজাতির ভক্তিযুক্ত গুণের দ্বারা যোগ্যতা পরীক্ষা যথাক্রমে এক দুই তিন চার ও পাঁচ বছরে করতে হবে। অনন্যথা গুরু পরে এই ক্রমেই মন্ত্রদান করবেন।

সসঙ্করে মানে অনুলোমজাতিসহ। বর্ণে মানে ব্রাহ্মণাদি চতুর্বর্ণে। এক বৎসর ব্রাহ্মণের যোগ্যতা পরীক্ষা করতে হবে। এই ভাবে দুই বৎসর ধরে ক্ষত্রিয়ের, তিন বৎসর ধরে বৈশ্যের, চার বৎসর ধরে শূদ্রের এবং পাঁচ বৎসর ধরে সঙ্করজাতির যোগ্যতা পরীক্ষা করতে হবে।

এইরূপে উক্ত কালে উক্তলক্ষণ গুরু উক্তলক্ষণ শিষ্যকে পরীক্ষা করে দীক্ষা দেবেন।

## গুরুবরণম্

তত্র নির্বর্তিতস্নাননিত্যবিধিঃ সাধকো বাদ্যঘোষপুরস্সরং ব্রাহ্মণৈঃ স্বস্তি বাচয়িত্বা আচম্য প্রাণানায়ম্য দেশকালৌ সঙ্কীর্ত্য শ্রেয়স্কামোঽহং অমুকবিদ্যা-গ্রহণার্থং অমুকগুরোঃ দীক্ষাং গ্রহীষ্যামীতি সঙ্কল্প্য সোপহারো গুরুমুপসৃত্য দণ্ডবৎ প্রণম্য গুরোরাজ্ঞয়া পুনর্দেশকালৌ সঙ্কীর্ত্য অমুকগোত্রোঽমুকশাখাঽধ্যায়ী অমুকশর্মবর্মাদিরহং চতুর্বিধপুরুষার্থসিদ্ধ্যর্থং শ্রেষ্ঠমন্ত্রগ্রহণায় অমুকগোত্রং অমুকশাখাঽধ্যায়িনং অমুকশর্মাণং ত্বাং গুরুত্বেন বৃণে ইতি ক্রমুকাদিনা গুরুং বৃণুয়াৎ॥

## গুরুবরণ

সাধক স্নান ও বিহিত নিত্য কর্ম থেকে নিবর্তিত হয়ে অর্থাৎ এসব সমাপন করে এসে বাদ্যধ্বনি করতঃ ব্রাহ্মণদের দ্বারা স্বস্তিবাচন করিয়ে আচমন ও প্রাণায়াম করতঃ শ্রেয়স্কামী আমি অমুকবিদ্যা গ্রহণের জন্য অমুক গুরুর কাছ থেকে দীক্ষা গ্রহণ করব এই সঙ্কল্প করে উপহার সহ গুরুর কাছে গিয়ে দণ্ডবৎ প্রণাম করবেন। তারপর গুরুর আজ্ঞানুসারে পুনরায় স্থান ও কালের উল্লেখ করে, অমুকগোত্র অমুকশাখাধ্যায়ী অমুকশর্মা বা অমুকবর্মা আমি চতুর্বিধ-পুরুষার্থসিদ্ধির জন্য ও স্বীয় ইষ্ট রক্ষণের জন্য অমুকগোত্র অমুকশাখাধ্যায়ী অমুকশর্মা আপনাকে গুরুরূপে বরণ করি, এই বলে সুপারি ইত্যাদি দিয়ে গুরুকে বরণ করবেন।

## ক্রমপ্রবর্তনপূর্বকং শিষ্যাহ্বানম্

স চ বৃতোঽস্মীত্যুক্ত্বা সশিষ্যঃ সাময়িকৈঃ সহ গোময়েনোপলিপ্তং রম্ভবল্লী-পুষ্পমালাবিতানাদ্যলঙ্কৃতং মণ্টপং বিবিক্তং দীক্ষাপ্রদেশং আসাদ্য পাদৌ প্রক্ষাল্য আচম্য মণ্টপান্তঃ প্রবিশ্য বক্ষ্যমাণবিধিনা আসনে উপবিশ্য কৃতভূত-শুদ্ধিপ্রাণপ্রতিষ্ঠাকশ্চ বক্ষ্যমাণেন প্রকারেণ গণপতি-ললিতা-শ্যামা-বার্তালী-পরাণাং পঞ্চানামপি দেবতানাং পদার্থানুসময়েন কাণ্ডানুসময়েন বা যাগমন্দির-প্রবেশাদিচক্রপূজান্ত ১, তদাদিবিঘ্নোৎসারণান্ত ২, তদাদিন্যাসান্ত ৩, তদাদি-পাত্রসাদনান্ত ৪, তদাদিলয়াঙ্গপূজান্ত ৫, তদাদ্যাবরণার্চনান্ত ৬, তদাদিহবনান্ত ৭, তদাদিসৌভাগ্যহৃদয়ামর্শনান্ত ৮, তদাদিহবিঃপ্রতিপত্ত্যন্ত ৯, তদাদি-দেবতোবাসনান্ত ১০, তদাদিবিশেষার্ঘ্যবিসর্জনান্তেষু ১১, পদার্থেষু যাগগৃহ-প্রবেশাদিহবনান্তং পদার্থানুসময়েন কাণ্ডানুসময়েন বা ক্রমং প্রবর্ত্য তরুণোল্লাস-বান্ শিষ্যানাহূয় নূতনেন বাসসা তস্য মুখং বদ্ধা গণপত্যাদিমূলমন্ত্রানুচ্চারয়ন্ পাত্রপঞ্চকসামান্যার্ঘ্যোদকবিন্দুভিঃ তমবোক্ষ্য ত্রৈপুরং তত্ত্বসিদ্ধান্তং শ্রাবয়েৎ ॥

## ক্রমপ্রবর্তনপূর্বক শিষ্যাহ্বান

গুরু বৃত হলাম এই বলে শিষ্যদের ও সাময়িকদের সঙ্গে রম্ভবল্লী পুষ্পমালা চন্দ্রাতপ ইত্যাদি দ্বারা অলঙ্কৃত মণ্ডপবিশিষ্ট বিবিক্ত দীক্ষাস্থানে এসে পাদ-প্রক্ষালন ও আচমন করবেন। তারপর মণ্ডপের অভ্যন্তরে প্রবেশ করে বক্ষ্যমাণ বিধি অনুসারে আসনে উপবিষ্ট হয়ে ভূতশুদ্ধি ও প্রাণপ্রতিষ্ঠা করতঃ বক্ষ্যমাণ প্রকারে গণপতি ললিতা শ্যামা বার্তালী ও পরা এই পঞ্চ দেবতার পদার্থানু-সময়ে অথবা কাণ্ডানুসময়ে যাগমন্দিরে প্রবেশ থেকে আরম্ভ করে চক্রপূজা

পর্যন্ত ১, তা থেকে আরম্ভ করে বিঘ্নোৎসারণ পর্যন্ত ২, তা থেকে আরম্ভ করে ন্যাস পর্যন্ত ৩, তা থেকে আরম্ভ করে পাত্রাসাদন পর্যন্ত ৪, তা থেকে আরম্ভ করে লয়াঙ্গপূজা পর্যন্ত ৫, তা থেকে আরম্ভ করে আবরণপূজা পর্যন্ত ৬, তা থেকে আরম্ভ করে হবন পর্যন্ত ৭, তা থেকে আরম্ভ করে সৌভাগ্যহৃদয়-আমর্শন পর্যন্ত ৮, তা থেকে আরম্ভ করে হবিঃপ্রতিপত্তি পর্যন্ত ৯, তা থেকে আরম্ভ করে দেবতার উদ্বাসন পর্যন্ত ১০, তা থেকে আরম্ভ করে বিশেষার্ঘ্য-বিসর্জন পর্যন্ত, এই সব পদার্থ সম্পর্কে যাগমন্দিরে প্রবেশ থেকে আরম্ভ করে হবন পর্যন্ত পদার্থানুসময়ে অথবা কাণ্ডানুসময়ে ক্রম প্রবর্তন করতঃ তরুণোল্লাস-যুক্ত শিষ্যকে আহ্বান করে, নূতন বস্ত্রের দ্বারা তার মুখবন্ধন করবেন এবং গণ-পতি-আদি-মূলমন্ত্র উচ্চারণ করতে করতে পাত্রপঞ্চকের সামান্য-অর্ঘ্যোদকের বিন্দু দ্বারা তাকে প্রোক্ষণ করে ত্রৈপুরসিদ্ধান্ত শোনাবেন।

## ত্রৈপুরসিদ্ধান্তঃ

যথা—পৃথিব্যপ্তেজোবায়ুবিয়ন্তি ভূতানি পঞ্চ। গন্ধরসরূপস্পর্শশব্দাঃ তন্মাত্রাণি পঞ্চ। উপস্থপায়ুপাদপাণিবাচঃ কর্মেন্দ্রিয়াণি পঞ্চ। ঘ্রাণরসনা-চক্ষুস্ত্বক্‌শ্রোত্রাণি জ্ঞানেন্দ্রিয়াণি পঞ্চ। রজঃসত্ত্বতমোরূপাণি অহঙ্কারবুদ্ধি-মনাংসি অন্তঃকরণবৃত্তিত্রয়ম্। প্রকৃতিগুর্ণসাম্যরূপা। চিন্ময় পুরুষো জীবঃ। পরমশিবগতাঃ স্বতন্ত্রতা-নিত্যতা-নিত্যতৃপ্ততা-সর্বকর্তৃত্বতা-সর্বজ্ঞতাহহখ্যা ধর্মা এব সঙ্কুচিতাঃ সন্তো জীবে ক্রমাৎ নিয়তি-কাল-রাগ-কলাহবিদ্যাশব্দবাচ্যা ভবন্তি। মায়া জগৎপরমশিবয়োঃ ভেদবুদ্ধিঃ। শুদ্ধবিদ্যা তয়োরভেদধীঃ। জগদিদন্তয়া পশ্যন্ পরমশিব ঈশ্বরঃ। তদহন্তয়া পশ্যন্ স এব সদাশিবঃ। শক্তিঃ পরমশিবস্য জগৎসিসৃক্ষা। তদ্বান্ স এব তত্ত্বেষু প্রথমতত্ত্বরূপঃ শিবঃ। ইতি ষট্‌ত্রিংশত্তত্ত্বাত্মেব এতদ্দর্শনপ্রমেয়জাতম্। এতদাত্মকং বিশ্বমেব পরমশিবশরীরম্। প্রাগুক্তনিয়ত্যাদিতত্ত্বপঞ্চকাখ্যাপরপর্যায়েণ লীলাস্বীকৃতেন কঞ্চুকেন আবৃতস্বরূপ ঈশ্বর এব জীবঃ। তদ্বিনির্মুক্তঃ পরমশিবঃ। স্বস্বরূপাববোধঃ পুরুষার্থঃ[১]।

## ত্রৈপুরসিদ্ধান্ত

যথা—পৃথিবী অপ্ তেজঃ বায়ু ও আকাশ এই পঞ্চভূত। গন্ধ রস রূপ স্পর্শ ও শব্দ এই পঞ্চ তন্মাত্র। উপস্থ পায়ু পাদ পাণি ও বাক্ এই পঞ্চ কর্মেন্দ্রিয়।

---

১। স্বতন্ত্রাদিনা সঙ্কুচা স্বীকৃতেন আবৃতস্বরূপঃ শিব এব মায়য়া সঙ্কোচকল্পিতঃ স এব জীবঃ ইত্যধিক পাঠো দৃশ্যতে গ্রন্থান্তরে।

ঘ্রাণ অর্থাৎ নাসিকা রসনা চক্ষু ত্বক্ ও শ্রোত্র এই পঞ্চ জ্ঞানেন্দ্রিয়। রজোগুণরূপ অহংকার, সত্ত্বগুণরূপ বুদ্ধি ও তমোগুণরূপ মন এই তিন অন্তঃকরণবৃত্তি। ত্রিগুণসাম্যরূপা প্রকৃতি। চিত্ত বা জীবরূপ পুরুষ। পরমশিবগত স্বতন্ত্রতা নিত্যতা নিত্যতৃপ্ততা সর্বকর্তৃত্বতা সর্বজ্ঞতা নামক ধর্ম জীবে সঙ্কুচিত হয়ে যথাক্রমে নিয়তি কাল রাগ কলা ও অবিদ্যা শব্দে আখ্যাত হয়। জগৎ ও পরমশিবের মধ্যে ভেদবুদ্ধির নাম মায়া। উভয়ের মধ্যে অভেদবুদ্ধির নাম শুদ্ধবিদ্যা। জগৎকে ইদং-রূপে দর্শনকারী পরমশিবের নাম ঈশ্বর। তিনিই যখন জগৎকে অহং-রূপে দর্শন করেন তখন তাঁকে বলা হয় সদাশিব। পরম শিবের জগৎসৃষ্টির ইচ্ছার নাম শক্তি। এই শক্তিযুক্ত পরমশিব তত্ত্বসমূহের প্রথম তত্ত্ব শিব। এই ষট্‌ত্রিংশৎ তত্ত্বই ত্রৈপুর দর্শনের প্রমেয়। ষট্‌ত্রিংশৎ তত্ত্বাত্মক বিশ্ব পরমশিবের শরীর। ঈশ্বর যখন লীলা স্বীকার করে নিয়তি কাল রাগ কলা ও অবিদ্যা এই পূর্বোক্ত তত্ত্বপঞ্চকরূপ কঞ্চুকের দ্বারা নিজ স্বরূপ আবৃত করেন তখন তিনিই হন জীব। উক্ত কঞ্চুকমুক্ত জীব পরমশিব। স্বীয় স্বরূপের অববোধ পুরুষার্থ।

## মন্ত্রোপাসনম্

শব্দাঃ বর্ণাত্মকা নিত্যাশ্চ। মন্ত্রাণামচিন্ত্যং সামর্থ্যম্। স্বগুরুপরম্পরোপদেশৈকগম্যধর্মরূপেণ সম্প্রদায়েন গুরুশাস্ত্রদেবতাসু বিশ্বাসেন চ সর্বাঃ সিদ্ধয়ঃ। এতচ্ছাস্ত্রপ্রামাণ্যং বিশ্বাসৈকসমধিগম্যম্। গুরুমন্ত্রদেবতাঽঽত্মনাং শ্রীগুরুক্তপথেন ঐক্যবিভাবনাৎ মনঃপবনয়োঃ একযত্ননিরোদ্ধব্যত্বজ্ঞানাচ্চ প্রত্যগাত্মবেদনম্। স্বরূপানন্দাভিব্যঞ্জকৈঃ পঞ্চমকারৈঃ অচর্নমুপহ্বরে। প্রাকট্যান্নিরয়ঃ। ভাবনাদার্ঢ্যাৎ নিগ্রহানুগ্রহসামর্থ্যলাভঃ॥

## মন্ত্রোপাসনা

বর্ণাত্মক সব শব্দ নিত্য। মন্ত্রসমূহের অন্য পদার্থের অসদৃশ সামর্থ্য আছে। একমাত্র স্বগুরুপরম্পরাপ্রাপ্ত উপদেশলভ্য ধর্মরূপ যে-সম্প্রদায় তদনুসারে গুরু-শাস্ত্র ও দেবতার প্রতি বিশ্বাসের দ্বারা সব সিদ্ধিলাভ হয়। একমাত্র বিশ্বাসের দ্বারা এই শাস্ত্রের প্রামাণ্য অধিগম্য। গুরুকথিত পথে গুরু মন্ত্র দেবতা ও আত্মার ঐক্যভাবনা এবং একই প্রয়াসের দ্বারা মন ও পবনের নিরোধ-সাধ্যতার জ্ঞান থেকে প্রত্যগাত্মার অনুভব হয়। স্বরূপানন্দের অভিব্যঞ্জক পঞ্চমকার। তা দ্বারা গোপনে অর্চনা করবে। এটি প্রকাশ করলে নরক। পূর্বোক্ত ভাবনার দৃঢ়তা থেকে নিগ্রহ ও অনুগ্রহের সামর্থ্যলাভ হয়।

## উপাসকধর্মাঃ

দর্শনান্তরাণামনিন্দনম্। স্বোপাস্যদেবতান্তরে ক্বাপি মহত্ত্ববুদ্ধ্যভাবঃ। সচ্ছিষ্য এব রহস্যপ্রকাশনম্। সদা স্বোপাস্যমন্ত্রার্থানুসন্ধানম্। সততং শিবোঽহমিতি ভাবনম্। কামক্রোধলোভমোহমদমাৎসর্যাণাং অবিহিতহিংসায়াশ্চৌর্যস্য জনবিরোধস্য স্ত্রিয়া বিদ্বেষস্য বিদ্বিষ্টস্য চ বর্জনম্। সর্বজ্ঞস্যৈকস্য গুরোঃ উপাস্তিঃ। গুরুবাক্যশাস্ত্রাদৌ সর্বত্রাসংশয়ঃ। স্বৈকোপভোগবুদ্ধ্যা ধনাদ্যনার্জনম্। ফলমনভিসন্ধায় কর্মাচরণম্। আলাপঃ স্ববর্ণাশ্রমোক্তানাং নিত্যানাং কর্মণাম্। স্বপঞ্চকস্যালাভেঽপি নিত্যসপর্যানির্বর্তনম্। বৈধানুষ্ঠানে সর্বতো নির্ভয়তা॥

## উপাসকধর্ম

অন্য দর্শনের নিন্দা করা উচিত নয়। নিজের উপাস্য দেবতা ভিন্ন অন্য দেবতার প্রতি মহত্ত্ববুদ্ধি থাকবে না অর্থাৎ নিজের উপাস্য দেবতার চেয়ে অন্য দেবতা শ্রেষ্ঠ এরূপ মনে করতে নেই। সৎশিষ্যের কাছে রহস্য অর্থাৎ স্বসিদ্ধান্তরূপ আত্মরহস্য প্রকাশ করা কর্তব্য। সর্বদা স্বীয় উপাস্য মন্ত্রের প্রতিপাদিত অর্থের অনুসন্ধান করা উচিত। সর্বদা 'আমি শিব' এই ভাবনা করবে। কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ, মাৎসর্য, অবিহিত হিংসা, চৌর্য, জনবিরোধ, নারীবিদ্বেষ এবং লোকবিদ্বিষ্ট বস্তু বর্জন করা উচিত। সর্বজ্ঞ একজন গুরুর উপাসনা কর্তব্য। গুরুবাক্য ও শাস্ত্রে সর্বত্র সংশয়হীনতা থাকবে। একমাত্র নিজের ভোগবুদ্ধিতে ধনোপার্জন করা উচিত নয়। ফলের উদ্দেশ না করে কর্মাচরণ করা কর্তব্য। স্বীয় বর্ণাশ্রম-বিহিত নিত্য কর্ম লোপ করা উচিত নয়। পঞ্চমকারের অভাব হলেও নিত্যসপর্যা অর্থাৎ নিত্যপূজা সম্পন্ন করা বন্ধ হবে না। বৈধ কর্মানুষ্ঠানে সর্বপ্রকারে নির্ভয়তা অবলম্বন করতে হবে।

## সর্বসারভূতো ধর্মঃ

বৃত্তিভিঃ বেদ্যং সর্বং হবিঃ। ইন্দ্রিয়াণ্যেব স্রুচঃ। সঙ্কোচেন স্বাত্মস্থিতাঃ সর্বজ্ঞত্বসর্বকর্তৃত্বাদয়ঃ পরমশিবশক্তয় এব জ্বালাঃ। স্বাত্মশিব এব পাবকঃ। স্বয়মেব হোতা। নির্গুণবুদ্ধ্যাপরোক্ষ্যং ফলম্। স্বপারমার্থিকস্বরূপালাভান্ন পরং বিদ্যতে।

সেয়মেতচ্ছাস্ত্রমর্যাদা॥

## সর্বসারভূত ধর্ম

ইন্দ্রিয়বৃত্তি দ্বারা বেদ্য সমস্তই হবিঃ অর্থাৎ ইন্দ্রিয়গ্রাহ্য সমস্ত পদার্থই হবিঃ। ইন্দ্রিয়গুলি স্রুক্। জীবগত পরমশিবের সঙ্কুচিত সর্বজ্ঞত্ব-সর্বকর্তৃত্বাদিশক্তিসমূহই

অগ্নিশিখা। জীবাত্মরূপী পরমশিবই অগ্নি। স্বয়ং জীবই হোতা। হোমের ফল নির্গুণব্রহ্মের অপরোক্ষজ্ঞান। স্বীয় পারমার্থিক স্বরূপ লাভের চেয়ে শ্রেষ্ঠ আর কিছু নেই।[১]

এই শাস্ত্রের এইটি মর্যাদা।

## দীক্ষাঽঽবশ্যকত্বম্

বেশ্যা ইব প্রকটা বেদাদয়ো বিদ্যাঃ। সর্বেষু দর্শনেষু গুপ্তেয়ং বিদ্যা। তত্র সর্বথা মতিমান্ দীক্ষেতেতি।

## দীক্ষার আবশ্যকতা

বেদাদি বিদ্যা বেশ্যার মতো প্রকট মানে সুলভ। সকল দর্শনের মধ্যে এই বিদ্যা গুপ্ত। বুদ্ধিমান্ ব্যক্তি সর্বথা এই বিদ্যায় অর্থাৎ শ্রীবিদ্যায় দীক্ষিত হবে।

### শাম্ভবী দীক্ষা

অথ শিষ্যস্য শিরসি কামেশ্বরীকামেশ্বরয়োঃ রক্তশুক্লাখ্যচরণন্যাসং ভাবয়িত্বা তদমৃতক্ষরণেন তস্য বাহ্যমাভ্যন্তরং চ মলং দূরীকুর্যাৎ। এষা চরণবিন্যাসরূপা শাম্ভবী দীক্ষা।।

## শাম্ভবী দীক্ষা

শিষ্যের শিরে কামেশ্বরী ও কামেশ্বরের রক্ত ও শুক্ল-চরণের[২] বিন্যাস ভাবনা করে, তা থেকে ক্ষরিত অমৃতের দ্বারা গুরু শিষ্যের বাহ্য ও আভ্যন্তর মল দূরীভূত করবেন। এটি চরণবিন্যাসরূপা শাম্ভবী দীক্ষা।

---

১। এই 'সর্বসারভূত ধর্ম' সম্পর্কে সতীশচন্দ্র সিদ্ধান্তভূষণ মহাশয়ের নিম্নোক্ত ব্যাখ্যাটি মনোজ্ঞ—"সহস্রারস্থিত পরমশিব বা পরমাত্মাই হৃৎপুণ্ডরীকে জীবরূপে অবস্থিত হইয়া ইন্দ্রিয়গণ কর্তৃক সমাহৃত বিষয় উপভোগ করিয়া থাকেন। এই পরমাত্মাকে বহ্নি এবং সঙ্কুচিত স্বতন্ত্রতাশক্তি অর্থাৎ নিয়তি, সঙ্কুচিত নিত্যতাশক্তি অর্থাৎ কাল, সঙ্কুচিত নিত্যতৃপ্ততাশক্তি অর্থাৎ রাগ [ অনুরাগ ], সঙ্কুচিত সর্বকর্তৃতাশক্তি অর্থাৎ কলা, সঙ্কুচিত সর্বজ্ঞতাশক্তি অর্থাৎ অবিদ্যা, এই পাঁচটি শক্তিকে সেই বহ্নির শিখা কল্পনা করিয়া, সেই বহ্নিতে ইন্দ্রিয়রূপ স্রুক্ দ্বারা আহৃত বিষয়রূপ হবিঃ আহুতি প্রদান করিবে। ইন্দ্রিয়দ্বারা যে সকল বিষয় গ্রহণ করা হয়, তাহা জীবাত্মরূপ পরমশিবে আহুতি প্রদানমাত্র, আত্মসুখের জন্য নহে, এইরূপ সর্বদা ভাবনা করিতে হইবে। যে দ্রব্য বহ্নিতে আহুতি প্রদান করা হয় তাহার নাম হবিঃ। যাহাতে হবিঃ রাখিয়া আহুতি প্রদান করা হয়, তাহার নাম স্রুক্।"—কৌলমার্গ-রহস্য, পৃঃ ২৪৬, পাদটীকা।

২। কামেশ্বরী শ্রীবিদ্যা আর কামেশ্বর শ্রীবিদ্যার ভৈরব। কামেশ্বরী রজঃস্বভাবা বলে তাঁর রক্তচরণ আর কামেশ্বর সত্ত্বস্বভাব বলে তাঁর শুক্লচরণ।

## শাক্তী দীক্ষা

অথ শিষ্যস্যামূলাধারং আ চ ব্রহ্মরন্ধ্রং প্রজ্বলন্তীং জ্বলদনলনিভাং পরচিদ্রূপাং প্রকাশলহরীং ধ্যাত্বা তৎকিরণৈঃ তস্য পাপপাশান্ দহেৎ। ইয়ং শক্তিপ্রবেশনরূপা শাক্তী দীক্ষা দ্বিতীয়া ॥

## শাক্তী দীক্ষা

শিষ্যের মূলাধার থেকে ব্রহ্মরন্ধ্র পর্যন্ত প্রদীপ্তা প্রজ্বলিত অগ্নিতুল্যা পরচিদ্রূপিণী প্রকাশলহরী বিরাজমানা এরূপ ধ্যান করে গুরু সেই প্রকাশলহরীর কিরণের দ্বারা শিষ্যের পাপপাশ দগ্ধ করবেন। এটি শক্তিপ্রবেশরূপা শাক্তী দীক্ষা। এ দ্বিতীয়া দীক্ষা।

## মান্ত্রী দীক্ষা

ততঃ শুণ্ঠী-মরীচি-পিপ্পলী-হরীতকী-ধাত্রীফল-বিভীতকদ্বয়েলা-লবঙ্গ-পত্র-নাগকেসর-তক্কোল-মদয়ন্তী-সহদেবীসংজ্ঞানাং ত্রয়োদশানাং বস্তূনাং চূর্ণমিশ্রেণ দূর্বাভস্মভ্যাং গজাশ্বশালাচতুষ্পথবল্মীকনদীসঙ্গমহ্রদগোষ্ঠসমানীতাভিঃ সপ্তভিঃ মৃত্তিকাভিশ্চ উপেতেন চন্দনকাশ্মীরগোরোচনকর্পূরৈঃ চতুর্ভিঃ সুরভিতেন শুচিনা জলেন পূর্ণং নবীনবাসোযুগবেষ্টিতং ঈশানতঃ শালিতণ্ডুলপুঞ্জোপরি নিহিতং নূতনং কলশং আগ্নেয়াদিবিদিক্ষু মধ্যে প্রাগাদিদিক্ষু চ বালাষড়ঙ্গেন অভ্যর্চ্য তদন্তর্ললিতাশ্যামাবারাহীণাং চক্রাণি বিনিক্ষিপ্য তত্র পুনঃ তাস্তিস্রো দেবতাঃ ত্রিঃ তত্তন্মূলেন তত্তদাবরণানি চ তত্তন্মন্ত্রৈঃ সমভ্যর্চ্য কুম্ভমন্ত্রমন্ত্রেণ সংরক্ষ্য প্রদর্শ্য ধেনুযোনিমুদ্রে চক্রাণি যথাস্থানমবস্থাপয়েৎ ॥

ততঃ সক্ষীরেণ সিন্দূরকুঙ্কুমাদিনা চন্দনাদিপীঠে মাতৃকাযন্ত্রং বিলিখ্য তত্র শিষ্যং নিবেশ্য তেন কুম্ভাম্ভসা ললিতাশ্যামাবার্তালীমূলবিদ্যাভিঃ স্নপয়েৎ। মাতৃকাযন্ত্রং তু—

> ব্যোমেন্দোরসনার্ণকর্ণিকমচাং দ্বন্দ্বৈঃ স্ফুরৎকেসরং
> পত্রান্তর্গতপঞ্চবর্গযশলার্ণাদিত্রিবর্গং ক্রমাৎ।
> আশাস্বশ্রিষু লান্তলাঙ্গলিযুজা ক্ষোণীপুরেণাবৃতং
> বর্ণাব্জং শিরসি স্থিতং বিষগদপ্রধ্বংসি মৃত্যুঞ্জয়ম্ ॥ ইতি ॥

অস্যার্থঃ—ব্যোম হকারঃ ইন্দুঃ সকারঃ। ঔ ইতি রূপম্। রসনার্ণঃ বিসর্গঃ এতৎপিণ্ডঃ কর্ণিকায়াং যস্য তথোক্তম্। ক্রমাৎ প্রাচ্যাদিত ইত্যর্থঃ। অচাং অকারাদিবিসর্গান্তানাং ষোড়শানাং স্বরাণাম্। দ্বন্দ্বৈঃ অং আং ইত্যাদিভিঃ। লিখিতৈরিতি শেষঃ। স্ফুরন্তঃ কেসরা দলদ্বয়মধ্যভাগাঃ অষ্টৌ যস্য তৎ

তথোক্তম্। পত্রাণাং দলানাং অন্তঃ অভ্যন্তরে গতাঃ লিখিতাঃ পঞ্চবর্গাঃ কচটতপাদীনি পঞ্চপঞ্চাক্ষরাণি যশলার্ণাদয়ঃ যাদিবান্তশাদিহান্তলক্ষাত্মিকাঃ ত্রিবর্গাঃ যস্য তত্তথোক্তম্। আশাসু প্রাচ্যাদিষু অশ্রিষু আগ্নেয়াদিকোণেষু চ ক্রমাৎ লান্তেন বকারেণ লাঙ্গলিনা ঠকারেণ যুক্তত ইতি তথোক্তেন ক্ষোণীপুরেণ চতুরস্রেণ আবৃতম্। বর্ণাব্জং মাতৃকাপদ্মম্। শিরসি স্থিতং ভাবিতং সদিতি শেষঃ। বিষগদপ্রধ্বংসি বিষরোগয়োঃ প্রধ্বংসনশীলম্। অন্ততো মৃত্যুঞ্জয়ং চ ভবতীত্যর্থঃ॥

এতল্লেখনপ্রকারো যথা—চতুরস্রালঙ্কৃতং সকেসরমষ্টদলকমলং বিলিখ্য তৎকর্ণিকায়াং হকারসকারৌকারবিসর্গাত্মকং বীজং, তৎকেসরেষু প্রাচ্যাদিত অকারাদিস্বরদ্বন্দ্বং, দলোদরেষু কচটতপযশলাখ্যবর্গাষ্টকং, চতুরস্রস্য বাহ্যতঃ প্রাগাদিদিক্ষু বকারং আগ্নেয়াদিবিদিক্ষু ঠবর্ণং চ লিখেৎ। সর্বেষামক্ষরাণাং সবিন্দুকত্বং সম্প্রদায়াদিতি॥

ততঃ পরিহিতহকূলং সুরভিলচন্দনানুলিপ্তাঙ্গং মল্লিকাঽঽদিমাল্যধারিণং সুপ্রসন্নং শিষ্যং পার্শ্বে নিবেশ্য বক্ষ্যমাণপ্রকারেণ তদঙ্গেষু অকারাদিক্ষকারান্তৈক-পঞ্চাশন্মাতৃকান্যাসং বিধায় বিমুক্তমুখবন্ধনবাসসঃ তস্য হস্তে ক্রমাৎ ত্রীন্ প্রথম-সিক্তান্ চন্দনোক্ষিতান্ দ্বিতীয়খণ্ডান্ পুষ্পখণ্ডাংশ্চ বিনিক্ষিপ্য বক্ষ্যমাণৈঃ তত্ত্বমন্ত্রৈঃ গ্রাসয়িত্বা গুরুঃ তস্য [1]দক্ষিণকর্ণে ললিতাক্রমে বক্ষ্যমাণং শ্রীবিদ্যা-গুরুপাদুকামন্ত্রমুপদিশ্য বালামুপদিশেৎ। তত্র অমুকপদস্থানে যস্য যশক্তেশ্চ দীক্ষানাম্নোরূহঃ॥

স্ত্রীণাং তু বাগ্দীক্ষৈব বিহিতা নান্যেতি তন্ত্রসারে স্থিতম্। বাগ্দীক্ষা মন্ত্রোপদেশঃ॥

এষা মান্ত্রী দীক্ষা॥

## মান্ত্রী দীক্ষা

শুঁঠ, গোলমরীচ, পিপুল, হরিতকী, আমলকী, বহেড়ার ছাল, এলাচ, লবঙ্গ, তেজপাতা, নাগকেশর, তক্কোল[2], মদয়ন্তী ও সহদেবী[3] নামক ত্রয়োদশ বস্তুর চূর্ণমিশ্রিত দূর্বাভস্ম এবং হাতিশাল, ঘোড়াশাল, চতুষ্পথ, বল্মীক,

১। "দক্ষিণকর্ণে দশমখণ্ডোক্তত্রিতারীবালাপূর্বকং আত্মনঃ পাদুকামন্ত্রমুপদিশ্য বালামুপদিশেৎ" ইত্যপি পাঠান্তরম্ দৃশ্যতে।

২। পানের সঙ্গে খাওয়ার গোলমরীচের মতো একটি বস্তু। এটি শীতের উপচারে লাগে।

৩। কবিরাজিতে ব্যবহৃত দুটি প্রসিদ্ধ বনৌষধি মদয়ন্তী ও সহদেবী।

নদীসঙ্গম, হ্রদ ও গোষ্ঠ এই সপ্ত স্থান থেকে আনীত সপ্ত মৃত্তিকা,—এই-সব যুক্ত আর চন্দন কুঙ্কুম গোরচনা ও কর্পূর এই চার গন্ধদ্রব্যের দ্বারা সুবাসিত পবিত্র জলে পূর্ণ কলশ নূতন দুখানি কাপড় দিয়ে বেষ্টন করে ঈশানকোণে রক্ষিত শালিতণ্ডুলরাশির উপর স্থাপন করতে হবে। তারপর অগ্নিকোণ থেকে আরম্ভ করে চতুষ্কোণে, মধ্যে এবং পূর্বদিক্ থেকে আরম্ভ করে চতুর্দিকে ষড়ঙ্গবালামন্ত্রের দ্বারা কলসের পূজা করে কলসের জলে ললিতা শ্যামা ও বারাহীর চক্র স্থাপন করতে হবে এবং সেখানে আবার সেই তিনজন দেবতাকে তাঁদের স্ব স্ব মূলমন্ত্রে এবং তাঁদের আবরণসমূহকে সেই সেই আবরণমন্ত্রে পূজা করতে হবে। অতঃপর অস্ত্রমন্ত্রে কুম্ভকে রক্ষণ করে ধেনুমুদ্রা প্রদর্শন করতঃ চক্রগুলি যথাস্থানে স্থাপন করতে হবে।

তারপর সক্ষীর[১] সিন্দূর কুঙ্কুমাদি দ্বারা চন্দনাদিকাষ্ঠনির্মিত পীঠে মাতৃকাযন্ত্র অঙ্কিত করে তার উপরে শিষ্যকে বসিয়ে ললিতা শ্যামা ও বারাহীর মন্ত্রে পূর্বোক্ত কলসের জলের দ্বারা স্নান করাতে হবে।

মাতৃকাযন্ত্র সম্বন্ধে বলা হয়েছে—কর্ণিকার মধ্যে হ্সৌঃ লিখতে হবে; পূর্বদিক্-ক্রমে অষ্ট কেসরে লিখতে হবে অ থেকে বিসর্গ পর্যন্ত ষোলটি স্বরবর্ণের




আটটি জোড়; অষ্টদলে লিখতে হবে পূর্বাদি-ক্রমে কাদি পঞ্চ বর্গ আর যাদি

১। সক্ষীর অর্থ আকন্দাদি বিহিত ক্ষীরিবৃক্ষের আটাযুক্ত।

শাদি ও লক্ষ এই তিন বর্গ ; পূর্বাদি দিকে ব এবং অগ্নি-আদি কোণে ঠ লিখতে হবে। মস্তকে এই মাতৃকাপদ্মের ভাবনা করলে তা বিষ-ও রোগ-নাশকারী এবং মৃত্যুঞ্জয় হয়।

উদ্ধৃত শ্লোকের অর্থ—ব্যোম হ, ইন্দুঃ স, ঔ, রসনার্ণঃ বিসর্গ, এর পিণ্ড যার কর্ণিকার মধ্যে সে রকম। ক্রমাৎ অর্থ পূর্বদিক্‌ক্রমে। অচাং মানে অকারাদি-বিসর্গান্ত ষোড়শ স্বরের। দ্বন্দ্বৈঃ মানে অং আং এরূপ জোড়ার দ্বারা অর্থাৎ জোড়ায় জোড়ায় লিখতে হবে। স্ফুরৎকেসরং মানে যার অষ্টদলমধ্যভাগ প্রকাশমান এরূপ। পত্রান্তর্গতাঃ মানে দলের অভ্যন্তরে লিখিত পঞ্চবর্গাঃ। কচটতপাদি পাঁচ পাঁচটি অক্ষরের এক এক বর্গ মিলে পঞ্চবর্গ। যশলার্ণাদি ত্রিবর্গং বলতে বুঝায় য থেকে ব, শ থেকে হ এবং লক্ষ এই তিনবর্গ। আশাসু মানে প্রাচ্যাদি দিকে, অশ্রিষু মানে অগ্নি-আদি-কোণে ; যথাক্রমে, লান্ত মানে ব এবং লাঙ্গলী মানে ঠ লিখতে হবে। ক্ষোণীপুরেণাবৃতং মানে ভূপুরের অর্থাৎ চতুরস্রের দ্বারা আবৃত। বর্ণাব্জং মানে মাতৃকাপদ্ম। এটি মস্তকে অবস্থিত এরূপ ভাবনা করতে হবে। বিষগদপ্রধ্বংসি মানে বিষ-ও রোগ-ধ্বংস-কারী। এবং শেষে মৃত্যুঞ্জয় হয়।

মাতৃকাযন্ত্রের লেখনপ্রকার—চতুরস্রের দ্বারা অলঙ্কৃত অষ্টকেসরযুক্ত অষ্টদলপদ্ম লিখে তার কর্ণিকার মধ্যে হ্‌সৌঃ এই বীজ লিখতে হবে। কেসরে পূর্বদিক্‌ক্রমে অকারাদি স্বরবর্ণের একেকটি জোড়া লিখতে হবে আর দলের মধ্যে উক্তক্রমে কচটতপযশলাদি অষ্টবর্গ লিখতে হবে। চতুরস্রের বাহ্যতঃ পূর্বাদি-দিকে ব এবং আগ্নেয়াদি কোণে ঠ লিখতে হবে। সম্প্রদায়মতে এই সমস্ত অক্ষর বিন্দুযুক্ত হবে।

তারপর পট্টবস্ত্রপরিহিত, সুরভি-চন্দনে লিপ্তাঙ্গ, মল্লিকাদির মালাধারণ-কারী সুপ্রসন্ন শিষ্যকে পাশে বসিয়ে গুরু বক্ষ্যমাণ প্রকারে তার অঙ্গে অকারাদিক্ষকারান্ত পঞ্চাশৎ মাতৃকার ন্যাস করবেন এবং তার মুখের কাপড়ের বাঁধন খুলে তার হাতে তিন প্রথমসিক্ত, চন্দনোক্ষিত দ্বিতীয়খণ্ড ও পুষ্পখণ্ড দেবেন এবং বক্ষ্যমাণ তত্ত্বমন্ত্রে[১] তা ভক্ষণ করিয়ে তার দক্ষিণকর্ণে ললিতাক্রমে বক্ষ্যমাণ শ্রীবিদ্যা ও গুরু-পাদুকামন্ত্র দিয়ে বালামন্ত্র দেবেন। বিহিত মন্ত্রের অমুকপদের স্থলে গুরুর নিজের ও নিজশক্তির দীক্ষাকালে প্রাপ্ত নাম বলতে হবে।

---

১। আত্মতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা, বিদ্যাতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা, শিবতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা—এই তিনটি তত্ত্বমন্ত্র এখানে উদ্দিষ্ট।

## অগ্নিকার্য

এবার শ্রীক্রমে বক্ষ্যমাণ বিধি-অনুসারে স্থণ্ডিলরচনা থেকে পঞ্চোপচারে প্রধানদেবতার পূজাপর্যন্ত সমাপন করতঃ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ শ্রিয়ৈ স্বাহা। শ্রিয়া ইদং ন মম ॥ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ শ্রীপতয়ে স্বাহা। শ্রীপতয় (শ্রীপতেঃ) ইদং ন মম ॥ —ইত্যাদি রীতিতে পঞ্চমমিথুনকে অর্থাৎ মহালক্ষ্মী-মহাগণপতিকে বাদ দিয়ে শ্রী-শ্রীপতি থেকে দ্রাবিণী-বিঘ্নকর্তা পর্যন্ত যে-বিংশতি দেবতা তাঁদের প্রত্যেকের চতুর্থী-বিভক্তিযুক্ত নামের পূর্বে শ্রীঁ হ্রীঁ ক্লীঁ এই বীজত্রয় যোগ করে এবং পরে স্বাহা যোগ করে যে যে-মন্ত্রে হবে সেই সেই-মন্ত্রে উদ্দেশ্যত্যাগপূর্বক সেই সেই দেবতার একেকবার আহুতি দিতে হবে। তারপর মূলমন্ত্রে প্রধানদেবতা মহাগণপতিকে দশবার আহুতি দিয়ে বক্ষ্যমাণ প্রকারে বলিপ্রদান করে মহাব্যাহৃতি-আদি হোমক্রিয়ার অবশিষ্টাংশ সম্পন্ন করতে হবে।

## বলিদানম্

হোমাকরণপক্ষে বলিমাত্রং দদ্যাৎ। যথা—পুরতঃ স্ববামভাগে[১] ত্রিকোণ-বৃত্তচতুরশ্রাত্মকং মণ্ডলং কৃত্বা ঐঁ ব্যাপকমণ্ডলায় নমঃ ইতি গন্ধাদিভিরভ্যর্চ্য অর্ধভক্তপূরিতোদকং সক্ষীরাদিত্রয়ং পাত্রং তত্র বিন্যস্য ওঁ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুং ফট্ স্বাহা ইতি মন্ত্রং ত্রিঃ পঠিত্বা দক্ষকরাপিতং বামকরতত্ত্ব-মুদ্রাস্পৃষ্টং ক্ষীরং বল্যুপরি দত্ত্বা বাণমুদ্রয়া বলিং ভূতৈঃ গ্রাহিতং বিভাব্য প্রণমেদিতি।

## বলিদান

যে-ক্ষেত্রে হোম করণীয় নয় সে-ক্ষেত্রে কেবলমাত্র বলি প্রদান করতে হবে। তার বিধান—সাধক সামনে নিজের বামভাগে ত্রিকোণ-বৃত্ত-চতুরশ্রাত্মক একটি মণ্ডল রচনা করে ঐঁ ব্যাপকমণ্ডলায় নমঃ এই মন্ত্রে গন্ধাদি দ্বারা তার পূজা করবেন। তারপর অর্ধেক অন্নে এবং অর্ধেক জলে পূর্ণ সদুগ্ধাদিপাত্রত্রয় উক্ত মণ্ডলে স্থাপন করবেন। এবার দক্ষিণকরার্পিত এবং বামকররচিত তত্ত্বমুদ্রা দ্বারা স্পৃষ্ট দুগ্ধ ওঁ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুং ফট্ স্বাহা এই মন্ত্র তিনবার পাঠ করে বলির উপরে দিয়ে বাণমুদ্রা প্রদর্শন করতঃ বলি প্রদান করবেন এবং বলি ভূতসমূহের দ্বারা গৃহীত ভাবনা করে প্রণাম করবেন।

---

১। যাগগৃহাদ্বহিঃ বামভাগে ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

## তর্পণজপস্তোত্রাণি

অথ প্রক্ষালিতপাণিপাদ আচান্ত আগত্য[1] দেবং মূলেন ত্রিধা সন্তর্প্য পুষ্পাঞ্জলিং দত্ত্বা প্রদক্ষিণনুতীর্বিধায় জপেৎ—

অস্য শ্রীমহাগণপতিমহামন্ত্রস্য গণকঋষয়ে নম ইতি শিরসি। নৃচদ্গায়ত্রী-ছন্দসে নম ইতি মুখে। মহাগণপতয়ে দেবতায়ৈ নম ইতি হৃদয়ে। গং বীজায় নম ইতি গুহ্যে। স্বাহাশক্ত্যৈ নম ইতি পাদয়োঃ। ওঁ কীলকায় নম ইতি নাভৌ। মম অভীষ্টসিদ্ধ্যৈ বিনিয়োগায় নম ইতি করসম্পুটে চ ন্যস্য। উক্তৈঃ ষড়ঙ্গমন্ত্রৈঃ অঙ্গুষ্ঠাদিষু হৃদয়াদিষু চ ন্যাসং বিধায়। পূর্বোক্তভঙ্গ্যা ধ্যাত্বা। শ্যামাক্রমে বক্ষ্যমাণবিধিনা মূলমষ্টোত্তরশতবারানাবর্ত্য পুনরপি ন্যাসাদি কৃত্বা।

গুহ্যাতিগুহ্যগোপ্তা ত্বং গৃহাণাস্মৎকৃতং জপম্।
সিদ্ধির্ভবতু মে দেব ত্বৎপ্রসাদাত্ময়ি স্থিরা॥

ইতি সামান্যার্ঘ্যোদকেন জপং দেবস্য দক্ষকরে সমর্পিতং বিভাব্য স্তুবীত। যথা—

শ্রীভগবানুবাচ—

গণেশস্য স্তবং বক্ষ্যে কলৌ ঝটিতি সিদ্ধিদম্।
ন ন্যাসো ন চ সংস্কারো ন হোমো ন চ তর্পণম্॥
ন মার্জনং চ পঞ্চাচ্যং[2] সহস্রজপমাত্রতঃ।
সিধ্যত্যর্চনতঃ পঞ্চশতব্রাহ্মণভোজনাৎ॥

অস্য শ্রীগণপতিস্তোত্রমালামন্ত্রস্য ভগবান্ সদাশিব ঋষিঃ। উষ্ণিক্[3] ছন্দঃ। শ্রীগণপতির্দেবতা। শ্রীগণপতিপ্রাসাদসিদ্ধ্যর্থে বিনিয়োগঃ।

ধ্যানম্—

চতুর্ভুজং রক্ততনুং ত্রিনেত্রং, পাশাঙ্কুশৌ মোদকপাত্রদন্তৌ।
করৈর্দধানং সরসীরুহস্থং, গণাধিনাথং শশিচূড়মীড়ে॥ ইতি॥

## তর্পণ-জপ-স্তোত্র

এবার হাতপা ধুয়ে আচমন করে এসে মূলমন্ত্রে দেবতাকে তিনবার তর্পণ করে ও পুষ্পাঞ্জলি দিয়ে তাঁকে প্রদক্ষিণ ও প্রণাম করতঃ জপ করতে হবে। এ সম্পর্কে বিধান—

---

১। পাদমাচান্তমাগত্য—ইতি পাঠঃ বহুষু কোশেষু দৃশ্যতে।
২। পঞ্চাঙ্গ ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।
৩। অতিঃ ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

অস্য শ্রীমহাগণপতিমহামন্ত্রস্য গণকঋষয়ে নমঃ এই মন্ত্রে শিরে ; নৃচদ্‌গায়ত্রী-ছন্দসে নমঃ এই মন্ত্রে মুখে ; গং বীজায় নমঃ এই মন্ত্রে গুহ্যে ; স্বাহাশক্ত্যৈ নমঃ এই মন্ত্রে পদদ্বয়ে ; ওঁ কীলকায় নমঃ এই মন্ত্রে নাভিতে ; মম অভীষ্টসিদ্ধ্যে বিনিয়োগায় নমঃ এই মন্ত্রে করসম্পুটে ন্যাস করতে হবে। উক্ত ষড়ঙ্গমন্ত্রে অঙ্গুষ্ঠাদিতে[১] ও হৃদয়াদিতে[২] ন্যাস করতে হবে। এবার পূর্বোক্ত ভঙ্গিতে ধ্যান করতে হবে। তার পর শ্যামাক্রমে বক্ষ্যমাণ প্রকারে মালার সংস্কার করে শ্যামাক্রমে বক্ষ্যমাণ প্রকারে সেই মালা একশ আটবার ফিরিয়ে মূলমন্ত্র জপ করতে হবে। এবার আবার ন্যাসাদি করে গুহ্যাতিগুহ্যগোপ্তা[৩] ইত্যাদি মন্ত্রে দেবতার দক্ষিণ হস্তে জপ সমর্পণ ভাবনা করে স্তব করতে হবে। যথা—

শ্রীভগবান্ বললেন—কলিযুগে ঝটিতি সিদ্ধিপ্রদ গণেশের স্তব বলছি। এরূপ সিদ্ধিপ্রদ ন্যাস নয়, সংস্কার নয়, হোম নয়, তর্পণ নয়, মার্জন নয়। ন্যাসাদিপঞ্চাঢ্য পূজার চেয়ে এবং পাঁচশ ব্রাহ্মণভোজন করানোর চেয়ে শীঘ্র গণপতিস্তোত্রমন্ত্রের সহস্রজপে সিদ্ধিলাভ হয়।

এই শ্রীমহাগণপতিস্তোত্রমালামন্ত্রের ঋষি ভগবান্ সদাশিব। উষ্ণিক্ ছন্দ। শ্রীগণপতি দেবতা। শ্রীগণপতিপ্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—চতুর্ভুজ, লোহিততনু, ত্রিনেত্র, হস্তে পাশ-অঙ্কুশ-মোদক-ও দন্ত-ধারণকারী, পদ্মাবস্থিত গণাধিনাথের স্তব করি।

## সদাশিবপ্রোক্তং গণেশাষ্টকম্

ওঁ বিনায়কৈকভাবনাসমর্চনাসমর্পিতং
প্রমোদকৈঃ প্রমোদকৈঃ প্রমোদমোদমোদকম্।
সমর্পিতং সমর্পিতং নবন্নধান্যনির্মিতং
নখণ্ডিতং নখণ্ডিতং নখগুমণ্ডনং কৃতম্ ॥ ১
সজাতিকৃদ্বিজাতিকৃৎস্বনিষ্ঠভেদবর্জিতং
নিরঞ্জনং চ নির্গুণং নিরাকৃতিং চ নিষ্ক্রিয়ম্।
সদাত্মকং চিদাত্মকং সুখাত্মকং পরং পদং
ভজামি তং গজাননং স্বমায়য়াহঽত্তবিগ্রহম্ ॥ ২

---

১। অঙ্গুষ্ঠ, তর্জনী, মধ্যমা, অনামিকা, কনিষ্ঠা ও করতলপৃষ্ঠ। দ্রঃ পূর্ববর্ণিত 'ষড়ঙ্গন্যাসঃ'।

২। হৃদয়, শির, শিখা, কবচ, নেত্রত্রয়, অস্ত্র।—দ্রঃ ঐ

৩। গুহ্যাতিগুহ্যের রক্ষক, হে দেব, মৎকৃত এই জপ গ্রহণ কর। তোমার প্রসাদে আমার স্থির সিদ্ধি লাভ হোক।

গণাধিপ ত্বমষ্টমূর্তিরীশসূনুরীশ্বরঃ
ত্বমম্বরং চ শম্বরং ধনঞ্জয়ঃ প্রভঞ্জনঃ।
ত্বমেব দীক্ষিতঃ ক্ষিতির্নিশাকরঃ প্রভাকরঃ
চরাচরপ্রচারহেতুরন্তরায়শান্তিকৃৎ ॥ ৩

অনেকদং তমালনীলমেকদন্তসুন্দরং
গজাননং নমো গজাননামৃতাব্ধিমন্দিরম্।
সমস্তবেদবাদসৎকলাকলাপমন্দিরং
মহান্তরায়কৃন্তমশ্মশার্কমাশ্রিতোদরম্ ॥ ৪

সরত্নহেমঘণ্টিকানিনাদনূপুরস্বনৈঃ
মৃদঙ্গতালনাদভেদসাধনানুরূপতঃ।
ধিমিদ্ধিমিত্তভোঙ্গতোঙ্গথেয়িথেয়িশব্দতো
বিনায়কশ্শশাঙ্কশেখরোগ্রতঃ প্রনৃত্যতি ॥ ৫

নমামি নাকনায়কৈকনায়কং বিনায়কং
কলাকলাপকল্পনানিদানমাদিপুরুষম্।
গণেশ্বরং গুণেশ্বরং মহেশ্বরাত্মসম্ভবং
স্বপাদমূলসেবিনামপারবৈভবপ্রদম্ ॥ ৬

ভজে প্রচণ্ডতুন্দিলং সদন্দশূকভূষণং
সনন্দনাদিবন্দিতং সমস্তসিদ্ধসেবিতম্।
সুরাসুরৌঘয়োস্সদা জয়প্রদং ভয়প্রদং
সমস্তবিঘ্নঘাতিনং স্বভক্তপক্ষপাতিনম্ ॥ ৭

করাম্বুজাত্তকঙ্কণঃ পদাব্জকিঙ্কিণীগণো
গণেশ্বরো গুণার্ণবঃ ফণীশ্বরাঙ্গভূষণঃ।
জগত্ত্রয়ান্তরায়শান্তিকারকোঽস্তু তারকো
ভবার্ণবাদনেকদুগ্রহাচ্ছিদেকবিগ্রহঃ ॥ ৮

যো ভক্তিপ্রবণঃ পরাবরগুরোস্স্তোত্রং গণেশাষ্টকং
শুদ্ধস্সংযতচেতসা যদি পঠেন্নিত্যং ত্রিসন্ধ্যং পুমান্।
তস্য শ্রীরতুলা স্বসিদ্ধিসহিতা শ্রীশারদা সারদা
স্যাতাং তৎপরিচারিকে কিল তদা কাঃ কামনানাং কথাঃ ॥

## সদাশিবোক্ত গণেশাষ্টক

ওঁ একনিষ্ঠভাবনা সহ পূজান্তে হর্ষবিধানকারীদের দ্বারা, যে-মোদক খণ্ডিত নয়, বন্যধান্যের তণ্ডুলে প্রস্তুত নয়, খণ্ডিতাকারে যা সাজান নয়, এরূপ হর্ষজনক মোদক বিনায়ককে অর্পিত হয়। ১

সজাতিকৃত স্বনিষ্ঠ যে-ভেদ এবং বিজাতিকৃত স্বনিষ্ঠ যে-ভেদ এই উভয়ভেদ-বর্জিত যিনি, যিনি নিরঞ্জন, নির্গুণ, নিরাকার, নিষ্ক্রিয়, যিনি সচ্চিদানন্দময় পরম পদ, যিনি নিজ মায়াকে অবলম্বন করে মূর্তি গ্রহণ করেছেন, সেই গজাননকে ভজনা করি। ২

হে গণাধিপ, তুমি অষ্টমূর্তি, মহেশ্বরপুত্র, ঈশ্বর। তুমি অম্বর, শম্বর, ধনঞ্জয়, প্রভঞ্জন। তুমিই দীক্ষিত অর্থাৎ যজ্ঞের যজমান। তুমি চন্দ্র, সূর্য্য। স্থাবরজঙ্গমাত্মক প্রচারের অর্থাৎ সংসারের হেতু। তুমি বিঘ্নোপশমকারী। ৩

তুমি অনেক দান কর। তুমি তমালনীলবর্ণ, একদন্তে শোভমান, গজানন, গজানন থেকে নিঃসৃত অমৃত-দ্রবের তুমি আধার। তোমার স্তব করি। তুমি সমস্ত বেদবাদ ও সংকল্পসমূহের মন্দির, মহাবিঘ্নরূপ দুর্দম অন্ধকারের প্রশমনকারী সূর্য তোমার উদরে আশ্রিত। ৪

রত্নখচিত স্বর্ণঘন্টাশব্দের সহিত নূপুরধ্বনি করে এবং মৃদঙ্গের তাল ও ধ্বনি-অনুসারে ধিমি ধিমি থেয়ি থেয়ি শব্দ করতঃ বিনায়ক শশাঙ্ক-শেখরের অর্থাৎ শিবের সামনে নৃত্য করেন। ৫

স্বর্গনায়ক, একনায়ক, কলাকলাপকল্পনার নিদান, আদিপুরুষ, গণেশ্বর, গুণেশ্বর, মহেশ্বরপুত্র, স্বীয় পদসেবীদের অপার বৈভব-প্রদানকারী, বিনায়ককে নমস্কার। ৬

প্রচণ্ডবিশালোদর, সর্পভূষণ, সনন্দনাদি ব্রহ্মার মানসপুত্রগণবন্দিত, সমস্ত সিদ্ধের সেবিত, সুরাসুরদের সদা জয়প্রদ ও ভয়প্রদ, সমস্তবিঘ্নবিনাশন, স্বীয় ভক্তের পক্ষপাতীর ভজনা করি। ৭

করপদ্মে গৃহীতকঙ্কণ, পাদপদ্মে কিঙ্কিণীশোভিত, গণেশ্বর, গুণসিন্ধু, সর্পরাজ যাঁর অঙ্গভূষণ, ত্রিজগতের অন্তরায়শান্তিকারক, চিন্মাত্রবিগ্রহ, অনেক দুর্গ্রহযুক্ত ভবসমুদ্র থেকে ত্রাণকারী। ৮

ভক্তিপ্রবণ শুদ্ধ সংযতচিত্ত পুরুষ যদি নিত্য ত্রিসন্ধ্যা পরাবরগুরু-প্রোক্ত স্তোত্র এই গণেশাষ্টক পাঠ করেন, তা হলে স্বীয় সিদ্ধির সহিত অতুলনীয়া শ্রী এবং সারপ্রদা শারদা তাঁর পরিচারিকা হবেন, সব কামনাপূরণের আর কথা কি।

## সুবাসিনীপূজা

ততঃ শ্রীক্রমে বক্ষ্যমাণেন ক্রমেণ সুবাসিনীপূজনহবিঃপ্রতিপত্তিদেবতোদ্বাসনাদিশেষং সমাপয়েৎ। অত্র চ সুবাসিন্যা সাকং বটুকার্চনমপি। তত্র মন্ত্রঃ—শ্রীঁ হ্রীঁ ক্লীঁ বং বটুকায় নমঃ ইতি। মম নির্বিঘ্নং মন্ত্রসিদ্ধির্ভূয়াদিতি তৌ প্রতি প্রার্থনায়াং তথাঽস্ত্বিতি তৎপ্রতিবচনম্। মূলান্তে অমুকতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহেতি তত্ত্বত্রয়শোধনং চেতি বিশেষঃ।

## সুবাসিনীপূজা

তারপর শ্রীক্রমে বক্ষ্যমাণ প্রকারে সুবাসিনীপূজা, হবিঃশেষ গ্রহণ, দেবতার উদ্বাসনাদি অবশিষ্ট ক্রিয়াগুলি করতে হবে। এখানে সুবাসিনীর সঙ্গে বটুকের পূজাও করা বিধি। তার মন্ত্র—শ্রীঁ হ্রীঁ ক্লীঁ বং বটুকায় নমঃ। এবার সুবাসিনী ও বটুকের নিকট প্রার্থনা করতে হবে এই বলে—মম নির্বিঘ্নং মন্ত্রসিদ্ধির্ভূয়াৎ—নির্বিঘ্নে আমার মন্ত্রসিদ্ধি হোক। তার প্রতিবচন হবে—তথাঽস্তু—তাই হোক।

এক্ষেত্রে বিশেষ বিধি—মূলমন্ত্র উচ্চারণের পর অমুকতত্ত্বং শোধয়ামি নমঃ বললে যে-মন্ত্র হবে সেই-মন্ত্রে তত্ত্বত্রয়-শোধন করতে হবে।

## পুরশ্চরণবিধিঃ

এবং নিত্যক্রমং প্রবর্তয়ন্ শ্যামাক্রমে বক্ষ্যমাণেন বিধিনা অষ্টাবিংশতিসহস্রসংখ্যাপুরশ্চরণজপঃ। প্রকৃতে কলিযুগত্বাৎ তচ্চতুর্গুণিতম্। প্রথমেঽহনি সহস্রং ততঃ প্রত্যহং ত্রিসহস্রসংখ্যং চ কৃত্বা জপদশাংশহোম-তদ্দশাংশতর্পণ-তদ্দশাংশব্রাহ্মণভোজনানি বিদধ্যাৎ। হোমদ্রব্যাণি চ—

মোদকৈঃ পৃথুকৈর্লাজৈঃ সক্তুভিশ্চেক্ষুপর্বভিঃ।
নারিকেলৈস্তিলৈঃ শুদ্ধৈঃ সুপক্বৈঃ কদলীফলৈঃ॥

ইত্যুক্তান্যষ্টৌ। এতেষাং প্রমাণং তু—মোদকা অখণ্ডিতা গ্রাসমিতাঃ। পৃথুকলাজসক্তবো মুষ্টিপরিমিতাঃ। ইক্ষুপ্রমাণং শ্লোক এবোক্তম্। নারিকেলং অষ্টধা খণ্ডিতম্। তিলাঃ চুলুকপ্রমাণাঃ শতসংখ্যাকা বা। কদলীফলমল্পং বহুখণ্ডিতম্, পৃথু চেদ্‌যথারুচি খণ্ডিতম্। অমীষাং দ্রব্যাণাং মধুক্ষীরঘৃতসিক্তানাং পৃথক্‌পৃথগাহুতয়ো হোমসংখ্যাপিণ্ডাষ্টমভাগমিতাঃ ৩৫০ শ্লোকপাঠক্রমেণ ভবন্তি। অষ্টদ্রব্যহোমাৎ প্রাগাবরণদেবতানাং একৈকাহুতিঃ প্রধানদেবতায়াশ্চ যাদৃশাহুতয়ঃ[১] তাঃ আজ্যেনৈব ভবন্তি। তর্পণপূর্বাঙ্গং তু চতুরাবৃত্তিতর্পণবদেব।

---

১। যাবদাহু ইতি পাঠান্তরং গ্রন্থান্তরে।

ইত্থং পুরশ্চরণেন[1] সিদ্ধমনুঃ স্বাতন্ত্র্যেণোপাস্ত্যো চ শ্রীক্রমোক্তেন ক্রমেণ নৈমিত্তিকার্চনপরঃ, কাম্যাপেক্ষী চেৎ শ্যামাক্রমে বক্ষ্যমাণেন তত্তৎকামানুগুণেন দ্রব্যেণ ইষ্ট্বা সিদ্ধসঙ্কল্পঃ সুখী বিহরেৎ। ইতি শিবম্।

ইতি শ্রীভাসুরানন্দনাথচরণারবিন্দমিলিন্দায়মানমানসেন উমানন্দনাথেন নির্মিতে কল্পসূত্রানুসারিণি নিত্যোৎসবনিবন্ধে মহাগণপতিক্রমনিরূপণং নাম তরুণোল্লাসো দ্বিতীয়ঃ সমাপ্তঃ।

## পুরশ্চরণবিধি

এই প্রকারে নিত্যক্রম প্রবর্তন করে শ্যামাক্রমে বক্ষ্যমাণ প্রকারে অষ্টাবিংশতিসহস্রসংখ্যক পুরশ্চরণজপ করতে হবে। কলিযুগ বলে প্রকরণপ্রাপ্ত বিষয়ে তা চতুর্গুণিত হয়েছে। প্রথম দিন এক সহস্র, তারপর প্রতিদিন তিন সহস্র করে জপ করার পর জপসংখ্যার দশাংশ হোম ও তার দশাংশ তর্পণ করতে হবে এবং তার দশাংশসংখ্যক ব্রাহ্মণ ভোজন করাতে হবে।

হোমদ্রব্য, যথা—মোদক, পৃথুক অর্থাৎ চিঁড়ে, লাজ, সক্তু, ইক্ষুপর্ব অর্থাৎ আখের খণ্ড, নারকেল, শুদ্ধ তিল ও সুপক্ব কদলীফল, এই আট।

এই সবের পরিমাণ সম্বন্ধে বলা হয়েছে—মোদক হবে অখণ্ড এবং গ্রাসপরিমাণ। চিপিটক লাজ ও সক্তু প্রত্যেকটি মুষ্টিপরিমাণ। ইক্ষুর পরিমাণ শ্লোকেই বলা হয়েছে। নারকেল আট খণ্ড করতে হবে। তিল এক চুলুক অথবা শুণে একশ। কদলীফল ক্ষুদ্র হলে অখণ্ডিত, আর বড় হলে যথাভিরুচি খণ্ড করতে হবে। মধু-ক্ষীর-ও ঘৃত-সিক্ত এই সব দ্রব্যের প্রত্যেকটি দিয়ে পৃথক্ হোম করতে হবে। যথাবিহিত মোট হোমসংখ্যাকে অর্থাৎ ২৮০০-কে শ্লোকনির্দিষ্ট দ্রব্যসংখ্যা অনুসারে আট ভাগ করলে প্রত্যেক ভাগে পড়বে ৩৫০ অর্থাৎ উক্ত প্রত্যেক দ্রব্য দিয়ে ৩৫০টি করে হোম হবে। অষ্টদ্রব্যহোমের পূর্বে আবরণদেবতাদের প্রত্যেককে একটি করে আহুতি এবং প্রধানদেবতাকে

---

১। "পুরশ্চরণের ব্যাখ্যা করতে গিয়ে মেরুতন্ত্র বলেছেন—ধর্ম অর্থ কাম এবং মোক্ষের সাধন মন্ত্র। সেই মন্ত্রসিদ্ধির জন্য পুরঃ অর্থাৎ প্রথমে যে চর্যা বা অনুষ্ঠান করতে হয় তাই পুরশ্চর্যা বা পুরশ্চরণকর্ম। বেদ থেকে আরম্ভ করে শাবরশাস্ত্র অর্থাৎ শাবরতন্ত্র পর্যন্ত পুরশ্চরণকর্মের ব্যবস্থা আছে।"

পুরশ্চরণের বিভিন্ন প্রকারভেদ আছে। পশ্বাদিভাবভেদে পুরশ্চরণ ভিন্ন হয়। তা ছাড়া, তন্ত্রে পঞ্চাঙ্গপুরশ্চরণ, দশাঙ্গপুরশ্চরণ ইত্যাদি মন্ত্রভেদে বিহিত হয়েছে।

এ সম্বন্ধে অন্যান্য জ্ঞাতব্য বিষয় সম্বন্ধে দ্রঃ শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, ১ম সং, পৃঃ ৭১২-২১

যথাবিহিত আহুতি কেবলমাত্র ঘৃতের দ্বারা দিতে হবে। তর্পণের পূর্ববর্তী তর্পণাঙ্গ ক্রিয়া চতুরাবৃত্তিতর্পণে যেরকম সেইরকম হবে।

এই প্রকারে পুরশ্চরণের দ্বারা সিদ্ধমন্ত্র সাধক যদি স্বতন্ত্রভাবে গণপতির পূজা করতে চান তাহলে তাঁকে শ্রীক্রমোক্ত ক্রমে নৈমিত্তিক পূজা করতে হবে। আর যদি তিনি কোনো কাম্যলাভের আকাঙ্ক্ষায় কাম্যপূজা করতে চান তবে শ্যামাক্রমে বক্ষ্যমাণ ক্রমানুসারে সেই সেই কাম্যের অনুকূল দ্রব্যের দ্বারা পূজা করে সিদ্ধসঙ্কল্প হয়ে সুখে বিহার করবেন। শিবম্ ॥

শ্রীভাসুরানন্দনাথচরণারবিন্দে ভ্রমরের মতো নিবিষ্ট মানস যার সেই উমানন্দনাথের রচিত কল্পসূত্রানুসারী নিত্যোৎসব-নিবন্ধে মহাগণপতিক্রমনিরূপণ নামক তরুণোল্লাসাখ্য দ্বিতীয় উল্লাস সমাপ্ত।

# যৌবনোল্লাসঃ তৃতীয়ঃ—শ্রীক্রমঃ

নত্বা শ্রীভাসুরানন্দনাথপাদাম্বুজদ্বয়ম্ ।
যুনক্ত্যুমানন্দনাথো যৌবনোল্লাসমদ্ভুতম্ ॥
মহাত্রিপুরসুন্দর্যা মতোঽত্র যজনক্রমঃ ।
কীর্ত্যন্তে গণপত্যাদিক্রমাঃ যদুপজীবিনঃ ॥

আদ্যায় শ্রীভাসুরানন্দনাথাচার্যায়াস্মদ্গুরবে হ্যুমানন্দনাথঃ ।
শ্রেয়োমূলং সাধকানাং তনোতি যৌবনোল্লাসং শ্রীক্রমোপক্রমেণ ॥

ইহ সপ্তপ্রকরণান্যাহ্নিকেন সপর্যয়া ।
হোমমুদ্রান্যাসজপনৈমিত্তিকসমর্চনৈঃ ॥
আহ্নিকে শ্রীগুরুধ্যানং প্রাণসংযমনং ততঃ ।
চিদ্বিমর্শো হৃদা মূলাবৃত্তী রশ্মিসরস্মৃতিঃ ॥
স্নানং সন্ধ্যাবিধানং চ পূজাপ্রকরণে পুনঃ ।
দ্বারপূজাঽঽস্থনৈপথ্যং আসনাবস্থিতিক্রমঃ ॥
দীপনাথসপর্যা চ শ্রীচক্রপরিকল্পনম্ ।
মন্দিরার্চা ভূতশুদ্ধিঃ প্রত্যাহোৎসারণং ততঃ ॥
ন্যাসজালবিধিঃ পাত্রাসাদনং মাতুরর্চনম্ ।
মুদ্রাকৃতিঃ ষড়ঙ্গার্চা নিত্যাশ্রীগুরুপূজনম্ ॥
নবাবৃতিসপর্যা চ শ্রীদেবীপুনরর্চনম্ ।
অথ কামকলাধ্যানং সৌভাগ্যহৃদয়স্মৃতিঃ ॥
কৃতাকৃতত্বং হোমস্য বলিদানবিধিস্তথা ।
জপস্তোত্রে সুবাসিন্যাঃ পূজনং তত্ত্বশোধনম্ ॥
দেবতোদ্বাসনং চাথ বিশেষার্ঘ্যবিসর্জনম্ ।
সঙ্ক্ষেপার্চাবিধিস্তদ্বৎ কর্তব্যনিয়মাস্ততঃ ॥
শ্রীচক্রলেখনোপায়স্তৎপ্রতিষ্ঠাবিধিস্তথা ।
হোমাদিপ্রক্রিয়াস্তত্তদ্বিধিজ্ঞানপ্রয়োজনাঃ ॥
সন্তু পঙ্কতয়ো লোকে কল্পসূত্রানুগাঃ পরাঃ ।
অনন্যসব্যপেক্ষেয়ং প্রায়েণেতি বিভাব্যতাম্ ॥
কাদিহাদ্যোঃ পঞ্চদশ্যোরিয়ং সাধারণী মতা ।
শ্রীষোড়শ্যা বিশেষস্তু তত্র তত্র নিরূপিতঃ ॥

সর্বশ্রীক্রমমন্ত্রেষু ত্রিতার্যা যোজনং পুরঃ।
ঐং হ্রীং শ্রীমিত্যাত্মিকায়াস্সা চ তৎপূর্বকেষু ন॥
শ্রীমান্ প্রোক্তগুণো লব্ধ্বা দীক্ষাযুক্তগুণাদ্গুরোঃ।
ইষ্ট্বা মহাগণপতিমারভেত শ্রিয়ঃ ক্রমম্॥

## তৃতীয় যৌবনোল্লাস—শ্রীক্রম

শ্রীভাসুরানন্দনাথের পাদপদ্মযুগলে প্রণাম করে উমানন্দনাথ অপূর্ব যৌবনোল্লাস বর্ণনায় মনোনিবেশ করলেন। গণপতিক্রমাদি যার আশ্রিত মহাত্রিপুরসুন্দরীর সেই অভিমত যজনক্রম এই উল্লাসে বর্ণিত হবে।

ব্রহ্মস্বরূপ স্বীয় গুরু শ্রীভাসুরানন্দনাথের উদ্দেশেই উমানন্দনাথ শ্রীক্রমোপক্রমের দ্বারা সাধকদের শ্রেয়োমূল যৌবনোল্লাস বিস্তারিত করেছেন।

এতে থাকবে আহ্নিকপ্রকরণ, সপর্যাপ্রকরণ, হোমপ্রকরণ, মুদ্রাপ্রকরণ, ন্যাসপ্রকরণ, জপপ্রকরণ ও নৈমিত্তিকপ্রকরণ এই সাতটি প্রকরণ। আহ্নিকপ্রকরণে থাকবে গুরুধ্যান, প্রাণসংযমন, চিদ্বিমর্শ, 'হৃদা মূলাবৃত্তিঃ' অর্থাৎ মনে মনে মূলমন্ত্রের আবৃত্তি, রশ্মিসরস্মৃতিঃ অর্থাৎ রশ্মিমালাস্মরণ, স্নানবিধি এবং সন্ধ্যাবিধি। পূজাপ্রকরণ অর্থাৎ সপর্যাপ্রকরণে থাকবে দ্বারপূজা, আত্মনৈপথ্য অর্থাৎ বন্দনাদিকৃত স্বীয় শরীরশোভাসাধন, আসনে অবস্থিতিক্রম, দীপনাথের পূজা, শ্রীচক্রপরিকল্পনা, মন্দিরার্চনা, ভূতশুদ্ধি, প্রত্যূহ-উৎসারণ, ন্যাসজালবিধি, পাত্রাসাদন, মাতৃপূজা, মুদ্রারচনা, নিত্যার পূজা, ষড়ঙ্গার্চনা, গুরুপূজা, নবাবরণপূজা, দেবীর পুনঃপূজা, কামকলাধ্যান, সৌভাগ্যহৃদয়স্মরণ, হোমের কৃতাকৃতত্ব, বলিদানবিধি, জপ, স্তোত্র, সুবাসিনীপূজা, তত্ত্বশোধন, দেবতার উদ্বাসন, বিশেষার্ঘ্যবিসর্জন, সংক্ষেপ পূজাবিধি, ক্রত্বর্থনিয়ম, শ্রীচক্রের লেখনোপায়, শ্রীচক্রপ্রতিষ্ঠাবিধি এই সব বিষয়। তারপর হোমপ্রকরণে হোমাদিপ্রক্রিয়া ও তৎসংক্রান্ত বিধিবিষয়ক জ্ঞান যুক্ত হবে। সংসারে কল্পসূত্রানুসারী পদ্ধতি শ্রেষ্ঠ পদ্ধতি হোক। মনে রাখতে হবে এই পদ্ধতি প্রায়ই অন্যসাপেক্ষ নয়। কাদি ও হাদি-মতে পঞ্চদশী বিদ্যা সম্পর্কে এই পদ্ধতি সাধারণ, আর ষোড়শী বিদ্যা সম্পর্কে পদ্ধতির যে যে ক্ষেত্রে বৈশিষ্ট্য আছে সেই সেই ক্ষেত্রে তা নিরূপিত হয়েছে। শ্রীক্রমের সব মন্ত্রের পূর্বে ঐং হ্রীং শ্রীং এই বীজত্রয় যুক্ত হবে কিন্তু পরে হবে না। শাস্ত্রোক্ত গুণসম্পন্ন শিষ্য শাস্ত্রোক্ত গুণসম্পন্ন গুরুর কাছে দীক্ষা গ্রহণ করে মহাগণপতির পূজান্তে শ্রীক্রম আরম্ভ করবেন।

## আহ্নিকপ্রকরণম্

### গুরুধ্যানম্

মুহূর্তে ব্রাহ্ম উত্থায় নিষণ্ণঃ শয়নে নিজে।
অপলাপায় পাপানামাদাবেবং সমাচরেৎ ॥
স্বব্রহ্মরন্ধ্রগাম্ভোজকর্ণিকাপীঠবাসিনম্।
শিবরূপং শ্বেতবস্ত্রমাল্যভূষানুলেপনম্ ॥
দয়াঽঽর্দ্রদৃষ্টিং স্মেরাস্যং বরাভয়করাম্বুজম্।
বামাঙ্কগতয়া পীতবপুষাঽরুণবেষয়া ॥
পদ্মবত্যা বামকরে শক্ত্যা দক্ষভুজাবৃতম্।
গৌরং শ্রীভাস্বরং নাথং সানন্দং চিন্তয়েৎ সুধীঃ ॥

ততঃ ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্স্খ্ফ্রেং হসক্ষমলবরযূং সহক্ষমলবরযীং হংসোঃ স্হৌঃ[1] অমুকাম্বাসহিত-শ্রীঅমুকানন্দনাথগুরু[2]শ্রীপাদুকাং পূজয়ামীতি মন্ত্রান্তে সুমুখসুবৃত্তচতুরস্রমুদ্গরযোন্যাখ্যাভিঃ পঞ্চভিঃ মুদ্রাভিঃ তং প্রণমেৎ। মুদ্রা-প্রকারস্তু তৎপ্রকরণে বক্ষ্যতে।

## আহ্নিকপ্রকরণ

### গুরুধ্যান

ব্রাহ্ম মুহূর্তে নিদ্রা ত্যাগ করে নিজের বিছানায় উপবিষ্ট হয়ে পাপ অপলাপ করার জন্য প্রথমে এইপ্রকার আচরণ করতে হবে। সুধী সাধককে চিন্তা করতে হবে স্বীয় ব্রহ্মরন্ধ্রগ পদ্মকর্ণিকাপীঠে শিবরূপী বিশুদ্ধ ভাস্বর আনন্দময় গুরু বিরাজমান। তিনি শ্বেতবস্ত্র, মাল্য, ভূষণ এবং অনুলেপনের দ্বারা শোভমান। তিনি সদয়দৃষ্টি, স্মেরানন। তাঁর করপদ্মে বর ও অভয়-মুদ্রা। তাঁর বামাঙ্কগতা পীতদেহা অরুণবেষা শক্তি তাঁকে দক্ষিণহস্তে আবৃত করে আছেন আর শক্তির বামহস্তে পদ্ম।

তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্স্খ্ফ্রেং হসক্ষমলবরযূং সহক্ষমলবরযীং হংসোঃ স্হৌঃ অমুকাম্বাসহিতশ্রীঅমুকানন্দনাথগুরুশ্রীপাদুকাং পূজয়ামি এই মন্ত্র উচ্চারণ করে সুমুখ সুবৃত্ত চতুরস্র মুদ্গর ও যোনি এই পঞ্চ মুদ্রা প্রদর্শন করতঃ গুরুকে প্রণাম করবেন। কোন মুদ্রা কিপ্রকার তা তৎপ্রকরণে বলা হবে।

---

১। হংসাঁঃ স্হৌঁঃ ইতি পাঠান্তরম্।
২। শ্রীপরমগুরুপরমেষ্ঠিগুরুশ্রী ইতি পাঠান্তরম্।

ততঃ

নমস্তে নাথ ভগবন্ শিবায় গুরুরূপিণে।
বিদ্যাঽবতারসংসিদ্ধ্যৈ স্বীকৃতানেকবিগ্রহ॥
নবায় নবরূপায় পরমার্থস্বরূপিণে।
সর্বাজ্ঞানতমোভেদভানবে চিদ্‌ঘনায় তে॥
স্বতন্ত্রায় দয়াকৢপ্তবিগ্রহায় শিবাত্মনে।
পরতন্ত্রায় ভক্তানাং ভব্যানাং ভব্যরূপিণে॥
বিবেকিনাং বিবেকায় বিমর্শায় বিমর্শিনাম্।
প্রকাশানাং প্রকাশায় জ্ঞানিনাং জ্ঞানরূপিণে॥
পুরস্তাৎ পার্শ্বয়োঃ পৃষ্ঠে নমস্কুর্যামুপর্যধঃ।
সদা মচ্চিত্তরূপেণ বিধেহি ভবদাসনম্॥
[1]ইত্যেবং পঞ্চভিঃ শ্লোকৈঃ স্তুবীত যতমানসঃ।
প্রাতঃ প্রবোধসময়ে জপাৎ সুদিবসং ভবেৎ॥

তারপর

গুরুরূপী শিব, হে নাথ, হে ভগবান্, বিদ্যাবতার সংসিদ্ধির জন্য তুমি অনেক মূর্তি পরিগ্রহ করেছ, তোমাকে নমস্কার। তুমি নব, নবরূপী, পরমার্থস্বরূপ, সমস্ত অজ্ঞানান্ধকারনাশকারী সূর্য, তুমি চিন্ময়, তোমাকে নমস্কার। তুমি স্বতন্ত্র, দয়ারচিতবিগ্রহ, ভক্তপরতন্ত্র, ভব্যদের ভব্য, তোমাকে নমস্কার। বিবেকীদের তুমি বিবেক, বিমর্শীদের তুমি বিমর্শ, প্রকাশমানদের তুমি প্রকাশ, জ্ঞানীদের তুমি জ্ঞান, তোমাকে নমস্কার। সম্মুখে পার্শ্বে পৃষ্ঠে উপরে নীচে তোমাকে নমস্কার করি। আমার চিত্তকে সর্বদা তোমার আসন কর। যে সংযতমনা ব্যক্তি প্রাতে নিদ্রাত্যাগ কালে এই প্রকার পঞ্চ শ্লোকের দ্বারা স্তব করেন ও জপ করেন, তাঁর দিনটি শুভ হয়।

## প্রাণসংযমনম্

অথ তচ্চরণকমলযুগলবিগলদমৃতরসনিসরপরিপ্লুতাখিলাঙ্গ আত্মানং ভাবয়ন্ শিবাদিশ্রীগুরুভ্যো নমঃ ইতি মূর্ধনি বদ্ধাঞ্জলিঃ ত্রিঃ প্রাণানায়চ্ছেৎ। তৎপ্রকারস্তু—একবারমাবৃত্তয়া মূলবিদ্যয়া পিঙ্গলাপথেন পূরকং, ত্রিরাবৃত্তয়া তয়া মূলাধারা-নাহতাজ্ঞাসংজ্ঞেষু কমলেষু ক্রমেণ শোণপীতশ্বেতকূটত্রয়বিভাবনাপূর্বং সুষুম্নায়াং

---

১। ত্বৎপ্রসাদাদহং দেব কৃতকৃত্যোঽস্মি সর্বদা।
মায়ামৃত্যুমহাপাশাৎ বিমুক্তোঽস্মি শিবোঽস্মি চ॥ ইত্যধিকঃ পাঠঃ পুস্তকান্তরে।

কুম্ভকং, সকৃদাবৃত্তয়া চ তয়া ইড়ানাড়ীবর্ত্মনা রেচকমিতি। ইহ পূরকরেচকয়োঃ পিঙ্গলেড়য়োঃ ব্যত্যয়োঽপি দৃষ্টোঽন্যত্র ॥

## প্রাণসংযম

এবার গুরুর চরণযুগল থেকে বিগলিত অমৃতরসের দ্বারা ব্যাপকভাবে নিজদেহ পরিপ্লুত হয়েছে এইরূপ ভাবনা করতে হবে। তার পর শিবাদিশ্রীগুরুভ্যো নমঃ এই বলে মস্তকে অঞ্জলিবদ্ধ হাত রেখে তিনটি প্রাণায়াম করতে হবে। প্রাণায়াম এই প্রকার—মূলবিদ্যা একবার আবৃত্তি সহ পিঙ্গলা-নাড়ীপথে পূরক করতে হবে। মূলবিদ্যা তিনবার আবৃত্তি সহ মূলাধার-অনাহত-ও আজ্ঞা-নামক পদ্মত্রয়ে যথাক্রমে রক্ত, পীত ও শ্বেত কূটত্রয়ভাবনা-পূর্বক সুষুম্নানাড়ীতে কুম্ভক করতে হবে। আর মূলবিদ্যা একবার আবৃত্তি সহ ইড়ানাড়ীপথে রেচক করতে হবে। এই পূরক ও রেচকের ব্যাপারে অন্যত্র ইড়াপথে পূরক ও পিঙ্গলাপথে রেচক এরূপ ব্যবস্থা দেখা যায়।

## চিদ্বিমর্শঃ

তেন চ নিয়মিতপবনমনঃস্পন্দঃ আমূলাধারং আ চ ব্রহ্মরন্ধ্রমুদ্‌গতাং তড়িল্লতাসদৃশাকৃতিং তরুণারুণপিঙ্গরতেজসং জ্বলন্তীং সর্বকারণভূতাং পরাং সংবিদং বিচিন্ত্য—

## চিদ্‌বিমর্শ

সেই প্রাণায়ামের দ্বারা প্রাণবায়ুজনিত মনের স্পন্দন নিয়মিত হলে মূলাধার থেকে ব্রহ্মরন্ধ্র পর্যন্ত উদ্‌গতা তড়িল্লতার মতো আকৃতিবিশিষ্টা তরুণ-সূর্যের পীত আলোকের মতো আলোকে দীপ্তিমতী সর্বকারণভূতা পরা সম্বিদের ভাবনা করতে হবে।

## হৃদা মূলাবৃত্তিঃ

তদ্রশ্মিনিকরভস্মিতসকলকশ্মলজালো মূলং মনসা দশবারমাবর্ত্য—

## মনে মনে মূলবিদ্যার আবৃত্তি

সেই চিতের রশ্মিসমূহের দ্বারা সকল কশ্মলজাল ভস্মীভূত হয়েছে সাধক এইরূপ ভাবনা ক'রে মূলবিদ্যা মনে মনে দশবার আবৃত্তি করবেন।

## রশ্মিমালাস্মরণম্

বক্ষ্যমাণান্ রশ্মিমালামন্ত্রাংশ্চ একবারমাবর্তয়েৎ। রশ্মিস্রগাবর্তনং তু ত্রৈবর্ণিকবিষয়ম্।

যদি প্রবোধসমকালমাবশ্যকোপাধিস্তদা তন্নিরসনপূর্বমুক্তমনুতিষ্ঠেৎ ॥
ইতি কাল্যকৃত্যম্ ॥

## রশ্মিমালাস্মরণ

বক্ষ্যমাণ রশ্মিমালামন্ত্রগুলি একবার আবৃত্তি করতে হবে। রশ্মিমালা আবৃত্তি ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের পক্ষে বিহিত।

যদি প্রবোধসমকালং এই উপাধি আবশ্যক হয় তা হলে তা নিরসনপূর্বক উক্ত নির্দেশের অনুসরণ করতে হবে। এই হল কালকৃত্য।

## অজপাগায়ত্রীভাবনম্

ইতি দেবীং প্রার্থ্য গুরূপদেশেন জ্ঞাতং সহজসিদ্ধং অজপাজপং নিবেদয়েৎ। ময়া পূর্বেদ্যুরজপাং ষট্‌ছতাধিক-একবিংশতিসাহস্রিকাং নিঃশ্বাসোচ্ছ্বাসরূপিণীং মূলাধারাদিব্রহ্মরন্ধ্রান্তসপ্তচক্রনিবাসিনীভ্যো দেবতাভ্যো নিবেদয়ামীতি সঙ্কল্প্য হংসস্সোঽহং ইতি মন্ত্রং পঞ্চবিংশতিবারং জপিত্বা তদুপরি নিঃশ্বাসোচ্ছ্বাসাদিকং গায়ত্রীরূপং ভাবয়িত্বা ॥

প্রাতঃ প্রভৃতিসায়ান্তং সায়াদিপ্রাতরন্ততঃ।
যৎকরোমি জগদ্‌যোনে তদস্তু তব পূজনম্ ॥

## অজপাগায়ত্রীভাবনা

এই প্রকারে দেবীর কাছে প্রার্থনা ক'রে গুরূপদেশে জ্ঞাত সহজসিদ্ধ অজপাজপ নিবেদন করতে হবে। আমি প্রথমে নিঃশ্বাসপ্রশ্বাসরূপী একুশ হাজার ছ'শ অজপা, মূলাধার থেকে আরম্ভ ক'রে ব্রহ্মরন্ধ্র পর্যন্ত সপ্ত চক্রের অধিবাসী দেবতাদের নিবেদন করব, এই সঙ্কল্প ক'রে, হংসঃ সোঽহং এই মন্ত্র পঁচিশবার জপ করতঃ তদুপরি নিঃশ্বাসপ্রশ্বাসাদিগায়ত্রীরূপ ভাবনা করবে।

প্রাতঃকাল থেকে সায়ংকাল এবং সায়ংকাল থেকে প্রাতঃকাল পর্যন্ত যা আমি করি, ওগো জগদ্‌যোনি, তা তোমার পূজা হোক।

## ভূপ্রার্থনাদি মুখক্ষালনান্তম্

সমুদ্রবসনে দেবি পর্বতস্তনমণ্ডিতে।
বিষ্ণুপত্নি নমস্তুভ্যং পাদচারং ক্ষমস্ব মে ॥

ইতি ভূমিং প্রার্থ্য ধরণীতলন্যস্তবহির্নাড়ীপার্শ্বপাদমুত্থায় গ্রামাদ্ বহিঃ স্মার্তেন বিধিনা নির্বর্তিতশৌচক্রিয়ঃ

আয়ুর্বলং যশো বর্চঃ প্রজাঃ পশুবসূনি চ।
ব্রহ্মপ্রজ্ঞাং চ মেধাং চ ত্বং নো দেহি বনস্পতে ॥

ইতি মন্ত্রেণ দন্তধাবনকাষ্ঠমভিমন্ত্র্য, ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ কামদেবায় সর্বজনপ্রিয়ায় নমঃ ইতি মন্ত্রেণ দন্তধাবনং, ঐঁ হ্রীঁ শ্রীঁ হৃল্লেখয়া জিহ্বোল্লেখনং চ বিধায়, কফবিমোচননাসাশোধনদূষিকানিরসনপূর্বকং বিহিতবিংশতিগণ্ডূষঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীঁ—ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ শ্রীঁ হ্রীঁ শ্রীঁ কমলে কমলালয়ে প্রসীদ প্রসীদ শ্রীঁ হ্রীঁ শ্রীঁ ওঁ মহালক্ষ্ম্যৈ নমঃ—ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ—ঐঁ হ্রীঁ শ্রীঁ [1]সহকলহ্রীঁ শ্রীঁ—ইতি মন্ত্রচতুষ্টয়েন মুখং প্রক্ষাল্য যথাস্মৃত্যাচামেৎ ॥

## ভূপ্রার্থনা থেকে মুখপ্রক্ষালন পর্যন্ত

সমুদ্রবসনা পর্বতস্তনমণ্ডিতা বিষ্ণুপত্নী, ওগো দেবী, তোমাকে নমস্কার। তোমার গায়ে পা রাখছি—আমার এই অপরাধ ক্ষমা কর।

এই বলে ভূমির কাছে ক্ষমা প্রার্থনা ক'রে যে-নাকে শ্বাস বইছে সেই পাশের ভূমিস্থ পাটি প্রথমে তুলে চলতে আরম্ভ ক'রে গ্রামের বাইরে গিয়ে স্মার্ত বিধি অনুসারে শৌচক্রিয়া সম্পন্ন করতে হবে।

ওগো বনস্পতি, তুমি আমাদের আয়ু বল যশঃ তেজঃ সন্তান পশু ধন ব্রহ্মপ্রজ্ঞা এবং মেধা প্রদান কর—এই মন্ত্রে দন্তধাবনকাষ্ঠ অভিমন্ত্রিত ক'রে, ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ কামদেবায় সর্বজনপ্রিয়ায় নমঃ এই মন্ত্রে দন্তধাবন করতে হবে। ঐঁ হ্রীঁ শ্রীঁ এই মন্ত্রে লতাদ্বারা জিভ ঘষতে হবে। তার পর কফ ফেলা, নাক পরিষ্কার করা, দূষিকা নিরসন করা, এ সব সেরে বিশবার মুখ জলপূর্ণ করতে হবে অর্থাৎ কুলকুচি করতে হবে। এরপর (১) ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীঁ (২) ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ শ্রীঁ হ্রীঁ শ্রীঁ কমলে কমলালয়ে প্রসীদ প্রসীদ শ্রীঁ হ্রীঁ শ্রীঁ ওঁ মহালক্ষ্ম্যৈ নমঃ (৩) ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ (৪) ঐঁ হ্রীঁ শ্রীঁ [1]সহকলহ্রীঁ শ্রীঁ—এই মন্ত্রচতুষ্টয়ের দ্বারা মুখ প্রক্ষালন ক'রে স্মৃতির বিধানানুসারে আচমন করতে হবে।

## স্নানবিধিঃ

ততো নদ্যাদৌ বৈদিকস্নানোত্তরং শ্রীললিতাপ্রীত্যর্থং তান্ত্রিকস্নানং করিষ্যে ইতি সঙ্কল্প্য, জলে পুরতো হস্তমাত্রং চতুরস্রমণ্ডলং পরিগৃহ্য, তত্র—

ব্রহ্মাণ্ডোদরতীর্থানি করৈঃ স্পৃষ্টানি তে রবে।
তেন সত্যেন মে দেব তীর্থং দেহি দিবাকর ॥

ইতি সূর্যমভ্যর্থ্য,

আবাহয়ামি ত্বাং দেবি স্নানার্থমিহ সুন্দরি।
এহি গঙ্গে নমস্তভ্যং সর্বতীর্থ-সমন্বিতে।

১। সকল ইতি পাঠান্তরং পুস্তকান্তরে। হসকল ইতি পাঠান্তরঞ্চ ভিন্ন পুস্তকে।

ইতি গঙ্গামর্থয়িত্বা ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রাঁ হ্রীঁ হ্রূঁ হ্রৈঁ হ্রৌঁ হ্রঃ ক্রোঁ ইত্যঙ্কুশমুদ্রয়া সূর্যমণ্ডলং ভিত্বা, ততো গঙ্গাদিসর্বতীর্থাবাহনোত্তরং বং ইতি সলিলবীজেন সপ্তবারমভিমন্ত্র্য, মুহুর্মূলমাবর্তয়ন্ মূর্ধনি ত্রীনুদকাঞ্জলীন্ দত্বা, ত্রিরপশ্চ পীত্বা, মূলপূর্বং শ্রীললিতাং তর্পয়ামীতি ত্রিস্তর্পণং, মূলেন ত্রিঃ প্রোক্ষণং চ আত্মনো যোনিমুদ্রয়া বিদধ্যাৎ ॥

গৃহে তু বিনা তর্পণম্। অশক্তৌ চ স্মার্তেন পথা মন্ত্রভস্মস্নানয়োরন্যতরং নির্বর্ত্য মূলেন ত্রিরাচমনপ্রোক্ষণে কেবলং কুর্যাৎ ॥

## স্নানবিধি

তারপর নদী-আদিতে গিয়ে বৈদিক স্নান করার পর শ্রীললিতার প্রীত্যর্থে আমি তান্ত্রিকস্নান করব এই সঙ্কল্প ক'রে সাধক সামনে জলের উপর হস্তপরিমাণ চতুরস্রমণ্ডল রচনা করবেন। এবং সেখানে এই মন্ত্রে সূর্যকে অভ্যর্থনা করবেন—

ব্রহ্মাণ্ডোদরতীর্থানি করৈঃ স্পৃষ্টানি তে রবে।
তেন সত্যেন মে দেব তীর্থং দেহি দিবাকর ॥

—হে রবি, ব্রহ্মাণ্ডের সব তীর্থ তোমার কিরণের দ্বারা স্পৃষ্ট হয়। হে দেব দিবাকর, এই সত্যহেতু আমাকে তীর্থ দাও।

অতঃপর—আবাহয়ামি ত্বাং দেবি স্নানার্থমিহ সুন্দরি।
এহি গঙ্গে নমস্তুভ্যং সর্বতীর্থসমন্বিতে ॥

—সুন্দরী দেবী, স্নানার্থে তোমাকে এখানে আবাহন করি। সর্বতীর্থসমন্বিতা গঙ্গা, এস, তোমাকে নমস্কার।

এই মন্ত্রে গঙ্গাকে আবাহন ক'রে তাঁর কাছে প্রার্থনা করতঃ ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রাঁ হ্রীঁ হ্রূঁ হ্রৈঁ হ্রৌঁ হ্রঃ ক্রোঁ এই মন্ত্র পড়ে অঙ্কুশমুদ্রাদ্বারা সূর্যমণ্ডল ভেদ করবেন। তারপর গঙ্গাদি সর্বতীর্থকে আবাহনের পর বং এই সলিল-বীজের দ্বারা সাতবার অভিমন্ত্রিত ক'রে প্রত্যেকবার মূলমন্ত্র আবৃত্তি ক'রে মস্তকে জলের তিনটি অঞ্জলি দিবেন, তিনবার জল পান করবেন। তারপর মূলমন্ত্রের পর শ্রীললিতাং তর্পয়ামি এই মন্ত্রে তিনটি তর্পণ করবেন আর মূল-মন্ত্র উচ্চারণ ক'রে যোনিমুদ্রা দ্বারা নিজেকে তিনবার প্রোক্ষণ করবেন।

গৃহে স্নান হ'লে তর্পণ ছাড়া তা হবে। অক্ষম ব্যক্তির পক্ষে বিধি—স্মার্ত মতে মন্ত্রস্নান ও ভস্মস্নানের মধ্যে যে-কোনো একটি ক'রে মূলমন্ত্রের দ্বারা তিন বার কেবল আচমন ও প্রোক্ষণ করবেন।

## সন্ধ্যাবিধিঃ

অথ ধৌতে বাসসী পরিধায় বিধৃতপুণ্ড্রঃ বৈদিকীং সন্ধ্যামভিবন্দ্য তান্ত্রিকীমাচরেৎ। যথা—মূলেন ত্রিরাচম্য দ্বিঃ পরিমৃজ্য সকৃদুপস্পৃশ্য চক্ষুষী নাসিকে শ্রোত্রে অংসে নাভিং হৃদয়ং শিরশ্চাভিস্পৃশেৎ। [১]এবং ত্রিরাচম্য, পূর্ববৎ প্রাণানায়ম্য, ত্রিরাত্মানং চ প্রোক্ষ্য, অঞ্জলিনা সলিলমাদায় ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রাঁ হ্রীঁ হ্রূঁ সঃ মার্তাণ্ডভৈরবায় প্রকাশশক্তিসহিতায় স্বাহেতি মন্ত্রেণ উদয়তে বিবস্বতে ত্রিরর্ঘ্যং দত্ত্বা তন্মণ্ডলে শ্রীচক্রমনুচিন্ত্য তত্র ধ্যায়েৎ—

ধ্যায়েৎ কামেশ্বরাঙ্কস্থাং কুরুবিন্দমণিপ্রভাম্।
শোণাম্বরস্রগালেপাং সর্বাঙ্গীণবিভূষণাম্॥
সৌন্দর্যশেবধিং সেক্ষুচাপপাশাঙ্কুশোজ্জ্বলাম্।
স্বভাভিরণিমাদ্যাভিঃ সেব্যাং সর্বনিয়ামিকাম্॥
সচ্চিদানন্দবপুষং সদয়াপাঙ্গবিভ্রমাম্।
সর্বলোকৈকজননীং স্মেরাস্যাং [২]ললিতাম্বিকাম্॥

অত্রায়ুধানাং ক্রমঃ স্বরূপং চ সপর্যাপ্রকরণে বক্ষ্যতে॥

ততঃ—ঐঁ হ্রীঁ শ্রীঁ ক এ ঈ ল হ্রীঁ ত্রিপুরসুন্দরি বিদ্মহে ঐঁ হ্রীঁ শ্রীঁ হ স ক হ ল হ্রীঁ পীঠকামিনি ধীমহি ঐঁ হ্রীঁ শ্রীঁ সকলহ্রীঁ তন্নঃ ক্লিন্নে প্রচোদয়াৎ—ইতি মন্ত্রেণ মহেশ্যৈ ত্রিরর্ঘ্যং দত্ত্বা মূলেন ত্রিঃ সন্তর্প্য মূলেন পূর্ববদাচম্য [৩]জপপ্রকরণে বক্ষ্যমাণান্ ঋষ্যাদীন্ ন্যস্য মূলমষ্টোত্তরশতবারং আবর্তয়েৎ। ততঃ পুনঃ করাঙ্গন্যাসাদিকং কৃত্বা জপং বক্ষ্যমাণমন্ত্রেণ শ্রীদেব্যৈ সমর্প্য আচম্য মণ্ডলস্থং তীর্থং বিসর্জনমুদ্রয়া সূর্যে বিসৃজেৎ॥

ইয়মেকৈব প্রাতঃসন্ধ্যাঽনুষ্ঠেয়া সূত্রকারমতে নান্যা মাধ্যাহ্নিকাদয়ঃ।
অথ সপর্যাসাধনানি সম্পাদ্য ব্রহ্মযজ্ঞাদি নির্বর্তয়েৎ ইতি শিবম্॥

আহ্নিকপ্রকরণং প্রথমং সমাপ্তম্।

---

১। ষোড়শ্যাপাসনায়াং তু মূলত্রয়ে দশবীজসম্পুটিতেন প্রথমাদিখণ্ডত্রয়েণ তত্ত্বশোধনম্। সর্বেণ মূলেন সর্বতত্ত্বশোধনং চেতি বিশেষঃ। এবমুত্তরত্রাপি খণ্ডত্রয়েণ জ্ঞেয়ম্।—ইত্যধিকঃ পুস্তকান্তরে।

২। পরদেবতাং ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

৩। হ্রাঁ হ্রীঁ হ্রূঁ সঃ মার্তণ্ডভৈরবং তর্পয়ামি ত্রিঃ। মূলেন সাঙ্গাং সায়ুধাং সশক্তিকাং সবাহনাং সপরিবারাং শ্রীললিতামহাত্রিপুরসুন্দরীং তর্পয়ামীতি ত্রিঃ সন্তর্প্য আচম্য—ইত্যধিকঃ পুস্তকান্তরে।

## সন্ধ্যাবিধি

এবার সাধক ধৌত বস্ত্র পরিধান ক'রে ও কপালে পুণ্ড্র ধারণ ক'রে প্রথমে বৈদিক সন্ধ্যা এবং তারপর তান্ত্রিক সন্ধ্যা করবেন। যথা—মূলমন্ত্রে তিনবার আচমন ও দুবার পরিমার্জন ক'রে একবার চক্ষুদ্বয়, নাসিকাদ্বয়, কর্ণদ্বয়, অংসদ্বয়, নাভি, হৃদয় এবং মস্তক স্পর্শ করবেন। এইভাবে তিনবার আচমন ক'রে পূর্বের মতো তিনটি প্রাণায়াম করবেন। নিজেকে তিনবার প্রোক্ষণ করবেন এবং অঞ্জলি ক'রে জল নিয়ে ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রাঁ হ্রীঁ হ্রূঁ সঃ মার্তাণ্ড-ভৈরবায় প্রকাশশক্তিসহিতায় স্বাহা এই মন্ত্রে উদীয়মান সূর্যকে তিনটি অর্ঘ্য দেবেন। তারপর সূর্যমণ্ডলে শ্রীচক্রের ভাবনা ক'রে তাতে ধ্যান করবেন। ধ্যান যথা—যিনি কামেশ্বরের অঙ্কে অবস্থিতা, পদ্মরাগমণির প্রভার মতো যাঁর প্রভা, যিনি রক্তবসনা ও রক্তমাল্যধারিণী, সর্বাঙ্গে যাঁর ভূষণ, যিনি সৌন্দর্য-নিধান, ধনুর্বাণপাশাঙ্কুশধারিণী যিনি, নিজের প্রভাস্বরূপ অণিমাদি দ্বারা যিনি সেবিতা, যিনি সর্বনিয়ামিকা, যাঁর অপাঙ্গবিভ্রমে করুণা বিচ্ছুরিত হয়, স্মেরাননা সর্বলোকজননী সেই ললিতাম্বিকার ধ্যান করতে হবে।

ধ্যাননির্দিষ্ট আয়ুধসমূহের ক্রম ও স্বরূপ সপর্যাপ্রকরণে বিবৃত হবে।

তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ ক এ ঈ ল হ্রীঁ ত্রিপুরসুন্দরি বিদ্মহে ঐঁ হ্রীঁ শ্রীঁ হ স ক হ ল হ্রীঁ পীঠকামিনি ধীমহি ঐঁ হ্রীঁ শ্রীঁ সকলহ্রীঁ তন্ন ক্লিন্নে প্রচোদয়াৎ এই মন্ত্রে মহেশীকে তিনটি অর্ঘ্য দিয়ে মূলমন্ত্রে তিনবার তর্পণ করতঃ পূর্বের মতো আচমন করতে হবে। তারপর জপপ্রকরণে বক্ষ্যমাণ ঋষ্যাদি ন্যাস ক'রে মূলমন্ত্র একশ আটবার আবৃত্তি করতে হবে। তারপর আবার করাঙ্গন্যাসাদি করে বক্ষ্যমাণ মন্ত্রে দেবীকে জপ সমর্পণ করতঃ আচমন করতে হবে এবং তারপর বিসর্জনমুদ্রা দ্বারা মণ্ডলস্থ তীর্থকে সূর্যে বিসর্জন দিতে হবে।

সূত্রকারের মতে এই সন্ধ্যাহ্নিক প্রাতঃকালে একবার করতে হবে, মধ্যাহ্নাদিতে করতে হবে না। এরপর সপর্যাসাধনসমূহ সম্পন্ন ক'রে ব্রহ্মযজ্ঞাদি করতে হবে। শিবম্।

প্রথম আহ্নিকপ্রকরণ সমাপ্ত।

## সপর্যাপ্রকরণম্

### যাগমন্দিরপ্রবেশঃ

অথ মৌনবান্ যাগমন্দিরমাগত্য, গোময়েনোপলিপ্তদ্বারস্থণ্ডিলাভ্যন্তরস্য রঙ্গবল্ল্যাদ্যলঙ্কৃতস্য ধূপধূপিতস্য বদ্ধবিতানকুসুমস্রগ্বতো মণ্ডপস্য পশ্চিমদ্বারে তিষ্ঠন্ দক্ষবামশাখয়োঃ ঊর্ধ্বভাগে চ ক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ভদ্রকাল্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ভৈরবায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ লম্বোদরায় নমঃ। ইতি তিস্রো দ্বারদেবতাঃ সম্পূজ্য, অন্তঃ প্রবিশ্যাচম্য দেশকালৌ সঙ্কীর্ত্য মম শ্রীললিতাপ্রসাদসিদ্ধ্যর্থং যথাশক্তি ক্রমং নির্বর্তয়িষ্যে ইতি সঙ্কল্প্য, বিধৃতারুণবসনাভরণানুলেপনমাল্যঃ, সঙ্কল্পমাত্রকল্পিতাকল্পো বা, তাম্বূলেন জাতীপত্রফললবঙ্গৈলাকর্পূরাদ্যপঞ্চকিতেন বা সুরভিলবদনঃ সমাস্তীর্ণে উর্ণাবসনমৃদুনি শুচিনি বালাতৃতীয়বীজেন[১] দ্বাদশবারমভিমন্ত্রিতে মূলমন্ত্রোক্ষিতে চিত্রকম্বলাদ্যন্ততমে আসনে ঐঁ হ্রীঁ শ্রীঁ আধারশক্তি-কমলাসনায় নমঃ ইতি পুষ্পাক্ষতৈরভ্যর্চ্য প্রাঙ্মুখ উদঙ্মুখো বা পদ্মাসনাদ্যন্ত-তমেন আসনেন উপবিশেৎ ॥

[ কুলার্ণবে—

যদাশাঽভিমুখো মন্ত্রী ত্রিপুরাং পরিপূজয়েৎ।

দেবীপশ্চাত্তদা প্রাচী প্রতীচী ত্রিপুরাপুরঃ ॥

ইতি পূজ্যপূজকয়োঃ মধ্যং প্রতীচীতি নিয়মঃ ॥ ]

[ শক্তিসঙ্গমতন্ত্রে নিত্যনৈমিত্তিকপুরশ্চরণাদিব্যতিরিক্তেষু কাম্যেষু জপেষু গজাশ্বাদীনি চরাসনান্যুক্তানি। তদলাভে মৃৎপ্রকৃতিকানি কুশপ্রকৃতিকানি বা আন্দোলিকাদীনি বৃক্ষবিশেষরূপাণি চ কথিতানি। বিস্তরভিয়া ন তদ্বচনলেখঃ ॥]

ততঃ ঐঁ হ্রীঁ শ্রীঁ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নম ইতি ভূমৌ পুষ্পাঞ্জলিং দদ্যাৎ। ততঃ ঐঁ হ্রীঁ শ্রীঁ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্র-শ্রীপাদুকাভ্যো নম ইতি মূর্ধনি বদ্ধাঞ্জলিঃ স্ববামদক্ষপার্শ্বয়োঃ ক্রমেণ পূর্ববৎ শ্রীগুরুপাদুকামনুমুচ্চার্য, পঞ্চমুদ্রাভিঃ শ্রীগুরুং মহাগণপতিমন্ত্রেণ চ গণপতিং প্রণম্য ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ হ্রঃ অস্ত্রায় ফট্ ইত্যস্ত্রমন্ত্রেণ মুহুরাবৃত্তেন অঙ্গুষ্ঠাদি-কনিষ্ঠান্তং করতলয়োঃ কূর্পরয়োঃ দেহে চ ব্যাপকং কুর্যাৎ ॥

## সপর্যাপ্রকরণ

### যাগমন্দিরপ্রবেশ

এবার মৌনী সাধক পূজামণ্ডপে আসবেন। পূজামণ্ডপের দ্বারদেশ গোবর দিয়ে নিকনো, মণ্ডপের অভ্যন্তরে স্বস্তিক স্থাপিত। রম্ভবল্লী ইত্যাদি দ্বারা মণ্ডপ সুসজ্জিত, ধূপের গন্ধে সুরভিত, পুষ্পমালাজালে আচ্ছাদিত এই মণ্ডপের পশ্চিমদ্বারে অবস্থান ক'রে সাধক দক্ষিণ ও বামশাখায় এবং ঊর্ধ্বভাগে যথা-ক্রমে ঐঁ হ্রীঁ শ্রীঁ ভদ্রকাল্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ভৈরবায় নমঃ এবং ঐঁ হ্রীঁ

১। বীজত্রয়মন্ত্রাভ্যাং ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

শ্রীঁ লম্বোদরায় নমঃ এই তিন মন্ত্রে তিন দ্বারদেবতার পূজা ক'রে ভিতরে প্রবেশ করবেন। তারপর আচমন ক'রে দেশ ও কালের উল্লেখ করতঃ 'মম শ্রীললিতাপ্রসাদসিদ্ধ্যর্থং যথাশক্তি ক্রমং নির্বর্তয়িষ্যে' এই সঙ্কল্প করবেন। এবার রক্তবসন-আভরণ-অনুলেপন-ও মাল্য ধারণ করবেন; অশক্ত হ'লে মনে মনে আভরণধারণ কল্পনা ক'রে নেবেন; তাম্বূল এবং জাতীপত্র, জাতীফল, লবঙ্গ, এলাচ ও কর্পূর এই পঞ্চ সুগন্ধিদ্রব্যের দ্বারা মুখ সুবাসিত করবেন; কম্বল বা কাপড়ের কোমল পবিত্র আসন বিছিয়ে তাকে বালাতৃতীয়বীজের অর্থাৎ সৌঃ এই বীজের দ্বারা দ্বাদশবার অভিমন্ত্রিত ক'রে মূলমন্ত্রের দ্বারা প্রোক্ষণ করবেন। তারপর উক্ত বিবিধবর্ণের কম্বলাদি আসনের কোনো এক আসনের 'ঐঁ হ্রীঁ শ্রীঁ আধারশক্তিকমলাসনায় নমঃ' এই মন্ত্রে পুষ্প ও অক্ষতের দ্বারা পূজা ক'রে উক্ত আসনে পদ্মাসনাদি কোনো একটি আসন ক'রে পূর্বাভিমুখ বা উত্তরাভিমুখ হয়ে উপবিষ্ট হবেন। [কুলার্ণবে আছে—সাধক ত্রিপুরার পূজা করবেন যে-দিকের অভিমুখী হয়ে তাতে দেবীর পশ্চাদ্‌ভাগ হবে পূর্বদিক্‌ ও দেবীর সম্মুখ পশ্চিম দিক্‌।

এই বচনানুসারে পূজ্য ও পূজকের মধ্যভাগ পশ্চিম দিক্‌ এই নিয়ম।]

[শক্তিসঙ্গমতন্ত্রে নিত্যনৈমিত্তিকপুরশ্চরণাদি ছাড়া কাম্য জপে গজ-অশ্বাদি গতিশীল আসনের কথা বলা হয়েছে। তা না পাওয়া গেলে তার স্থলে তার মৃত্তিকাপ্রতিরূপ বা কুশপ্রতিরূপ এবং আন্দোলিকাদি বৃক্ষবিশেষপ্রতিরূপ কথিত হয়েছে। গ্রন্থবিস্তারভয়ে উক্ত তন্ত্রবর্ণন লিখিত হল না।]

তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ এই মন্ত্রে ভূমিতে পুষ্পাঞ্জলি দিতে হবে। এর পর ঐঁ হ্রীঁ শ্রীঁ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধ-যোগিনীচক্র-শ্রীপাদুকাভ্যো নমঃ এই মন্ত্র প'ড়ে মাথায় অঞ্জলিবদ্ধ হাত রাখতে হবে এবং যথাক্রমে নিজের দক্ষিণ বাম পার্শ্বে পূর্বের মতো শ্রীগুরুপাদুকামন্ত্র উচ্চারণ ক'রে পঞ্চমুদ্রাদ্বারা গুরুকে ও মহাগণপতিমন্ত্রে গণপতিকে প্রণাম করতে হবে। অতঃপর ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ হ্রঃ অস্ত্রায় ফট্‌ এই অস্ত্রমন্ত্র বার বার আবৃত্তি ক'রে বৃদ্ধাঙ্গুষ্ঠ থেকে কনিষ্ঠাপর্যন্ত উভয় করতলে, উভয় কনুইতে ন্যাস করতে হবে এবং দেহে ব্যাপক ন্যাস করতে হবে।

## শ্রীচক্রপরিকল্পনম্‌

অথ পুরস্তশ্চতুর্বিংশত্যঙ্গুলিমিতাং ভূমিমপহায়, গোময়েনোপলিপ্তে শুচিনি সমে হস্তমাত্রস্থণ্ডিলে যথাযোগ্যপরিমাণে সুবর্ণরৌপ্যতাম্রাদিপট্টে বা ক্ষীরমিশ্রিতেন সিন্দূররজসা কুঙ্কুমেন বা হেমাদিলেখিনীগৃহীতেন বিন্দুত্রিকোণ-

বসুকোণদশারযুগ্মচতুর্দশারকর্ণিকাবৃত্তাষ্টদলপুনঃকর্ণিকাবৃত্তষোড়শদলমর্যাদাবৃত্ত-ত্রয়চতুরশ্রত্রিতয়াত্মকং শ্রীচক্রং বিলিখেৎ, বিলেখয়েদ্বা। স চ প্রকারঃ এতৎপ্রকরণাবসানে কথয়িষ্যতে।

## শ্রীচক্ররচনা

এবার সামনে চতুর্বিংশতি অঙ্গুলিপরিমাণ ভূমি বাদ দিয়ে গোময়লিপ্ত পবিত্র সমতল হস্তপরিমিত যাগার্থ সংস্কৃত স্থানে অথবা যথাযোগ্যপরিমাণ সুবর্ণ-রৌপ্য-তাম্রাদি-পট্টে দুগ্ধমিশ্রিত সিন্দূরচূর্ণ কিংবা কুঙ্কুম দিয়ে সুবর্ণাদিনির্মিত লেখনী দ্বারা বিন্দু-ত্রিকোণ-অষ্টকোণ-অন্তর্দশার-বহির্দশার-চতুর্দশার-কর্ণিকা-বৃত্ত-অষ্টদলপদ্ম-কর্ণিকাবৃত্ত-ষোড়শদলপদ্ম-বৃত্তত্রয়-চতুরশ্রত্রিতয়-আত্মক শ্রীচক্র অঙ্কন করবে বা করাবে। তার প্রকার এই প্রকরণাবসানে বলা হবে।

## যন্ত্রপ্রতিষ্ঠা

অথ সূত্রানুক্তামপি সাম্প্রদায়িকসম্মতাং তন্ত্রান্তরোদিতাং যন্ত্রপ্রাণপ্রতিষ্ঠাং কুর্যাৎ। যথা—ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীচক্রস্য প্রাণা ইহ প্রাণাঃ শ্রীচক্রস্য জীব ইহ স্থিতঃ শ্রীচক্রস্য সর্বেন্দ্রিয়াণি শ্রীচক্রস্য বাঙ্‌মনঃপ্রাণাঃ ইহ আয়ান্তু স্বাহা ইতি। এবমেব আত্মপ্রাণপ্রতিষ্ঠাদৌ সম্প্রদায়ঃ শরণীকার্যঃ।

যদ্বা—কাঞ্চনরূপ্যপঞ্চলোহরত্নস্ফটিকগণ্ডকীশিলান্যতমোৎকীর্ণং বক্ষ্যমাণেন প্রতিষ্ঠাবিধিনা প্রতিষ্ঠাপিতং তৎস্থানীর্ণপট্টবসনে শ্রীখণ্ডচন্দনাদিনির্মিতে পীঠে নিবেশয়েৎ।

## যন্ত্রপ্রাণপ্রতিষ্ঠা

অতঃপর সূত্রে কথিত না হলেও তন্ত্রান্তরে বর্ণিত সম্প্রদায়সম্মত যন্ত্রপ্রাণ-প্রতিষ্ঠা করা কর্তব্য। যথা—ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রীচক্রস্য প্রাণা ইহ প্রাণাঃ শ্রীচক্রস্য জীব ইহ স্থিতঃ শ্রীচক্রস্য সর্বেন্দ্রিয়াণি শ্রীচক্রস্য বাঙ্‌মনঃপ্রাণাঃ ইহ আয়ান্তু স্বাহা এই মন্ত্রে প্রাণপ্রতিষ্ঠা করতে হবে। এই প্রকারে আত্মপ্রাণপ্রতিষ্ঠাদিতেও সম্প্রদায়ের শরণ নিতে হবে।

অথবা—কাঞ্চন-রৌপ্য-পঞ্চলোহ-রত্ন-স্ফটিক-গণ্ডকীশিলা এর কোনো একটিতে উৎকীর্ণ বক্ষ্যমাণ প্রতিষ্ঠাবিধি অনুসারে প্রতিষ্ঠাপিত যন্ত্র চন্দনকাষ্ঠাদি নির্মিত পট্টবসনাবৃত পীঠে স্থাপন করবে।

## মন্দিরার্চা

অথ তত্র চক্ররাজে মন্দিরপূজাং কুর্যাৎ যথা—ঐঁ হ্রীঁ শ্রীঁ অমৃতাম্ভোনিধয়ে নমঃ,—রত্নদ্বীপায়, নানাবৃক্ষমহোদ্যানায়, কল্পবাটিকায়ৈ, সন্তানবাটিকায়ৈ,

হরিচন্দনবাটিকায়ৈ, মন্দারবাটিকায়ৈ, পারিজাতবাটিকায়ৈ, কদম্ববাটিকায়ৈ, পুষ্পরাগরত্নপ্রাকারায়, পদ্মরাগরত্নপ্রাকারায়, গোমেদকরত্নপ্রাকারায়, বজ্ররত্নপ্রাকারায়, বৈডূর্যরত্নপ্রাকারায়, ইন্দ্রনীলরত্নপ্রাকারায়, মুক্তারত্নপ্রাকারায়, মরকতরত্নপ্রাকারায়, বিদ্রুমরত্নপ্রাকারায়, মাণিক্যমণ্টপায়, সহস্রস্তম্ভমণ্টপায়, অমৃতবাপিকায়ৈ, আনন্দবাপিকায়ৈ, বিমর্শবাপিকায়ৈ, বালাতপোদ্গারায়, চন্দ্রিকোদ্গারায়, মহাশৃঙ্গারপরিঘায়ৈ, মহাপদ্মাটব্যৈ, চিন্তামণিময়গৃহরাজায়, পূর্বাম্নায়ময়পূর্বদ্বারায়, দক্ষিণাম্নায়ময়দক্ষিণদ্বারায়, পশ্চিমাম্নায়ময়পশ্চিমদ্বারায়, উত্তরাম্নায়ময়োত্তরদ্বারায়, রত্নপ্রদীপবলয়ায়, মণিময়মহাসিংহাসনায়, ব্রহ্মময়ৈকমঞ্চপাদায়, বিষ্ণুময়ৈকমঞ্চপাদায়, রুদ্রময়ৈকমঞ্চপাদায়, ঈশ্বরময়ৈকমঞ্চপাদায়, সদাশিবময়ৈকমঞ্চফলকায়, হংসতূলতলিমায়, হংসতূলমহোপধানায়, কৌসুম্ভাস্তরণায় মহাবিতানকায়,—ঐঁ হ্রীঁ শ্রীঁ মহাযবনিকায়ৈ নমঃ।

ইতি চতুশ্চত্বারিংশন্মন্দিরমন্ত্রৈঃ তত্তদখিলং ভাবয়ন্ কুসুমাক্ষতৈরভ্যর্চয়েৎ। এবমেব সর্বত্র অর্চনে তত্তদ্ভাবনা শ্রেয়সী।

## মন্দিরপূজা

অতঃপর শ্রীচক্রে মন্দিরপূজা করবে। যথা—১ ঐঁ হ্রীঁ শ্রীঁ অমৃতাম্ভোনিধয়ে নমঃ, ২ ঐঁ হ্রীঁ শ্রীঁ রত্নদ্বীপায় নমঃ, ৩ ঐঁ হ্রীঁ শ্রীঁ নানাবৃক্ষমহোদ্যানায় নমঃ, ৪ ঐঁ হ্রীঁ শ্রীঁ কল্পবাটিকায়ৈ নমঃ, ৫ ঐঁ হ্রীঁ শ্রীঁ সন্তানবাটিকায়ৈ নমঃ, ৬ ঐঁ হ্রীঁ শ্রীঁ হরিচন্দনবাটিকায়ৈ নমঃ, ৭ ঐঁ হ্রীঁ শ্রীঁ মন্দারবাটিকায়ৈ নমঃ, ৮ ঐঁ হ্রীঁ শ্রীঁ পারিজাতবাটিকায়ৈ নমঃ, ৯ ঐঁ হ্রীঁ শ্রীঁ কদম্ববাটিকায়ৈ নমঃ, ১০ ঐঁ হ্রীঁ শ্রীঁ পুষ্পরাগরত্নপ্রাকারায় নমঃ, ১১ ঐঁ হ্রীঁ শ্রীঁ পদ্মরাগরত্নপ্রাকারায় নমঃ, ১২ ঐঁ হ্রীঁ শ্রীঁ গোমেদকরত্নপ্রাকারায় নমঃ, ১৩ ঐঁ হ্রীঁ শ্রীঁ বজ্ররত্নপ্রাকারায় নমঃ, ১৪ ঐঁ হ্রীঁ শ্রীঁ বৈডূর্যরত্নপ্রাকারায় নমঃ, ১৫ ঐঁ হ্রীঁ শ্রীঁ ইন্দ্রনীলরত্নপ্রাকারায় নমঃ, ১৬ ঐঁ হ্রীঁ শ্রীঁ মুক্তারত্নপ্রাকারায় নমঃ, ১৭ ঐঁ হ্রীঁ শ্রীঁ মরকতরত্নপ্রাকারায় নমঃ, ১৮ ঐঁ হ্রীঁ শ্রীঁ বিদ্রুমরত্নপ্রাকারায় নমঃ, ১৯ ঐঁ হ্রীঁ শ্রীঁ মাণিক্যরত্নমণ্টপায় নমঃ, ২০ ঐঁ হ্রীঁ শ্রীঁ সহস্রস্তম্ভমণ্টপায় নমঃ, ২১ ঐঁ হ্রীঁ শ্রীঁ অমৃতবাপিকায়ৈ নমঃ, ২২ ঐঁ হ্রীঁ শ্রীঁ আনন্দবাপিকায়ৈ নমঃ, ২৩ ঐঁ হ্রীঁ শ্রীঁ বিমর্শবাপিকায়ৈ নমঃ, ২৪ ঐঁ হ্রীঁ শ্রীঁ বালাতপোদ্গারায় নমঃ, ২৫ ঐঁ হ্রীঁ শ্রীঁ চন্দ্রিকোদ্গারায় নমঃ, ২৬ ঐঁ হ্রীঁ শ্রীঁ মহাশৃঙ্গারপরিঘায়ৈ নমঃ, ২৭ ঐঁ হ্রীঁ শ্রীঁ মহাপদ্মাটব্যৈ নমঃ, ২৮ ঐঁ হ্রীঁ শ্রীঁ চিন্তামণিগৃহরাজায় নমঃ, ২৯ ঐঁ হ্রীঁ শ্রীঁ পূর্বাম্নায়ময়পূর্বদ্বারায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ দক্ষিণাম্নায়ময়দক্ষিণদ্বারায় নমঃ ৩১ ঐঁ হ্রীঁ শ্রীঁ পশ্চিমাম্নায়ময়পশ্চিমদ্বারায় নমঃ, ৩২ ঐঁ হ্রীঁ শ্রীঁ

উত্তরাম্নায়ময়োত্তরদ্বারায় নমঃ, ৩৩ ঐঁ হ্রীঁ শ্রীঁ রত্নপ্রদীপবলয়ায় নমঃ, ৩৪ ঐঁ হ্রীঁ শ্রীঁ মণিময়মহাসিংহাসনায় নমঃ, ৩৫ ঐঁ হ্রীঁ শ্রীঁ ব্রহ্মময়ৈকমঞ্চপাদায় নমঃ, ৩৬ ঐঁ হ্রীঁ শ্রীঁ বিষ্ণুময়ৈকমঞ্চপাদায় নমঃ, ৩৭ ঐঁ হ্রীঁ শ্রীঁ রুদ্রময়ৈকমঞ্চপাদায় নমঃ, ৩৮ ঐঁ হ্রীঁ শ্রীঁ ঈশ্বরময়ৈকমঞ্চপাদায় নমঃ, ৩৯ ঐঁ হ্রীঁ শ্রীঁ সদাশিবময়ৈকমঞ্চফলকায় নমঃ, ৪০ ঐঁ হ্রীঁ শ্রীঁ হংসতূলতলিমায় নমঃ, ৪১ ঐঁ হ্রীঁ শ্রীঁ হংসতূলমহোপধানায় নমঃ, ৪২ ঐঁ হ্রীঁ শ্রীঁ কৌসুম্ভাস্তরণায় নমঃ, ৪৩ ঐঁ হ্রীঁ শ্রীঁ মহাবিতানকায় নমঃ, ৪৪ ঐঁ হ্রীঁ শ্রীঁ মহাযবনিকায়ৈ নমঃ। এই চত্বারিংশৎ মন্দিরমন্ত্রে, সেই সেই মন্ত্রোদ্দিষ্ট ভাবনা করতঃ পুষ্প ও অক্ষতের দ্বারা পূজা করতে হবে। এইরূপে পূজায় সর্বত্র সেই সেই ভাবনা শ্রেয়ঃ।

## বর্ধনীপাত্রনিধানাদি দীপপ্রজ্বালনান্তম্

ততো জলপূর্ণং বর্ধনীপাত্রং স্ববামভাগে, গন্ধপুষ্পাক্ষতাদিকাং সপর্যাসামগ্রীং সমগ্রাং স্বদক্ষদেশে, ক্ষীরকলশাদিকং দেব্যাঃ পশ্চাদ্ভাগে চ নিধায়, দীপানভিতঃ প্রজ্বালয়েৎ। অসম্ভবে তু দীপৌ দীপং বা। ইহ চ বিশেষঃ—

ঘৃতদীপো দক্ষিণে স্যাত্তৈলদীপস্তু বামতঃ।
সিতবর্তিযুতো দক্ষে বামতো রক্তবর্তিকঃ॥

দক্ষবামভাগৌ দেব্যা এব॥

## বর্ধনীপাত্রস্থাপন থেকে প্রদীপজ্বালা পর্যন্ত

তারপর জলপূর্ণ বর্ধনীপাত্র নিজের বাঁ ধারে, গন্ধপুষ্প-অক্ষতাদি সব পূজাসামগ্রী নিজের ডান ধারে এবং দুগ্ধকলশাদি দেবীর পিছনে স্থাপন ক'রে চতুর্দিকে প্রদীপ জ্বালিয়ে দিতে হবে। তা সম্ভবপর না হলে দুটি বা একটি প্রদীপ জ্বালাতে হবে। এ সম্পর্কে বিশেষ বিধি—দেবীর ডানধারে থাকবে ঘৃতের প্রদীপ এবং বাঁ ধারে তৈলপ্রদীপ। ডান ধারের প্রদীপের সলতে হবে সাদা, আর বাঁ ধারের প্রদীপের লাল।

বচনে যে দক্ষিণ ও বামের কথা বলা হয়েছে তা দেবীর দক্ষিণ ও বাম।

## ভূতশুদ্ধিঃ

ততো ঐঁ হ্রীঁ শ্রীঁ মূলেন শ্রীচক্রে পুষ্পাঞ্জলিং দত্বা, ঐঁ হ্রীঁ শ্রীঁ ক এ ঈ ল হ্রীঁ নমঃ ইতি ত্রিকোণস্য অগ্রকোণং, ঐঁ হ্রীঁ শ্রীঁ হ স ক হ ল হ্রীঁ নমঃ ইতি আগ্নেয়কোণং অভ্যর্চ্য ভূতঈশানকোণং, ঐঁ হ্রীঁ শ্রীঁ স ক ল হ্রীঁ নমঃ ইতি শুদ্ধিং বিদধ্যাৎ। যথা—শ্বাসসমীরং পিঙ্গলয়া নাড্যা অন্তরাকৃষ্য ও মূলশৃঙ্গাটকাৎ

সুষুম্নাপথেন জীবশিবং পরমশিবপদে যোজয়ামি স্বাহা ইতি মন্ত্রেণ মূলাধারস্থিতং জীবাত্মানং সুষুম্নাবর্ত্মনা ব্রহ্মরন্ধ্রং নীত্বা পরমশিবেনৈকীভূতং ভাবয়িত্বা ইড়য়া বায়ুং রেচয়েৎ। এবমেবোত্তরত্র শোষণাদিদপি প্রাতিস্বিকং পূরকরেচনে। ৩ যং সঙ্কোচশরীরং শোষয় শোষয় স্বাহেতি নিজশরীরং[১] শোষিতং বিভাব্য, ৩ রং সঙ্কোচশরীরং দহ দহ পচ পচ স্বাহেতি প্লুষ্টং ভস্মীকৃতং চ বিভাব্য, ৩ বং পরমশিবামৃতং বর্ষয় বর্ষয় স্বাহেতি তদ্‌ভস্ম সহস্রারেন্দুমণ্ডলবিগলদমৃতরসেন সিক্তং চ বিভাব্য, ৩ লং শাম্ভবশরীরং উৎপাদয়োৎপাদয় স্বাহেতি তদ্ভস্মনো দিব্যশরীরমুৎপন্নং চ বিভাব্য, ৩ হং সঃ সোঽহমবতরাবতর শিবপদাৎ জীবং সুষুম্নাপথেন প্রবিশ মূলশৃঙ্গাটকমুল্লসোল্লস জ্বল জ্বল প্রজ্বল প্রজ্বল হংসঃ সোঽহং স্বাহেতি পরমশিবেনৈকীকৃতং জীবং পুনঃ সুষুম্নাবর্ত্মনা মূলাধারে স্থাপিতং বিচিন্তয়েৎ। সঙ্কোচশরীরং নাম পাঞ্চভৌতিকং পরিচ্ছিন্নমিদমেবাঙ্গম্ ॥ ইতি ভূতশুদ্ধিঃ ॥

## ভূতশুদ্ধি

তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ উচ্চারণ করে মূলমন্ত্র উচ্চারণ করতঃ শ্রীচক্রে পুষ্পাঞ্জলি দিতে হবে। এবার সাধক ঐঁ হ্রীঁ শ্রীঁ ক এ ঈ ল হ্রীঁ নমঃ এই মন্ত্রে ত্রিকোণের স্বীয় অগ্রকোণের, ঐঁ হ্রীঁ শ্রীঁ হ স ক হ ল হ্রীঁ নমঃ এই মন্ত্রে ঈশানকোণের এবং ঐঁ হ্রীঁ শ্রীঁ স ক ল হ্রীঁ নমঃ এই মন্ত্রে অগ্নিকোণের পূজা ক'রে ভূতশুদ্ধি করবেন। তা এই প্রকার—পিঙ্গলা নাড়ী দ্বারা শ্বাসবায়ু ভিতরে আকর্ষণ ক'রে ঐঁ হ্রীঁ শ্রীঁ মূলশৃঙ্গাটকাৎ সুষুম্নাপথেন জীবশিবং পরমশিবপদে যোজয়ামি স্বাহা এই মন্ত্রে মূলাধারস্থিত জীবাত্মাকে সুষুম্নাপথে ব্রহ্মরন্ধ্রে নিয়ে গিয়ে সেখানে পরমশিবের সঙ্গে একীভূত করা হল এরূপ ভাবনা করতঃ ইড়া নাড়ী দ্বারা বায়ু রেচন করতে হবে। পরবর্তী শোষণাদি ব্যাপারেও পূরক-রেচকের এই অনন্য-সাধারণ বিধি। ঐঁ হ্রীঁ শ্রীঁ যং সঙ্কোচশরীরং শোষয় শোষয় স্বাহা এই মন্ত্র উচ্চারণ ক'রে নিজশরীর শোষিত ভাবনা করতে হবে। তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ রং সঙ্কোচশরীরং দহ দহ পচ পচ স্বাহা এই মন্ত্র উচ্চারণ করে নিজশরীর দগ্ধ ও ভস্মীকৃত হয়েছে এরূপ ভাবনা করবেন। এবার ঐঁ হ্রীঁ শ্রীঁ বং পরমশিবামৃতং বর্ষয় বর্ষয় স্বাহা এই মন্ত্র উচ্চারণ ক'রে ভাববেন সেই ভস্ম সহস্রারস্থ চন্দ্রমণ্ডল-বিগলিত অমৃতরসে সিক্ত হয়েছে এবং ঐঁ হ্রীঁ শ্রীঁ লং শাম্ভবশরীরং উৎপাদয় উৎপাদয় স্বাহা এই মন্ত্র উচ্চারণ ক'রে সেই ভস্ম থেকে দিব্যশরীর উৎপন্ন হয়েছে এই ভাবনা করবেন। অতঃপর হং সঃ সোঽহম্ অবতর অবতর শিবপদাৎ জীবং

১। সূক্ষ্মশরীরং ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

সুষুম্নাপথেন প্রবিশ মূলশৃঙ্গাটকম্ উল্লস উল্লস জ্বল জ্বল প্রজ্বল প্রজ্বল হং সঃ সোঽহং স্বাহা এই মন্ত্র উচ্চারণ ক'রে পরমশিবের সহিত একীকৃত জীব পুনরায় সুষুম্নাপথে নীত হয়ে মূলাধারে স্থাপিত হয়েছেন এরূপ ভাবনা করবেন। সঙ্কোচশরীর বলতে বুঝাচ্ছে পাঞ্চভৌতিক সীমিত এই শরীর। এই হল ভূতশুদ্ধি।

## আত্মপ্রাণপ্রতিষ্ঠা

অথ আত্মপ্রাণপ্রতিষ্ঠা অনুষ্ঠেয়া। তস্যাশ্চ তন্ত্রান্তরেষু বিস্তরেঽপি সূত্রকারস্য সঙ্কুচিতপ্রয়োগপ্রিয়ত্বাৎ জ্ঞানার্ণবোক্ত এব তৎপ্রকারো গ্রাহ্যঃ। যথা—হৃদি দক্ষকরতলং নিধায় ঐং ক্লীং সৌঃ আং সোঽহমিতি ত্রিঃ পঠেৎ ইতি॥

## আত্মপ্রাণপ্রতিষ্ঠা

এবার আত্মপ্রাণপ্রতিষ্ঠা করতে হবে। তন্ত্রান্তরে তার বিস্তৃত বিবরণ আছে। কিন্তু সূত্রকার অর্থাৎ পরশুরামকল্পসূত্রকার সংক্ষিপ্তপ্রয়োগ পছন্দ করেন বলে সূত্রে এটি নেই। জ্ঞানার্ণবতন্ত্রে এর যে-প্রকারটি বিহিত হয়েছে তা এখানে গ্রহণযোগ্য। তা এই—হৃদয়ে দক্ষিণকরতল স্থাপন করে ঐং ক্লীং সৌঃ আং সোঽহম্ এই মন্ত্র তিনবার পাঠ করতে হবে।

## প্রত্যূহোৎসারণম্

ততঃ প্রাগ্বৎ বিংশতিধা ষোড়শধা দশধা সপ্তধা ত্রিধা বা প্রাণানাযম্য, ঐং ক্লীং সৌঃ—

অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ।
যে ভূতা বিঘ্নকর্তারস্তে নশ্যন্তু শিবাজ্ঞয়া॥

ইতি মন্ত্রং সকৃদুচ্চার্য, যুগপদ্বামপার্ষ্ণিভূতলাঘাতত্রয়-করাস্ফোটত্রয়—ক্রূর-দৃষ্ট্যবলোকনপূর্বং তালত্রয়েণ ভৌমান্তরিক্ষদিব্যান্ ভেদাবভাসকান্ বিঘ্নানুৎসারয়েৎ। তালত্রয়ং নাম দক্ষতর্জনীমধ্যমাভ্যাং অধোমুখাভ্যাং বামকরতলে সশব্দং উপর্যুপরি ত্রিরভিঘাতঃ॥

## বিঘ্নাপসারণ

অতঃপর পূর্বের মতো কুড়িবার অথবা ষোলবার অথবা দশবার অথবা সাতবার অথবা তিনবার প্রাণায়াম করে, ঐং ক্লীং সৌঃ অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ। যে ভূতা বিঘ্নকর্তারস্তে নশ্যন্তু শিবাজ্ঞয়া—এই মন্ত্র একবার উচ্চারণ ক'রে যুগপৎ গোড়ালি দ্বারা মাটিতে তিনবার আঘাত করতে

হবে, তিনবার করাস্ফোট করতে হবে আর ক্রূরদৃষ্টিনিক্ষেপ করতে হবে এবং তালত্রয়ের দ্বারা ভৌম আন্তরিক্ষ দিব্য এই ত্রিবিধ ভেদাবভাসক বিঘ্ন অপসারণ করতে হবে। তালত্রয় বলতে বুঝাচ্ছে ডানহাতের তর্জনী ও মধ্যমা অধোমুখ ক'রে বামকরতলে সশব্দে উপর্যু'পরি তিনবার আঘাত।

## ন্যাসজালবিধিঃ

অথ নম ইত্যঙ্গুষ্ঠমন্ত্রমুচ্চারয়ন্ অঙ্কুশেন শিখাং বদ্ধা, শ্রীদেবীরূপং ভাবয়ন্ আত্মানং স্বদেহে ন্যাসজালাত্মকং বজ্রকবচং বিদধীত। ন্যাসাশ্চ—

মাতৃকান্যাসঃ, করশুদ্ধিন্যাসঃ, আত্মরক্ষান্যাসঃ, চতুরাসনন্যাসঃ, বালাষড়ঙ্গ-ন্যাসঃ, বশিন্যাদিন্যাসঃ, মূলবিদ্যাবর্ণন্যাসঃ, ষোঢ়ান্যাসঃ, চক্রন্যাসঃ॥

তেষু বিদ্যাবর্ণন্যাসঃ, কাদিহাদিভেদেন দ্বিবিধোঽপি তত্তদুপাসকস্যৈকৈক এব। ষোঢ়াচক্রন্যাসৌ কৃতাকৃতৌ। করণে ত্বভ্যুদয় এব। শ্রীষোড়শ্যুপাসকস্য পঞ্চবিধো মূলবর্ণন্যাস ইতি বিশেষঃ। ন্যাসানামিতিকর্তব্যতা ন্যাসপ্রকরণে ব্যক্তীভবিষ্যতি॥

## ন্যাসজালবিধি

অতঃপর সাধক নমঃ এই অঙ্গুষ্ঠমন্ত্র উচ্চারণ ক'রে অঙ্কুশমুদ্রা দ্বারা শিখাবন্ধন করতঃ নিজেকে দেবীস্বরূপ ভাবনা করে ন্যাসজালাত্মক বজ্রকবচের বিধান করবেন। ন্যাসগুলি এই—মাতৃকান্যাস, করশুদ্ধিন্যাস, আত্মরক্ষান্যাস, চতুরাসন-ন্যাস, বালাষড়ঙ্গন্যাস, বশিন্যাদিন্যাস, মূলবিদ্যাবর্ণন্যাস, ষোঢ়ান্যাস ও চক্রন্যাস।

তার মধ্যে বিদ্যাবর্ণন্যাস কাদিহাদিভেদে দ্বিবিধ হলেও কাদিবিদ্যার উপাসকের পক্ষে এক প্রকারই হবে; হাদিবিদ্যার উপাসকের পক্ষেও তাই। ষোঢ়ান্যাস ও চক্রন্যাস কৃত ও অকৃত উভয়ই হতে পারে। কৃত হলে অভ্যুদয় হয়। ষোড়শীর উপাসকের জন্য বিশেষ বিধি হল তাঁকে পঞ্চবিধ মূলবর্ণন্যাস করতে হবে। ন্যাসসমূহের ইতিকর্তব্যতা ন্যাসপ্রকরণে ব্যক্ত করা হবে।

## পাত্রাসাদনম্—সামান্যার্ঘ্যবিধিঃ

স্বাসনস্য দ্বাদশাঙ্গুলমিতাং প্রদেশাৎ পরতো ভুবি শুচিনি স্থলে স্বস্য বামতো দেব্যাঃ পুরতো গন্ধাক্ষতকুসুমসমর্চিতেন সপ্তবারং ত্রিবারং বা মূলমন্ত্রাভিমন্ত্রিতেন বর্ধনীপাত্রগতেন শুদ্ধেনাম্ভসা বিন্দুত্রিকোণষট্কোণবৃত্তচতুরস্রাত্মকং মণ্ডলং মৎস্যমুদ্রয়া নির্মায় পুষ্পৈরভ্যর্চ্য চতুরস্রস্যাগ্নীশাসুরবায়ুকোণেষু মধ্যে পূর্বাদিদিক্ষু

 ক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ হৃদয়ায় নমঃ। আগ্নেয়ে।
ও ক্লীঁ শিরসে স্বাহা। ঈশান্যে।
ও সৌঃ শিখায়ৈ বষট্। নৈর্ঋত্যৌ।
ও ঐঁ কবচায় হুম্। বায়ব্যে।
ও ক্লীঁ নেত্রত্রয়ায় বৌষট্। মধ্যে।
ও সৌঃ অস্ত্রায় ফট্। প্রাগাদিচতুর্দিক্ষু ॥

ইতি পুষ্পৈঃ ষড়ঙ্গং বিন্যসেৎ। অত্র পূর্বাদিচতুর্দিগধিকরণকং সকৃদেক-মেবাস্ত্রং জ্ঞেয়ম্। এবমুত্তরত্রাপি। অথ তত্র মণ্ডলে ঐঁ হ্রীঁ শ্রীঁ অস্ত্রায় ফডিতি ক্ষালিতং চতুরঙ্গুলবিস্তারোৎসেধং স্বর্ণরূপ্যতাম্রাদিময়ং ত্রিপদং চতুষ্পদং ষট্-পদমষ্টপদং বা আধারং ও অং অগ্নিমণ্ডলায়[1] দশকলাত্মনে অর্ঘ্যপাত্রাধারায় নম ইতি নিধায় অগ্নিমণ্ডলত্বেন বিভাবিতস্য তস্য পশ্চিমাদিপ্রাদক্ষিণ্যক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ধূম্রার্চিষে নমঃ, উষ্মায়ৈ, জ্বলিন্যৈ, জ্বালিন্যৈ, বিস্ফুলিঙ্গিন্যৈ, সুশ্রিয়ৈ, সুরূপায়ৈ, কপিলায়ৈ, হব্যবাহায়ৈ নমঃ ॥

ইতি দশবহ্নিকলাঃ সম্পূজ্য, আধারোপরি অস্ত্রেণ ক্ষালিতং শঙ্খং ও উং সূর্যমণ্ডলায় [2]দ্বাদশকলাত্মনে অর্ঘ্যপাত্রায় নম ইতি প্রতিষ্ঠাপ্য সূর্যমণ্ডলাত্মকতয়া ধ্যাতস্য তস্য পূর্বোক্তক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ কং ভং তপিন্যৈ নমঃ, খং বং তাপিন্যৈ, গং ফং ধূম্রায়ৈ, ঘং পং মরীচ্যৈ, ঙং নং জ্বালিন্যৈ, চং ধং রুচ্যৈ, ছং দং সুষুম্নায়ৈ, জং থং ভোগদায়ৈ, ঝং তং বিশ্বায়ৈ, ঞং ণং বোধিন্যৈ, টং ঢং ধারিণ্যৈ, ঠং ডং ক্ষমায়ৈ নমঃ ॥

ইতি দ্বাদশসূর্যকলাঃ সমভ্যর্চ্য, তস্মিন্ শঙ্খে ও মং সোমমণ্ডলায় [3]ষোড়শ-কলাত্মনে অর্ঘ্যামৃতায় নম ইতি কর্পূরাদিবাসিতং বর্ধনীসলিলমাপূর্য ক্ষীর-বিন্দুং দত্ত্বা, সোমমণ্ডলত্বেন সঞ্চিন্তিতে তত্র অর্ঘ্যসলিলং পূর্বোক্তক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অমৃতায়ৈ নমঃ, মানদায়ৈ, পূষায়ৈ, তুষ্ট্যৈ, পুষ্ট্যৈ, রত্যৈ, ধৃত্যৈ, শশিন্যৈ, চন্দ্রিকায়ৈ, কান্ত্যৈ, জ্যোৎস্নায়ৈ, শ্রিয়ৈ, প্রীত্যৈ, অঙ্গদায়ৈ, পূর্ণায়ৈ, পূর্ণামৃতায়ৈ নমঃ ॥

ইতি ষোড়শেন্দুকলাঃ যজেৎ। ততঃ পূর্ববৎ বিদিক্ষু মধ্যে দিক্ষু চ ও ক এ ঈ ল হ্রীঁ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি ইত্যাদিরীত্যা ত্রিতারীযুক্তকূটত্রয়ং দ্বিরাবর্ত্য পুষ্পৈঃ ষড়ঙ্গানি সমর্চয়েৎ। শ্রীষোড়শাক্ষর্যাং তু যথাস্থিতেন কূটষট্কেনৈব। এবমুত্তরত্রাপি ॥

১। বহ্নিপ্রদ ইত্যধিকঃ পুস্তকান্তরে।
২। অর্থপ্রদ ইত্যধিকঃ পুস্তকান্তরে।
৩। কামপ্রদ ইত্যধিকঃ পুস্তকান্তরে।

অথ অস্ত্রায় ফডিতি অস্ত্রমন্ত্রেণ সংরক্ষ্য, ও কবচায় হুমিতি অবগুণ্ঠনমুদ্রয়া অবগুণ্ঠ্য, ধেনুযোনিমুদ্রে প্রদর্শ্য, মূলেন সপ্তবারমভিমন্ত্র্য, তৎসলিলপৃষতৈঃ আত্মানং পূজোপকরণানি চাবোক্ষ্য, শঙ্খগতজলাৎ কিঞ্চিদ্ বর্ধন্যাং ক্ষিপেৎ। ইতি সামান্যার্ঘ্যবিধিঃ॥

## পাত্রস্থাপন—সামান্যার্ঘ্যবিধি

গন্ধ-অক্ষত-কুসুমের দ্বারা অর্চিত ও মূলমন্ত্রের দ্বারা সাতবার বা তিনবার অভিমন্ত্রিত বর্ধনীপাত্রস্থ শুদ্ধজলের দ্বারা বিন্দু-ত্রিকোণ ষট্‌কোণ-বৃত্ত-চতুরস্রাত্মক মণ্ডল মৎস্যমুদ্রা প্রদর্শন করতঃ নিজের আসন থেকে বার আঙ্গুলপরিমাণ জায়গার পরে মাটিতে পবিত্রস্থলে নিজের বাঁধারে এবং দেবীর সামনে নির্মাণ ক'রে তার পূজা করতে হবে। তারপর চতুরস্রের অগ্নি-ঈশান-নৈঋ'ত-বায়ু-কোণে, মধ্যে ও পূর্বাদিদিকে পুষ্পের দ্বারা নিম্নোক্ত মন্ত্রে যথাক্রমে ষড়ঙ্গন্যাস করতে হবে :—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ হৃদয়ায় নমঃ। অগ্নিকোণে।
ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ শিরসে স্বাহা। ঈশানকোণে।
ঐঁ হ্রীঁ শ্রীঁ সৌঃ শিখায়ৈ বষট্‌। নৈঋ'তকোণে।
ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ কবচায় হুম্। বায়ুকোণে।
ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ নেত্রত্রয়ায় বৌষট্‌। মধ্যে।
ঐঁ হ্রীঁ শ্রীঁ সৌঃ অস্ত্রায় ফট্‌। পূর্বাদিচতুর্দিকে।

এখানে পূর্বাদিচতুর্দিকে একবার একটি অস্ত্রমন্ত্রই বিহিত। পরবর্তীক্ষেত্রেও এইরূপ হবে। এবার ঐ মণ্ডলের মধ্যে ঐঁ হ্রীঁ শ্রীঁ অস্ত্রায় ফট্‌ এই মন্ত্রে শোধিত চার আঙ্গুল ব্যাসের ও চার আঙ্গুল উঁচু স্বর্ণরৌপ্যতাম্রাদিনির্মিত ত্রিপদ বা চতুষ্পদ বা ষট্‌পদ বা অষ্টপদ আধার 'ঐঁ হ্রীঁ শ্রীঁ অং অগ্নিমণ্ডলায় দশকলাত্মনে অর্ঘ্যপাত্রাধারায় নমঃ' এই মন্ত্রে স্থাপন করতে হবে। তারপর অগ্নিমণ্ডলাত্মকরূপে বিভাবিত তার অর্থাৎ আধারের পশ্চিমদিক্ থেকে প্রাদক্ষিণ্যক্রমে—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ধূম্রার্চিষে নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ উষ্মায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ জ্বলিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ জ্বালিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ বিস্ফুলিঙ্গিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ সুশ্রিয়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ সুরূপায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ কপিলায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ হব্যবাহায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ কব্যবাহায়ৈ নমঃ এই সব মন্ত্রে দশ বহ্নিকলার পূজা করে আধারের উপর অস্ত্রমন্ত্রের দ্বারা শোধিত শঙ্খ 'ঐঁ হ্রীঁ শ্রীঁ উং সূর্যমণ্ডলায় দ্বাদশকলাত্মনে অর্ঘ্যপাত্রায় নমঃ' এই মন্ত্রে প্রতিষ্ঠাপিত করতে

হবে। তারপর সূর্যমণ্ডলাত্মকরূপে বিভাবিত অর্ঘ্যপাত্রের পশ্চিম দিক্ থেকে প্রাদক্ষিণ্যক্রমে—

ঐঁ হ্রীঁ শ্রীঁ কং ভং তপিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ খং বং তাপিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ গং ফং ধূম্রায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঘং পং মরীচ্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঙং নং জ্বালিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ চং ধং রুচ্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ছং দং সুষুম্নায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ জং থং ভোগদায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঝং তং বিশ্বায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঞং ণং বোধিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ টং ঢং ধারিণ্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঠং ডং ক্ষমায়ৈ নমঃ এই সব মন্ত্রে দ্বাদশ সূর্যকলার পূজা করে পূর্বোক্ত শঙ্খে 'ঐঁ হ্রীঁ শ্রীঁ সং সোমমণ্ডলায় ষোড়শকলাত্মনে অর্ঘ্যামৃতায় নমঃ' এই মন্ত্রে কর্পূরাদিসুবাসিত বর্ধনীর জল ভরে, তাতে দুগ্ধবিন্দু প্রদান করে সোমমণ্ডলাত্মকরূপে বিভাবিত সেই অর্ঘ্যসলিলে পূর্বোক্ত ক্রমে—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অমৃতায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ মানদায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ পূষায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ তুষ্ট্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ পুষ্ট্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ রত্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ধৃত্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ শশিন্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ চন্দ্রিকায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ কান্ত্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ জ্যোৎস্নায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ শ্রিয়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ প্রীত্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ অঙ্গদায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ পূর্ণায়ৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ পূর্ণামৃতায়ৈ নমঃ—এই সব মন্ত্রে ষোড়শ ইন্দুকলার পূজা করতে হবে। তারপর পূর্বের মতো চারকোণে, মধ্যে ও চারদিকে 'ঐঁ হ্রীঁ শ্রীঁ ক এ ঈ ল হ্রীঁ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি' এই রীতিতে ঐঁ হ্রীঁ শ্রীঁ সহ কূটত্রয় দুবার পাঠ করে পুষ্পের দ্বারা ষড়ঙ্গের পূজা করতে হবে। ষোড়শাক্ষরী বিদ্যার ক্ষেত্রে যথাস্থিত ষট্‌কূট পাঠ করে পূজা করতে হবে। পরবর্তী ক্ষেত্রেও এইরকম হবে।

এবার অস্ত্রায় ফট্ এই অস্ত্রমন্ত্র রক্ষা করে, ঐঁ হ্রীঁ শ্রীঁ কবচায় হুম্ এই মন্ত্র পাঠ ক'রে অবগুণ্ঠনমুদ্রা দ্বারা অবগুণ্ঠিত করে, ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা প্রদর্শন করতে হবে। তারপর মূলমন্ত্রের দ্বারা সাতবার অভিমন্ত্রিত জলের বিন্দু দ্বারা নিজেকে ও পূজার উপকরণসমূহকে প্রোক্ষণ করতে হবে আর শঙ্খস্থ কিঞ্চিৎ জল বর্ধনীতে নিক্ষেপ করতে হবে। এই হল সামান্যার্ঘ্যবিধি।

## বিশেষার্ঘ্যবিধিঃ

অথ সামান্যার্ঘ্যোদকেন দক্ষিণতো বিন্দুত্রিকোণষট্‌কোণবৃত্তচতুরস্রাত্মকং মণ্ডলং মৎস্যমুদ্রয়া পরিকল্প্য, বিন্দৌ সানুস্বারং তুরীয়স্বরমালিখ্য ( বিলয়া মধ্যমণ্ডলং ... ভাব্য ) চতুরস্রে প্রাগ্‌বৎ ষড়ঙ্গং বিন্যস্য কূটত্রয়েণ ত্রিকোণকোণানভ্যর্চ্য পুরো-

## সংক্ষেপে অর্চনা

রাজ্যাভিভব দুর্ভিক্ষ জ্বর ইত্যাদি আপৎকালে বিস্তৃতভাবে অর্চনা করতে অক্ষম রাজা নারী ইত্যাদির পক্ষে সংক্ষেপে অর্চনা কর্তব্য। এরূপ ক্ষেত্রে এক পক্ষের মত—চতুর্দশার-আদি আবরণষট্‌কের অর্চনা করতে হবে। দ্বিতীয় পক্ষের মত—( ক্রম সম্পাদন ক'রে ) অষ্টার-আদি বেষ্টনত্রয়ের অর্চনা করতে হবে। তৃতীয় পক্ষের মত—আয়ুধপূজার সহিত কামেশ্বরী-আদি চতুষ্টয়ের পূজা করতে হবে। অন্যান্য পক্ষের মতে—স্বয়ং পূজা করতে অক্ষম ব্যক্তি অন্যকে দিয়ে পূজা করাবেন অথবা পূজোপকরণ প্রদান করবেন। এরূপ দানে যিনি অক্ষম তিনি তদ্গতচিত্ত হয়ে আরম্ভ থেকে সমাপ্তি পর্যন্ত পূজা দর্শন করবেন।

আপৎকাল ভিন্ন অন্য সময়ে এরূপ অর্চনা করলে তা অনিষ্টসম্পাদক হবে।

## ক্রত্বর্থনিয়মঃ

কৃষ্ণাষ্টমীতচ্চতুর্দশ্যমাপূর্ণিমাসঙ্ক্রান্তিসংজ্ঞেষু পর্বসু পঞ্চসু সবিশেষৈঃ সাধনৈঃ আরাধয়েৎ। তৎপ্রকারস্তু নৈমিত্তিকপ্রকরণে বক্ষ্যতে। নিত্য-নৈমিত্তিকক্রমৌ চ শিষ্যসুতাদিভিরপি কারয়িতুং শক্যতে॥

শ্রীললিতোপাসকো নেক্ষুখণ্ডং ভক্ষয়েৎ। ন দিবা স্মরেদ্ বার্তালীম্। ন জুগুপ্সেত সিদ্ধদ্রব্যাণি। ন কুর্যাৎ স্ত্রীষু নিষ্ঠুরতাম্। বীরস্ত্রিয়ং ন গচ্ছেৎ। ন তং হন্যাৎ। ন তদ্দ্রব্যমপহরেৎ। নাত্মেচ্ছয়া মপঞ্চকমুররীকুর্যাৎ। কুলভ্রষ্টৈঃ সহ নাসীত। ন বহু প্রলপেৎ। যোষিতং সম্ভাষমাণামপ্রতিসম্ভাষমাণো ন গচ্ছেৎ। কুলপুস্তকানি গোপায়েৎ। এতে ক্রত্বর্থনিয়মাঃ অকরণে ক্রতু-বৈগুণ্যাপাদকাঃ সাধকেন অবশ্যমনুষ্ঠেয়াঃ। অন্যাংশ্চ দীক্ষাক্রমোক্তান্ সাময়িকানামাচারান্ অনুতিষ্ঠেৎ। অনিশমাত্মানং কামকলাক্ষরং শ্রীদেবী-রূপং ভাবয়েৎ। এবং বর্তমানস্য কুলনিষ্ঠস্য সর্বতঃ কৃতকৃত্যতা। শরীর-বিমোকে চ শ্বপচগৃহকাশ্যোর্নান্তরম্। স এব জীবন্মুক্তঃ সুখী বিহরেদিতি॥

## যজ্ঞার্থে নিয়ম

কৃষ্ণাষ্টমী কৃষ্ণচতুর্দশী অমাবস্যা পূর্ণিমা ও সংক্রান্তি নামক পঞ্চ পর্বে বিশেষ উপকরণের দ্বারা আরাধনা করতে হবে। নৈমিত্তিকপ্রকরণে তার প্রকার বলা হবে। শিষ্যপুত্রাদির দ্বারা নিত্যক্রম ও নৈমিত্তিকক্রম সম্পন্ন করান যায়।

ললিতার উপাসকের পালনীয় নিয়ম—ইক্ষুখণ্ড ভক্ষণ করবেন না। দিনের বেলা বারাহীকে স্মরণ করবেন না। সিদ্ধদ্রব্যের নিন্দা করবেন না। নারীর প্রতি নিষ্ঠুরতা করবেন না। বীরাচারী সাধকের স্ত্রীগমন করবেন না। বীরাচারী সাধককে বধ করবেন না। তাঁর দ্রব্য অপহরণ করবেন না। নিজে ইচ্ছে ক'রে পঞ্চমকার স্বীকার করবেন না। কুলমার্গভ্রষ্টদের সঙ্গে বসবেন না। বেশী কথা বলবেন না। কোনো নারী সম্ভাষণ করলে তাঁকে প্রতিসম্ভাষণ না করে চলে যাবেন না। কুলমার্গের পুস্তকসমূহ রক্ষা করবেন। এই সব যজ্ঞার্থনিয়ম পালন না করলে তাতে যজ্ঞবৈগুণ্য হয়। সাধককে এগুলি অবশ্যই পালন করতে হবে। দীক্ষাক্রমে কথিত অন্য সব সাময়িকদের আচারেরও অনুষ্ঠান তাঁকে করতে হবে। সাধক সতত আপনাকে কামকলাত্মক দেবীরূপে ভাবনা করবেন। যে-কুলনিষ্ঠ সাধক এমনি নিয়ম পালন করে চলেন তাঁর সর্বত্র কৃতকৃত্যতা। দেহত্যাগকালে তিনি চণ্ডালগৃহেই থাকুন আর কাশীতেই থাকুন তাতে কোনো পার্থক্য হবে না। এরূপ সাধকই জীবন্মুক্ত হয়ে সুখে বিচরণ করেন।

## শ্রীচক্রলেখনোপায়ঃ

অথ প্রাক্স্মৃতিতঃ শ্রীচক্রলেখনপ্রকারঃ সুবোধতমো লিখ্যতে॥

অত্রেয়ং পরিভাষা—ঈশানাগ্নেয়োর্বা বায়ব্যাদিনৈঋর্ত্যোর্বা রেখা তির্যগ্রেখেত্যুচ্যতে। তস্যা এবাগ্রদ্বয়াদাকৃষ্টে প্রতীচ্যাং প্রাচ্যাং বা মেলিতে চ পার্শ্বরেখে ইত্যুচ্যতে। রেখোপরি রেখান্তরস্যারোহে তয়োর্যোগস্থানং সন্ধিঃ। ঈদৃশঃ রেখাত্রয়যোগো মর্ম। সাধকো যদাশাঽভিমুখঃ সৈব প্রাচী। তদিতরা প্রতীচী। প্রত্যগগ্রং ত্রিকোণং শক্তিঃ। প্রাগগ্রং তু শিবো বহ্নিশ্চেত্যুচ্যতে ইতি।

প্রথমং ঈশানাগ্নেয়ান্ত-তদাদিবারুণান্ত-তদাদীশানান্তাং রেখামভিলিখ্য শক্তিং নিষ্পাদয়েৎ। ইদং মধ্যত্রিকোণং ভবতি। মধ্যস্থং হি বিন্দুস্থানমামনন্তি। অথাস্য মধ্যতঃ পার্শ্বরেখাদ্বয়নির্ভেদপূর্বকং প্রাগ্‌বহ্ন্যন্তরং কল্পয়েৎ। অত্র সন্ধিদ্বয়ং জায়তে। ততো দ্বিতীয়শক্তিমধ্যতঃ তৎপার্শ্বরেখাদ্বয়ং নির্ভেদ্য চ তাং প্রথমশক্ত্যগ্রসংলগ্নাং তির্যগ্রেখামালিখ্য তদগ্রাকৃষ্টাভ্যাং পক্ষরেখাভ্যাং সন্ধিদ্বয়ভেদনং শিবত্রিকোণং কুর্যাৎ। এতাবতা অষ্টকোণং সম্পদ্যতে। এতদেব মধ্যত্রিকোণেন সহ নবযোনিচক্রমিতি কীর্ত্যতে। ইহ সন্ধয়ঃ ষট্ মর্মণী দ্বে চ সিধ্যন্তি। অথ প্রাচীং তির্যগ্রেখাদ্বয়তোঽপ্যতিবর্ধ্য তদাকৃষ্টাভ্যাং প্রথমবহ্নিপক্ষকোণাগ্রসংলগ্নাভ্যাং পার্শ্বরেখাভ্যাং শক্তিং

জনয়েৎ। এবং প্রতীচীঃ তির্যগ্রেখামুভয়তোঽপ্যভিবর্ধ্য তদগ্রাকৃষ্টাভ্যাং প্রথমশক্তিপঙ্ককোণাগ্রস্পৃষ্টাভ্যাং পার্শ্বরেখাভ্যাং শিবং সাধয়েৎ। ততো মধ্যত্রিকোণপার্শ্বরেখে ঐশান্যামাগ্নেয্যাং চাভিবর্ধ্য তদগ্রয়োঃ প্রথমলিখিতবহ্ন্যগ্রে চ সংসক্তাং তির্যগ্রেখামালিখেৎ। এবং প্রথমলিখিতবহ্নেরপি পার্শ্বরেখে অভিবর্ধ্য তদগ্রয়োঃ দ্বিতীয়শক্ত্যগ্রে চ সংসক্তাং তির্যগ্রেখাং বিলিখেৎ। তদিদমন্তর্দশারং ভবতি। অত্র মর্মাণি ষট্ সন্ধয়ো দ্বাদশ চ নিষ্পদ্যন্তে। অথ বিদ্যমানাসু পঞ্চসু তির্যগ্রেখাসু প্রথমাং চরমাং চ উভয়তোঽভিবর্ধ্য তত্তদগ্রাকৃষ্টাভিঃ পার্শ্বরেখাভিঃ তৃতীয়শক্তিপঙ্ককোণশিখাবর্জং ইতরকোণাষ্টকাগ্রস্পর্শিনৌ শক্তিশিবৌ সমুৎপাদয়েৎ। ততঃ প্রথমবর্ধিতা মধ্যশক্তিপ্রথমবহ্নিপার্শ্বরেখাস্তত্তদ্বিদিক্ষু সংবর্ধ্য তত্তদগ্রাকৃষ্টে অন্তর্দশারীয়প্রাক্প্রত্যক্কোণশিখাসম্পৃক্তে রেখে সমালিখেৎ। তদেতদ্বহির্দশারং ভণ্যতে। ইহ মর্মাণি দশ সন্ধয়োঽষ্টাদশ চোন্মীলন্তি। অথ সপ্তসু তির্যগ্রেখাসু ষষ্ঠদ্বিতীয়ে পূর্বসম্বর্ধিত এব রেখে উভয়তঃ সংবর্ধ্য তত্তদগ্রাকৃষ্টাভিঃ বহির্দশারস্য প্রাক্প্রত্যক্ত্রিকোণশিখরসংসর্গবর্জমিতরকোণাষ্টকশিখরসম্পৃক্তাভিঃ পার্শ্বরেখাভিঃ শক্তিং শিবং চ সমুন্মীলয়েৎ। ততশ্চতুর্থশক্তিপার্শ্বরেখে সর্বপ্রাচীনাং তির্যগ্রেখাং চোভয়তোঽপ্যভিবর্ধ্য মেলয়েৎ। এবং তৃতীয়বহ্নিপার্শ্বরেখে সর্বপ্রতীচ্যাং তির্যগ্রেখাং চোভয়তস্সম্বর্ধ্য মেলয়েৎ। ততঃ প্রথমশক্তিপ্রথমশিবয়োঃ পার্শ্বরেখে দ্বে তত্তদ্বিদিক্ষু সমভিবর্ধ্য তত্তদগ্রতশ্চতুর্থশক্তিতৃতীয়শিবশিখরচুম্বিতির্যগ্রেখাযুগলমালিখেৎ। তদিদং চতুর্দশারং ভবতি। অত্র মর্মাণি অষ্টাদশ, সন্ধয়ঃ চতুর্বিংশতিঃ, শক্তয়ঃ পঞ্চ, বহ্নয়শ্চত্বারঃ, পার্শ্বয়োঃ ডমরবোঽষ্টৌ, ত্রিকোণানি চ সংহত্য ত্রিচত্বারিংশৎ সম্পদ্যন্তে। অথাস্য পরিতঃ কর্ণিকাবৃত্তং বিলিখ্য তৎসংসক্তান্যসন্ধীনি দলান্যষ্টৌ কল্পয়েৎ। তদিদমষ্টদলমিতি ব্যবহ্রিয়তে। অসন্ধিত্বং নাম কেশরাভাববত্ত্বম্, শ্রীচক্ররাজে কেসরনিষেধদর্শনাৎ। অথ তদভিতঃ পুনঃ কর্ণিকাবৃত্তং নিষ্পাদ্যাঽসন্ধীনি পত্রাণি ষোড়শ নির্মিমীত। তদিদং ষোড়শদলং সঙ্কথ্যতে। অথ তদ্বহির্মর্যাদাবৃত্তত্রয়ং পরিকল্প্য তৎপরিতঃ চতুরস্ররেখাত্রয়েণ চতুর্দ্বারং ভূপুরং সমুদ্ভাবয়েৎ॥ ইতি শ্রীচক্রলেখনপ্রকারঃ॥

## শ্রীচক্রের লেখনোপায়

এবার পূর্বে সূচিত শ্রীচক্রলেখার উপায় সবচেয়ে বোধগম্য ক'রে লিখিত হচ্ছে।

এ ব্যাপারে ব্যবহৃত পারিভাষিক শব্দগুলি এই—ঈশানকোণ থেকে অগ্নিকোণপর্যন্ত অথবা বায়ুকোণ থেকে নৈঋ'তকোণ পর্যন্ত রেখাকে বলে তির্যগ্-

রেখা। এই রেখার দুই মাথা থেকে টেনে পূর্বে বা পশ্চিমে যে-রেখাগুলিকে মিলান হয় তাদের বলে পার্শ্বরেখা। এক রেখার উপর দিয়ে অন্যরেখা টানা হলে উভয়ের সংযোগস্থানকে বলা হয় সন্ধি। এই সন্ধির উপর দিয়ে যদি আরেকটি রেখা চলে যায় তা হলে এই তিন রেখার সংযোগস্থানকে বলা হয় মর্ম। সাধক যেদিকে মুখ করে বসেন তাই পূর্বদিক্, তার উল্টো দিক্ পশ্চিম। পশ্চিমাভিমুখ ত্রিকোণকে বলে শক্তি আর পূর্বাভিমুখ ত্রিকোণকে শিব অথবা বহ্নি।

প্রথমে ঈশান কোণ থেকে অগ্নিকোণ পর্যন্ত, তারপর অগ্নিকোণ থেকে পশ্চিম দিক্ এবং সেখান থেকে ঈশান কোণ পর্যন্ত রেখা এঁকে তা মিলিত ক'রে শক্তিত্রিকোণ রচনা করতে হবে। এইটি হবে মধ্যত্রিকোণ। এর মধ্যেই বিন্দুস্থান ভাবনা করা হয়। এবার এই শক্তিত্রিকোণের মধ্য থেকে পার্শ্বরেখা ভেদ ক'রে পূর্বের মতো আরেকটি শক্তিত্রিকোণ আঁকতে হবে। এতে দুটি সন্ধি সৃষ্ট হবে। তারপর দ্বিতীয় শক্তিত্রিকোণের মধ্য থেকে তার পার্শ্বরেখাদ্বয় ভেদ ক'রে প্রথম শক্তিত্রিকোণাগ্রসংলগ্ন তির্যগ্‌রেখা এঁকে তার প্রান্ত থেকে টানা পার্শ্বরেখা দুটি দ্বারা পূর্বোক্ত সন্ধিদ্বয় ভেদ ক'রে শিবত্রিকোণ রচনা করতে হবে। এ সবের দ্বারা অষ্টকোণ রচিত হল। মধ্যত্রিকোণ সহ এই অষ্টকোণকে নবযোনিচক্র বলা হয়। এতে ছটি সন্ধি ও দুটি মর্ম রচিত হল। এর পর পূর্ব দিকে তির্যগ্‌রেখা উভয়তঃ বাড়িয়ে তার প্রান্ত থেকে টানা ও প্রথম শিব-ত্রিকোণপক্ষকোণাগ্রসংলগ্ন পার্শ্বরেখা দ্বারা শক্তিত্রিকোণ রচনা করতে হবে। এমনি পশ্চিম দিকে তির্যগ্‌রেখা উভয়তঃ বাড়িয়ে তার প্রান্ত থেকে টানা ও প্রথম শক্তিত্রিকোণপক্ষকোণাগ্রসংলগ্ন পার্শ্বরেখা দ্বারা শিবত্রিকোণ রচনা করতে হবে। তারপর মধ্যত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় ঈশান ও অগ্নি কোণের দিকে বাড়িয়ে উভয়ের অগ্র সংযোগ ক'রে ও প্রথমাঙ্কিত শিবত্রিকোণাগ্রসংসক্ত ক'রে তির্যগ্‌রেখা আঁকতে হবে। এইভাবে প্রথমাঙ্কিত শিবত্রিকোণের ও পার্শ্বরেখাদ্বয় বাড়িয়ে তাদের অগ্র সংযোগ ক'রে ও দ্বিতীয়শক্তিত্রিকোণাগ্র-সংসক্ত ক'রে তির্যগ্‌রেখা আঁকতে হবে। এই হবে অন্তর্দশার। এতে ছটি মর্ম ও বারটি সন্ধি সৃষ্ট হবে। অতঃপর বিদ্যমান পাঁচটি তির্যগ্‌রেখার প্রথমটি ও শেষটি উভয়তঃ বাড়িয়ে তা থেকে টানা পার্শ্বরেখাচতুষ্টয়ের দ্বারা তৃতীয়-শক্তিত্রিকোণের পক্ষকোণশিখা এড়িয়ে তদ্‌ভিন্ন কোণাষ্টকাগ্রস্পর্শী শক্তি-ত্রিকোণ ও শিবত্রিকোণ রচনা করতে হবে। তারপর প্রথমরচিত মধ্যশক্তি-ত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় ও প্রথম শিবত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় সেই সেই দিকে

বাড়িয়ে তা থেকে অন্তর্দশারের পূর্ব ও পশ্চিম কোণশিখাসম্পৃক্ত রেখাদ্বয় আঁকতে হবে। একে বলা হয় বহির্দশার। এতে দশটি মর্ম এবং আঠারটি সন্ধি প্রকাশিত হবে। এর পর সব তির্যগ্‌রেখার মধ্যে ষষ্ঠ ও দ্বিতীয় তির্যগ্‌-রেখা, যা পূর্বেই বাড়ান হয়েছে, তা উভয়তঃ বাড়িয়ে তা থেকে, বহির্দশারের পূর্ব ও পশ্চিম ত্রিকোণশিখা এড়িয়ে, তদ্‌ভিন্ন কোণাষ্টকশিখরসম্পৃক্ত রেখা টেনে শক্তিত্রিকোণ ও শিবত্রিকোণ রচনা করতে হবে। তারপর চতুর্থশক্তি-ত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় এবং সবচেয়ে পূর্বদিকের তির্যগ্‌রেখা উভয়তঃ বাড়িয়ে মিলিয়ে দিতে হবে। এইভাবে তৃতীয়শিবত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় এবং সবচেয়ে পশ্চিম দিকের তির্যগ্‌রেখা উভয়তঃ বাড়িয়ে মিলিয়ে দিতে হবে। তার পর প্রথমশক্তিত্রিকোণের পার্শ্বরেখাদ্বয় ও প্রথমশিবত্রিকোণের পার্শ্ব-রেখাদ্বয় সেই সেই কোণের দিকে বাড়িয়ে তাদের অগ্র থেকে চতুর্থ শক্তিত্রিকোণ ও তৃতীয়শিবত্রিকোণের শিখরচুম্বী তির্যগ্‌রেখাদ্বয় আঁকতে হবে। এইটি হবে চতুর্দশার। এতে সৃষ্ট হবে আঠারটি মর্ম, চব্বিশটি সন্ধি, পাঁচটি শক্তি-ত্রিকোণ আর চারটি শিবত্রিকোণ, উভয় পার্শ্বে আটটি ডমরু আর সব মিলিয়ে ত্রিকোণ তেতাল্লিশটি। এবার এর চারদিকে কর্ণিকাবৃত্ত এঁকে তৎসংসক্ত অসন্ধীতে অষ্টদল আঁকতে হবে। একেই বলা হয় অষ্টদল। কেসরের অভাব অসন্ধী। শ্রীচক্রে কেসর নিষিদ্ধ বলে এরূপ করা হয়। এবার তার চারদিকে আরেকটি কর্ণিকাবৃত্ত এঁকে তৎসংসক্ত অসন্ধীতে ষোলটি দল আঁকতে হবে। একে বলা ষোড়শদল। এবার বাইরে তিনটি সীমাবৃত্ত এঁকে তার চারধারে তিনটি চতুরস্ররেখাদ্বারা চতুর্দ্বারযুক্ত ভূপুর রচনা করতে হবে। এই হল শ্রীচক্রলেখনপ্রকার।

## শ্রীচক্রপ্রস্তারভেদাঃ

এতৎপ্রতিষ্ঠাপনমন্ত্রঃ প্রাগুক্ত এব। সুবর্ণাদিনির্মিতস্য যন্ত্রস্য তু দ্বৌ প্রস্তারৌ—ভৌমো, মৈরবশ্চেতি। তত্র পলদ্বয়পরিমাণে চতুরঙ্গুলবিস্তৃতপট্টে ঊর্ধ্ব-রেখাঽষ্টকো বিন্দ্বাদিভূপুরান্তরচনাক্রমো ভূপ্রস্তারঃ। মৈরবপ্রস্তারস্ত্রিবিধঃ। তত্র ভূপুরমারভ্য চক্রত্রিকত্রিকং সৃষ্টিস্থিতিসংহারপদৈঃ ব্যপদিশ্যতে। তেষু সৃষ্টি-চক্রাৎ স্থিতিচক্রমুন্নতম্। ততোঽপি সংহারচক্রমুচ্ছ্রিতম্। ইত্যেকঃ পক্ষঃ। ভূপুরাৎ পত্রদ্বয়মুন্নতম্। তস্মাৎ চতুর্দশারাদিমটুকং উদগ্রমিতি দ্বিতীয়ঃ। ভূপুরাদিবিন্দ্বন্তানি নবাপি চক্রাণি পূর্বপূর্বস্মাদুত্তরোত্তরং উন্নতানীতি তৃতীয়ঃ। অত্র—

চতুরস্রং সমারভ্য নবচক্রাণ্যনুক্রমাৎ।
উন্নতোন্নতমামধ্যাচ্চক্রং স্যান্নিধনেধনম্ ॥ ইতি ॥

চরমপক্ষপ্রতিপাদকে তন্ত্ররাজবচনগতে "নিধনেধনং" ইতি পদে "উরসিলোমঃ" ইত্যাদিবৎ ব্যধিকরণবহুব্রীহিঃ। চরমে বয়সি ধনপ্রাপ্তিরিত্যর্থঃ। সম্পদনুভবদশায়ামেব নিধনমাপ্নোতি ন তু তদ্ধ্রাসকালে ইতি যাবৎ। প্রাঞ্চস্তু ধনলাভোত্তরং নিধনং ভবতীতি সপ্তমীদ্বিতীয়য়োঃ ব্যত্যয়ং বিধায় নিন্দাপরতয়া ব্যাচক্ষতে। তত্র মূলং ত এব জানত ইতি দিক্ ॥

## শ্রীচক্রের প্রস্তারভেদ

শ্রীচক্রের প্রতিষ্ঠামন্ত্র পূর্বেই বলা হয়েছে। সুবর্ণাদিনির্মিত যন্ত্রের দুটি প্রস্তার—(১) ভৌম (২) মৈরব। দুই পল মাপের চার আঙুল বিস্তৃত পট্টে উর্ধ্বরেখাত্মক, বিন্দু থেকে ভূপুর পর্যন্ত, রচনাক্রম ভৌমপ্রস্তার। মৈরব প্রস্তার ত্রিবিধ। ভূপুর থেকে আরম্ভ ক'রে সৃষ্টি[1] স্থিতি[2] সংহার[3] নামে তিনটি তিনটি ক'রে চক্র নির্দেশ করা হয়। তার মধ্যে সৃষ্টিচক্র থেকে স্থিতিচক্র উঁচুতে, স্থিতিচক্র থেকে সংহারচক্র উঁচুতে, এই এক প্রকার। ভূপুর থেকে অষ্টদলপদ্ম ও ষোড়শদলপদ্ম উঁচুতে। তা থেকে চতুর্দশারাদি ছটি চক্র উঁচুতে। এই দ্বিতীয় প্রকার। ভূপুর থেকে বিন্দু পর্যন্ত নয়টি চক্রের প্রত্যেকটি তার পূর্ববর্তীটির চেয়ে উঁচুতে। এই হল তৃতীয় প্রকার। এ সম্বন্ধে বলা হয়েছে—চতুরস্রাদি নয়টি চক্র পৌর্বাপর্যানুসারে ক্রমোচ্চ হয়ে সমাপ্ত হবে।

মৈরবপ্রস্তারের শেষপ্রকার-প্রতিপাদক তন্ত্ররাজতন্ত্রবচনের অন্তর্গত 'নিধনেধনং' এই পদে, 'উরসিলোম' এই পদে যেমন, তেমনি ব্যধিকরণ বহুব্রীহি সমাস হয়েছে। পদটির অর্থ চরম বয়সে ধনপ্রাপ্তি। সম্পদবৃদ্ধির অবস্থায়ই সমাপ্তি প্রাপ্ত হবে, তার হ্রাসের অবস্থায় নয়, এইটি বুঝান হয়েছে। প্রথম কথা, ধনলাভের পর সমাপ্তি হবে, সমস্যমান পদদ্বয়ে সপ্তমী ও দ্বিতীয়া বিভক্তির বৈপরীত্য বিধান করে নিন্দা অর্থে এই কথা বলেছেন। এর মূল কোথায় তা তাঁরাই জানেন। এই হল পক্ষ অর্থাৎ পূর্বোক্ত তিন প্রকার।

---

১। ভূপুর, ষোড়শদলপদ্ম ও অষ্টদলপদ্ম এই তিনটি সৃষ্টিচক্র।
২। চতুর্দশার, বহির্দশার ও অন্তর্দশার এই তিনটি স্থিতিচক্র।
৩। অষ্টার, ত্রিকোণ এবং বিন্দু এই তিনটি সংহারচক্র।
দ্রঃ বামকেশ্বরতন্ত্রান্তর্গত নিত্যাষোড়শিকার্ণব ১।৪৭-এর সেতুবন্ধ, পৃঃ ২২২

## শ্রীচক্রপ্রতিষ্ঠাপনবিধিঃ

দীক্ষাপ্রকরণোক্তে শুভে দিবসে কৃতাহ্নিকঃ সাধকো গণপতিমারাধ্য ব্রাহ্মণৈঃ স্বস্তি বাচয়িত্বা আচম্য প্রাণানায়ম্য দেশকালৌ সঙ্কীর্ত্য অমুকগোত্রোঽমুকশর্ম্মবর্ম্মাদিরহং মহাত্রিপুরসুন্দরীমারাধয়িষ্যন্ শ্রীচক্ররাজ-প্রতিষ্ঠাপনং করিষ্য ইতি সঙ্কল্প্য দুগ্ধদধিঘৃতশকৃন্মূত্রাত্মকং পঞ্চগব্যমানীয় সম্মিশ্র্য হৌঁ ইতি মন্ত্রেণ অষ্টোত্তরশতবারানভিমন্ত্র্য তত্র প্রণবেন যন্ত্রং নিক্ষিপ্য তত উদ্ধৃত্য পাত্রান্তরে নিধায়, মিশ্রিতেন গোদুগ্ধদধিঘৃতমধুশর্করাত্মকেন পঞ্চামৃতেন সংস্নাপ্য ধূপয়েৎ। অথ প্রত্যেকং দুগ্ধাদিভিঃ ক্রমেণ অন্তরান্তরা ধূপনপূর্ব্বকং স্নপয়িত্বা পুনর্মিশ্রিতৈশ্চ তৈঃ স্নপয়েৎ। ততোঽষ্টাসু দিক্ষু শালিতণ্ডুলপুঞ্জোপরি নিহিতৈঃ নূতনবসনবেষ্টিতৈঃ গন্ধপুষ্পার্চিতৈঃ কুঙ্কুম-রোচনাচন্দনকস্তূরীসুরভিসুশীতলসলিলপূর্ণৈঃ কুশাগ্রেণ স্পৃষ্ট্বা মূলেনাষ্টোত্তর-শতবারানভিমন্ত্রিতৈঃ সৌবর্ণাদিমার্ত্তিকান্তান্যতমৈরষ্টভিঃ কলশৈরভিষিঞ্চেৎ। ইহ সর্ব্বমপি পঞ্চগব্যাদিকং স্নানং মূলমন্ত্রকরণকমেব। অথ যন্ত্রং ধৌতেন বাসসা পরিমৃজ্য পীঠে নিধায় কুশাগ্রৈঃ স্পৃশন্—ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ যন্ত্ররাজায় বিদ্মহে মহাযন্ত্রায় ধীমহি। তন্নো যন্ত্রং প্রচোদয়াৎ॥ ইতি—যন্ত্রগায়ত্রীং অষ্টোত্তরশতবারানাবর্ত্য আত্মনো ভূতশুদ্ধ্যাদিমাতৃকান্তন্যাসান্তং কৃত্বা যন্ত্রং করেণ সংস্পৃশ্য প্রাণপ্রতিষ্ঠাং কুর্য্যাৎ। যথা—

অস্য শ্রীযন্ত্ররাজপ্রাণপ্রতিষ্ঠামহামন্ত্রস্য ব্রহ্মবিষ্ণুমহেশ্বরা ঋষয়ঃ। ঋগ্‌যজুস্-সামাথর্ব্বাণি ছন্দাংসি। চৈতন্যং দেবতা। আঁ বীজম্। হ্রীঁ শক্তিঃ। ক্রোঁ কীলকম্। মম শ্রীচক্রপ্রাণপ্রতিষ্ঠায়ৈ জপে বিনিয়োগঃ॥

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং কং খং গং ঘং ঙং পৃথিব্যপ্তেজোবায়্বাকাশাত্মনে আং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ॥

৩ ইঁ চং ছং জং ঝং ঞং শব্দস্পর্শরূপরসগন্ধাত্মনে ঈং তর্জ্জনীভ্যাং নমঃ॥

৩ উং টং ঠং ডং ঢং ণং শ্রোত্রত্বক্চক্ষুর্জিহ্বাঘ্রাণাত্মনে ঊং মধ্যমাভ্যাং নমঃ॥

৩ এং তং থং দং ধং নং বাক্পাণিপাদপায়ূপস্থাত্মনে ঐঁ অনামিকাভ্যাং নমঃ।

৩ ওঁ পং ফং বং ভং মং বচনাদানবিহরণবিসর্গানন্দাত্মনে ঔং কনিষ্ঠি-কাভ্যাং নমঃ॥

ও অং যং রং লং বং শং ষং সং হং লং ক্ষং মনোবুদ্ধ্যহঙ্কারচিত্তান্তঃকরণাত্মনে অঃ করতলকরপৃষ্ঠাভ্যাং নমঃ ॥ এবং হৃদয়াদিন্যাসঃ ॥

ধ্যানম্—

রক্তাম্ভোধিস্থপোতোল্লসদরুণসরোজাধিরূঢ়া করাব্জৈঃ
পাশং কোদণ্ডমিক্ষূদ্ভবমলিগুণমপ্যঙ্কুশং পঞ্চবাণান্ ।
বিভ্রাণাঽসৃক্কপালং ত্রিনয়নলসিতা পীনবক্ষোরুহাঢ্যা
দেবী বালার্কবর্ণা ভবতু সুখকরী প্রাণশক্তিঃ পরা নঃ ॥

ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ আঁ হ্রীঁ ক্রোঁ যং রং লং বং শং ষং সং হৌং হং সঃ শ্রীচক্রস্য প্রাণাঃ ইহ প্রাণাঃ ॥

ও ওঁ…সঃ শ্রীচক্রস্য জীবঃ ইহ স্থিতঃ ॥

ও ওঁ…সঃ শ্রীচক্রস্য সর্বেন্দ্রিয়াণি ॥

ও ওঁ…সঃ শ্রীচক্রস্য বাঙ্মনশ্চক্ষুঃশ্রোত্রজিহ্বাঘ্রাণপ্রাণা ইহাগত্য সুখং চিরং তিষ্ঠন্তু স্বাহা ॥ ইতি ॥

যন্ত্রান্তরপ্রাণপ্রতিষ্ঠায়াং তত্তন্মন্ত্রাঃ উহ্যাঃ কার্যঃ। অথ তত্র শ্রীক্রমোক্তেন বিধিনা দেবীমাবাহ্য অভ্যর্চ্য যন্ত্রং কুশাগ্রৈঃ স্পৃশন্ মূলমষ্টোত্তরং সহস্রং শতং বা বারানাবর্ত্য হোমপ্রকরণোক্তেন ক্রমেণ অষ্টোত্তরশতমাজ্যাহুতীঃ মূলেন হুত্বা সম্পাতাজ্যং মধ্যে মধ্যে যন্ত্রে অবনীয় সব্যঞ্জনেন অন্নেন সর্বভূতবলিং প্রদায় হোমশেষং সমাপ্য গুরবে সুবর্ণমুদ্রালঙ্কৃতাং গাং বসনাভরণানি চ প্রদায় দেবীমুদ্দিশ্য কুমারীং যোগিনীং ব্রাহ্মণাংশ্চ ভোজয়েৎ। ইমাং চ যন্ত্রপ্রতিষ্ঠাং গুর্বাদিনা বা কারয়েৎ। ইতি বামকেশ্বরতন্ত্রীয়ো যন্ত্রপ্রতিষ্ঠাপনবিধিঃ ॥

## শ্রীচক্রপ্রতিষ্ঠাপনবিধি

দীক্ষাপ্রকরণে কথিত শুভ দিনে সাধক আহ্নিক ক'রে গণপতির আরাধনা করবেন এবং ব্রাহ্মণদের দিয়ে স্বস্তিবাচন করাবেন। এর পর আচমন ক'রে প্রাণায়াম করবেন এবং দেশ ও কালের উল্লেখ ক'রে অমুক গোত্রের অমুক শর্মা বা বর্মা ইত্যাদি আমি মহাত্রিপুরসুন্দরীর আরাধনায় ব্রতী হয়ে শ্রীচক্ররাজ প্রতিষ্ঠাপন করব এই সঙ্কল্প করবেন। এর পর দুগ্ধ দধি ঘৃত গোময় ও গোমূত্র এই পঞ্চ গব্য এনে তা মিশ্রিত করবেন এবং হৌঁ এই বীজমন্ত্রে একশ আটবার অভিমন্ত্রিত ক'রে ওঁ উচ্চারণ ক'রে তাতে যন্ত্র নিক্ষেপ করবেন। তার পর তা থেকে যন্ত্র উঠিয়ে নিয়ে অন্য পাত্রে রাখবেন। এবার গোদুগ্ধ দধি ঘৃত মধু ও শর্করা মিশ্রিত ক'রে যে পঞ্চামৃত প্রস্তুত হয় তা দিয়ে যন্ত্রকে স্নান করিয়ে

ধূপিত করবেন। এবার দুগ্ধাদি প্রত্যেক বস্তু দিয়ে যথাক্রমে একবার স্নান করিয়ে ধূপিত করতে হবে। দুগ্ধ দিয়ে স্নান করিয়ে ধূপিত ক'রে তারপর দধি দিয়ে স্নান করিয়ে ধূপিত করতে হবে এইভাবে। আবার মিশ্রিত পঞ্চামৃত দিয়ে স্নান করাতে হবে। তারপর আট দিকে শালিতণ্ডুল পুঞ্জ করে সাজিয়ে তার উপর সোনা থেকে আরম্ভ ক'রে মাটি পর্যন্ত যে-কোনো বস্তুনির্মিত আটটি কলস স্থাপন করতে হবে এবং নূতন কাপড় দিয়ে কলশগুলিকে বেষ্টন ক'রে গন্ধপুষ্পের দ্বারা পূজা করতে হবে। এবার কুঙ্কুম গোরচনা চন্দন ও কস্তুরী দ্বারা সুরভিত শীতল জলে কলশগুলি পূর্ণ ক'রে কুশাগ্র দিয়ে স্পর্শ ক'রে মূলমন্ত্র একশ আটবার উচ্চারণ করে অভিমন্ত্রিত করতে হবে এবং সেই জলে যন্ত্রকে স্নান করাতে হবে। এখানে পঞ্চগব্যাদিস্নান সবই মূলমন্ত্র পড়ে করতে হবে। এর পর ধৌত বস্ত্রের দ্বারা যন্ত্র পরিমার্জিত ক'রে পীঠে স্থাপন করতঃ কুশাগ্রের দ্বারা স্পর্শ ক'রে 'ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ যন্ত্ররাজায় বিদ্মহে মহাযন্ত্রায় ধীমহি। তন্নো যন্ত্রঃ প্রচোদয়াৎ'। এই যন্ত্রগায়ত্রী একশ আটবার আবৃত্তি করতে হবে এবং নিজের ভূতশুদ্ধি থেকে আরম্ভ ক'রে মাতৃকান্যাস পর্যন্ত সব ক্রিয়া সম্পন্ন ক'রে যন্ত্র হাতে স্পর্শ করতঃ তার প্রাণপ্রতিষ্ঠা করতে হবে। তার বিধান—এই শ্রীযন্ত্ররাজপ্রাণপ্রতিষ্ঠামহামন্ত্রের ঋষি[১]—ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর ; ছন্দ—ঋক্ যজু সাম অথর্ব ; দেবতা—চৈতন্য ; বীজ—আঁ ; শক্তি—হ্রীঁ ; কীলক—ক্রোঁ, বিনিয়োগ[২] আমার-শ্রীচক্রপ্রাণপ্রতিষ্ঠার উদ্দেশ্যে জপে।

এবার করাঙ্গন্যাস। তার মন্ত্র, যথা—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং কং খং গং ঘং ঙং পৃথিবী-অপ্-তেজঃ-বায়ু-আকাশাত্মনে আং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ।

৩* ইং চং ছং জং ঝং ঞং শব্দ-স্পর্শ-রূপ-রস-গন্ধাত্মনে ঈং তর্জনীভ্যাং নমঃ।

৩ উং টং ঠং ডং ঢং ণং শ্রোত্র-ত্বক্-চক্ষুঃ-জিহ্বা-ঘ্রাণাত্মনে উং মধ্যমা-ভ্যাং নমঃ।

৩ এং তং থং দং ধং নং বাক্-পাণি-পাদ-পায়ু-উপস্থাত্মনে ঐং অনামিকাভ্যাং নমঃ।

---

১। ঋষি ছন্দ দেবতা বীজ শক্তি ও কীলক এই ছ'টি মন্ত্রাঙ্গ।

২। "ধর্ম-অর্থ-কাম-মোক্ষ-জনক কর্মে শাস্ত্রনির্দিষ্ট উপায়ে মন্ত্রের যোজনাকে বিচক্ষণ ব্যক্তিরা বলেন বিনিয়োগ।"

—দ্রঃ শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, ১ম খং, পৃঃ ২১০।

* ঐঁ হ্রীঁ শ্রীঁ।

ওঁ ঔং পং ফং বং ভং মং বচন-আদান-বিহরণ-বিসর্গ-আনন্দাত্মনে ঔং কনিষ্ঠিকাভ্যাং নমঃ।

ওঁ অং যং রং লং বং শং ষং সং হং ळং ক্ষং মনঃ-বুদ্ধি-অহংকার-চিত্ত-অন্তঃকরণাত্মনে অঃ করতলপৃষ্ঠাভ্যাং নমঃ।

এইরূপে হৃদয়াদিন্যাস যথাবিহিত করতে হবে।

## ধ্যান

রক্তসমুদ্রস্থ পোতের উপর শোভমান রক্তপদ্মে অধিরূঢ়া; করপদ্মে পাশ, ইক্ষুদণ্ডের কোদণ্ড, বৃশ্চিকগুণযুক্ত অঙ্কুশ ও পঞ্চবাণ, ও রক্তপূর্ণকপাল শোভা পাচ্ছে এমন; ত্রিনয়নশোভিতা, স্থূলস্তনসমৃদ্ধা; বালার্কবর্ণা, পরা দেবী প্রাণশক্তি আমাদের সুখকরী হোন।

মন্ত্র—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ আং হ্রীঁ ক্রোঁ যং রং লং বং শং ষং সং হৌঁ হং সঃ শ্রীচক্রস্য প্রাণাঃ ইহ প্রাণাঃ।

ওঁ ওঁ...* সঃ শ্রীচক্রস্য জীব ইহ স্থিতঃ।

ওঁ ওঁ...* সঃ শ্রীচক্রস্য সর্বেন্দ্রিয়াণি।

ওঁ ওঁ...* সঃ শ্রীচক্রস্য বাঙ্মনশ্চক্ষুঃশ্রোত্রজিহ্বাঘ্রাণপ্রাণা ইহাগত্য সুখং চিরং তিষ্ঠন্তু স্বাহা।[1]

অন্য যন্ত্রের প্রাণপ্রতিষ্ঠায় যথাস্থানে সেই যন্ত্রের নাম অধ্যাহার করতে হবে। সে ক্ষেত্রে তারপর শ্রীক্রমে বিবৃত বিধি অনুসারে দেবীর আবাহন ক'রে তাঁর পূজা করতে হবে। এবার কুশাগ্রের দ্বারা যন্ত্র স্পর্শ ক'রে মূলমন্ত্র এক হাজার আটবার কিংবা একশ আটবার আবৃত্তি ক'রে হোমপ্রকরণে বিবৃত ক্রমানুসারে মূলমন্ত্রে একশ আট ঘৃতাহুতি দিতে হবে। হুতশেষ ঘৃত মধ্যে মধ্যে যন্ত্রে রাখতে হবে এবং সব্যঞ্জন অন্ন দিয়ে সর্বভূতবলি প্রদান করতঃ হোমশেষকৃত্য সমাপন ক'রে গুরুকে সুবর্ণের দ্বারা অলঙ্কৃতশৃঙ্গ গাভী ও বসনভূষণ প্রদান ক'রে দেবীর উদ্বাসন করতে হবে। এর পর কুমারী যোগিনী ও ব্রাহ্মণদের ভোজন করাতে হবে। এই যন্ত্র প্রতিষ্ঠা বিকল্প ব্যবস্থারূপে গুরু ইত্যাদি দ্বারা করান বিহিত। এই হল বামকেশ্বরতন্ত্রানুসারী যন্ত্র প্রতিষ্ঠাবিধি।

---

* এখানে আং থেকে হং পর্যন্ত পূর্বোক্ত মন্ত্রে যেমন আছে তেমনি থাকবে।

১। ......শ্রীচক্রের বাক্ মন চক্ষু কর্ণ জিহ্বা নাসিকা প্রাণ এখানে এসে দীর্ঘকাল সুখে অবস্থান করুক, স্বাহা।

## যন্ত্রভেদেন অর্চনকালাবধিঃ

সৌবর্ণে যাবজ্জীবং, রৌপ্যে দ্বাবিংশতিবৎসরাঃ, তাম্রে দ্বাদশ, ভূর্জপত্রে লিখিতং তু ষট্। এতেষাং উক্তকালাতিক্রমে পুনঃ প্রতিষ্ঠা। স্ফটিকাদৌ তু সকৃদেব প্রতিষ্ঠাপনং সর্বদা পুরুষপরম্পরয়াঽভ্যর্চনং চেতি। যন্ত্রস্য শ্বচণ্ডালাদ্যস্পৃশ্যস্পর্শাদ্যপঘাতে পুনঃ প্রতিষ্ঠাপনম্। প্রমাদাদিনা যন্ত্রে দগ্ধে স্ফুটিতে নষ্টে চৌরাদ্যপহৃতে বা একদিনোপবাসং অযুতমূলমন্ত্রজপং তদ্দশাংশং হোমাদিকং চ কৃত্বা পুনর্যন্ত্রান্তরং প্রতিষ্ঠাপয়েৎ। লুপ্তচিহ্নস্ফুটিতার্ধদগ্ধাদীংস্তু তীর্থোদকে নিক্ষিপেৎ ॥ ইতি ॥

### যন্ত্রভেদে পূজার কালসীমা

সোনার পাতে উৎকীর্ণ যন্ত্রে যাবজ্জীবন পূজা বিধি। রূপার পাতে উৎকীর্ণ যন্ত্রে বাইশ বছর, তামার পাতে তা উৎকীর্ণ হলে বার বছর আর ভূর্জপাতায় লিখিত যন্ত্রে ছ'বছর পূজা বিহিত। উক্ত সময়সীমা অতিক্রান্ত হলে আবার যন্ত্র প্রতিষ্ঠা করতে হয়। তবে স্ফটিকাদিতে লিখিত যন্ত্রের এক বার মাত্র প্রতিষ্ঠা হলেই সর্বদা পুরুষপরম্পরাক্রমে তার অর্চনা বিহিত। যন্ত্রের যদি কুকুরচণ্ডালাদি অস্পৃশ্যের স্পর্শদোষ ঘটে তা হলে তার পুনপ্রতিষ্ঠা করতে হয়। প্রমাদাদি বশতঃ যন্ত্র দগ্ধ বিদীর্ণ নষ্ট অথবা চোরাদি দ্বারা অপহৃত হলে একদিন উপবাস ক'রে অযুত জপ করতঃ তার দশাংশ হোম ক'রে যন্ত্রের পুনরায় প্রতিষ্ঠা করতে হয়। লুপ্তচিহ্ন বিদীর্ণার্ধ দগ্ধ ইত্যাদি যন্ত্র তীর্থসলিলে নিক্ষেপ করতে হবে।

## শ্রীচক্রমহিমা

শ্রীচক্রাভিষেকোদকেন শিরঃপ্রোক্ষণং পানং চ ব্রহ্মাণ্ডোদরগতগঙ্গাঽঽদিতীর্থসহস্রস্নানকোটিফলদম্। শ্রীচক্রদর্শনস্তু—

সম্যক্ শতক্রতূন্ কৃত্বা যৎফলং সমবাপ্নুয়াৎ।
তৎফলং লভতে কৃত্বা ভক্ত্যা শ্রীচক্রদর্শনম্ ॥

ইতি বচনাদুক্তং ফলং ভবতি। ইত্যলং বিস্তরেণেতি শিবম্।

সপর্যাপ্রকরণং দ্বিতীয়ং সমাপ্তম্।

## শ্রীচক্রের মহিমা

শ্রীচক্রের অভিষেকজলের দ্বারা মস্তক প্রোক্ষণ করলে এবং উক্ত জল পান করলে ব্রহ্মাণ্ডস্থ গঙ্গাদি সহস্র তীর্থে কোটি স্নান করলে যে-ফল হয় সেই-ফল

হবে। শ্রীচক্রদর্শন সম্বন্ধে বলা হয়েছে—যথাশাস্ত্র শত যজ্ঞ করলে যে-ফল লাভ করা যায় ভক্তিভরে শ্রীচক্র দর্শন ক'রে সেই ফল লাভ করবে। এই বচনানুসারে যথাকথিত ফল হয়। আর বেশী কথা বলার প্রয়োজন নেই। শিবম্।

দ্বিতীয় সপর্যাপ্রকরণ সমাপ্ত।

## হোমপ্রকরণম্

তত্র পূজামণ্টপস্য ঈশানভাগে চতুরস্রকুণ্ডং অথবা হস্তায়ামমঙ্গুষ্ঠোন্নতং স্থণ্ডিলং কৃত্বা, সামান্যার্ঘ্যোদকেন প্রোক্ষ্য, উদক্সংস্থাঃ প্রাচীস্তিস্রো রেখাঃ তদুপরি প্রাক্সংস্থা উদীচীশ্চ লিখিত্বা তাসু রেখাসু ক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ব্রহ্মণে নমঃ, যমায়, সোমায়, রুদ্রায়, বিষ্ণবে, ইন্দ্রায় নমঃ॥

ইতি গন্ধাক্ষতপুষ্পৈরভ্যর্চ্য

ঐঁ হ্রীঁ শ্রীঁ সহস্রার্চিষে হৃদয়ায় নমঃ, স্বস্তিপূর্ণায় শিরসে স্বাহা, উত্তিষ্ঠপুরুষায় শিখায়ৈ বষট্, ধূমব্যাপিনে কবচায় হুম্, সপ্তজিহ্বায় নেত্রত্রয়ায় বৌষট্, ধনুর্দ্ধরায় অস্ত্রায় ফট্॥

ইতি স্বাঙ্গেষু ষড়ঙ্গং ন্যসেৎ। তেনৈব ষড়ঙ্গেন অগ্নীশাসুরবায়ব্যেষু মধ্যে দিক্ষু চ কুণ্ডমভ্যর্চ্য তত্র অষ্টকোণষট্কোণত্রিকোণাত্মকমগ্নিচক্রং প্রবেশরীত্যা বিলিখ্য ত্রিকোণে দিগষ্টকং বিভাব্য তত্র স্বাগ্রাদিপ্রাদক্ষিণ্যেন দিক্ষু মধ্যে চ ক্রমাৎ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ পীতায়ৈ নমঃ, শ্বেতায়ৈ, অরুণায়ৈ, কৃষ্ণায়ৈ, ধূম্রায়ৈ, তীব্রায়ৈ, স্ফুলিঙ্গিন্যৈ, রুচিরায়ৈ, জ্বালিন্যৈ নমঃ॥ ইতি পীঠশক্তীঃ সমর্চ্য, পীঠমধ্য এব—

ঐঁ হ্রীঁ শ্রীঁ তং তমসে নমঃ, রং রজসে, সং সত্ত্বায়, আং আত্মনে, অং অন্তরাত্মনে, পং পরমাত্মনে, জ্ঞং জ্ঞানাত্মনে নমঃ॥

ইত্যুপর্য্যুপরি পূজয়েৎ। ততঃ তত্র ত্রিকোণে ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রীঁ বাগীশ্বরী-বাগীশ্বরাভ্যাং নমঃ ইতি মন্ত্রেণ জনিষ্যমাণস্য বহ্নেঃ পিতরৌ বাগীশ্বরীবাগীশ্বরৌ সম্পূজ্য, তয়োর্মিথুনীভাবং ভাবয়িত্বা, অরণেঃ সূর্যকান্তাদ্বা বহ্নিমুৎপাদ্য দ্বিজগৃহাদ্বা আনীয় মৃৎপাত্রে তাম্রপাত্রে বা অগ্নিং আগ্নেয্যাং নৈঋ‌র্ত্যাং বা দিশি নিধায়, তস্মাৎ ক্রব্যাদাংশমেকমগ্নিশকলং নৈঋ‌র্ত্যাং নিরস্য মূলেন নিরীক্ষণ-প্রোক্ষণে অস্ত্রেণ কুশৈঃ তাড়নমবগুণ্ঠনামৃতীকরণে চেতে তৈঃ বিশোধ্য, ওঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহেতি মূলাধারোদ্-গতং সম্বিদগ্নিং ললাটনেত্রদ্বারা নির্গময্য তং বাহ্যাগ্নিযুক্তং বাগীশ্বরবীজস্য

বাগীশ্বরীযোন্যাং প্রবেশয়িত্বা বহ্নিচক্রে পাতয়েৎ। ততঃ কবচায় হুং ইতি মন্ত্রেণ ইন্ধনৈঃ আচ্ছাদ্য—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অগ্নিং প্রজ্বলিতং বন্দে জাতবেদং হুতাশনম্।
সুবর্ণবর্ণমনলং সমিদ্ধং বিশ্বতোমুখম্॥

ইত্যুপস্থায়, ও উত্তিষ্ঠ পুরুষ হরিতপিঙ্গল লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় মে দেহি দাপয় স্বাহা ইতি বহ্নিমুত্থাপ্য, ও চিৎপিঙ্গল হন হন দহ দহ পচ পচ সর্বজ্ঞ আজ্ঞাপয় স্বাহা ইতি প্রজ্বাল্য, বাগীশ্বরীগর্ভে ঘৃতং ধ্যাত্বা, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ অস্য হোমাগ্নেঃ পুংসবনকর্ম কল্পয়ামি নমঃ। তথা অস্য হোমাগ্নেঃ সীমন্তকর্ম, জাতকর্ম, শ্রীললিতাগ্নিরিতি নাম্না নামকরণকর্ম কল্পয়ামি নমঃ। এবং তত্তৎক্রমেষু বহ্নেঃ তত্তন্নেনতানাম যোজ্যম্। অস্য হোমাগ্নেরিতিপদস্য এতাবৎপর্যন্তমনুবৃত্তিঃ ইতঃ পরং ললিতাহ্বগ্নেরিতি। ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতাহ্বগ্নেঃ অন্নপ্রাশনকর্ম কল্পয়ামি নমঃ, চৌলকর্ম, উপনয়নকর্ম, গোদানকর্ম, বিবাহকর্ম কল্পয়ামি নমঃ। ইতি তত্তৎ-কর্মাণি ভাবনয়া বিদধ্যাৎ। ততঃ সামান্যজলেন পরিষেচনম্, প্রাগগ্রৈরুদগগ্রৈশ্চ কুশৈঃ পরিস্তরণম্, ত্রিভিঃ পরিধিভিঃ প্রাগবর্জং পরিধানং চ কৃত্বা,

ত্রিনয়নমরুণজটাবদ্ধমৌলিং সশুক্লাং-
শুকমরুণমনেকাকল্পমম্ভোজসংস্থম্।
অভিমতবরশক্তিং স্বস্তিকাভীতিহস্তং
নমত কনকমালালঙ্কৃতাংসং কৃশানুম্॥

ইতি ধ্যায়েৎ।

শারদাতিলকে

বৈশ্বানরং স্থিতং ধ্যায়েৎ সমিদ্ধোমেষু দেশিকঃ।
শয়ানমাজ্যহোমেষু নিষণ্ণং শেষবস্তুষু॥ (৩।১৫৩)

ইতি ধ্যানবিশেষ উক্তঃ। অথাষ্টকোণে স্বাগ্রাদিপ্রাদক্ষিণ্যেন—ঐঁ হ্রীঁ শ্রীঁ জাতবেদসে নমঃ, সপ্তজিহ্বায়, হব্যবাহনায়, অশ্বোদরায়, বৈশ্বানরায়, কৌমার-তেজসে, বিশ্বমুখায়, দেবমুখায় নমঃ॥

ইতি ষট্কোণে চ পূর্ববৎ ষড়ঙ্গং অভিপূজ্য, ত্রিকোণে—ঔ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহা ইতি মন্ত্রেণ—অগ্নিমর্চয়েৎ। অথাজ্যং মূলেন সপ্তবারং অভিমন্ত্রণেন সংশোধ্য পুরতো দর্ভেষু নিধায় স্রুবং চ মূলেন প্রক্ষাল্য তদুত্তরতো নিবেশ্য অগ্নিং পুষ্পাক্ষতৈঃ অলঙ্কৃত্য স্রুবেন আজ্যমাদায়—

ঐঁ হ্রীঁ শ্রীঁ হিরণ্যায়ৈ নমঃ স্বাহা। হিরণ্যায়া ইদং ন মম ॥ কনকায়ৈ, রক্তায়ৈ, কৃষ্ণায়ৈ, সুপ্রভায়ৈ, অতিরক্তায়ৈ, বহুরূপায়ৈ, নমঃ স্বাহা। বহুরূপায়া ইদং ন মম ॥

ইতি অগ্নেঃ সপ্তজিহ্বাসু একৈকামাজ্যাহুতিং কুর্যাৎ নমোঽন্তাম্। পাঠকাহন্তানিতি সূত্রং তু প্রকরণান্তরমন্ত্রান্তিমনমঃপদাপোহকং ন তু বহ্নিজিহ্বামন্ত্রনমসঃ, অন্যত্র বিনিয়োগাদর্শনাৎ। জিহ্বাস্থানানি তু—

রুদ্রেন্দ্রবহ্নিমাংসাদবরুণানিলদিগ্‌গতাঃ।
হিরণ্যাদ্যাঃ ক্রমান্মধ্যে বহুরূপা ব্যবস্থিতা ॥ ইতি ॥
বহুরূপাঽঽখ্যজিহ্বায়াং হোমঃ সর্বার্থসাধকঃ।
ইতরাসু হুনেৎ ক্রুরকর্মস্বভিমতেষু চ ॥ ইতি কাদিমতে ॥

ততঃ

ঐঁ হ্রীঁ শ্রীঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহা ॥

৩ ওঁ উত্তিষ্ঠ পুরুষ হরিত পিঙ্গল লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় মে দেহি দাপয় স্বাহা ॥

৩ ওঁ চিৎপিঙ্গল হন হন দহ দহ পচ পচ সর্বজ্ঞাজ্ঞাপয় স্বাহা ॥

ইত্যাদিভিঃ প্রাগুক্তৈঃ ত্রিভির্মন্ত্রৈঃ অগ্নেস্তিস্র আহুতীঃ জুহুয়াৎ। অথ অগ্নের্মধ্যভাগে স্থিতায়াং দক্ষিণোত্তরায়তায়াং বহুরূপাঽঽখ্যজিহ্বায়াং আবাহনমন্ত্রেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্স্‌খ্‌ফ্রেঁ হ্স্রক্লীঁ হ্স্রৌঃ
মহাপদ্মবনান্তঃস্থে কারণানন্দবিগ্রহে।
সর্বভূতহিতে মাতরেহেহি পরমেশ্বরি ॥

ইতি শ্রীদেবীমাবাহ্য উপচারমন্ত্রৈঃ গন্ধাদীন্ পঞ্চোপচারানাচর্য প্রথমং অঙ্গদেবীনিত্যোঘগুর্বাবরণদেবতাচক্রেশ্বরীণাং একৈকামাজ্যান্তক্তমাহুতিমুদ্দেশত্যাগপূর্বং কৃত্বা অথ প্রধানদেবতায়াস্তত্রৈব দশাহুতীর্জুহুয়াৎ। পুরশ্চরণাদিহোমাহুতয়স্তু ইত উত্তরং কার্যাঃ। তত্র নিত্যাসু চক্রেশ্বরীষু অঙ্গদেবীষু চ তত্তন্মন্ত্রান্তে চতুর্থ্যন্তং তত্তন্নামোত্তরং স্বাহাপদপ্রয়োগঃ। বশিন্যাদিনাথেষু চোক্তমন্ত্রগতং নমঃশব্দমপোহ্য স্বাহাশব্দযোজনম্। অবশিষ্টেষু গুর্বাদিমাঽন্তিষু দৈবতেষু চতুর্থ্যন্তং তত্তন্নামোত্তরং স্বাহাপদসম্বন্ধঃ ইতি বিশেষঃ। যথা—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং ঐঁ স ক ল হ্রীঁ নিত্যক্লিন্নে মদদ্রবে সৌঃ অং কামেশ্বরীনিত্যায়ৈ স্বাহা। কামেশ্বরীনিত্যায়া ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও অং আং সৌঃ ত্রিপুরাচক্রেশ্বর্যৈ স্বাহা। ত্রিপুরাচক্রেশ্বর্যা ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও অং আং ইং ঈং উং ঊং ঋং ৠং ৯ং ৡং এং ঐং ওং ঔং অং অঃ ব্লূঁ বশিনীবাগ্দেবতায়ৈ স্বাহা। বশিনীবাগ্দেবতায়া ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও দ্রাঁ দ্রীঁ ক্লীঁ ব্লূঁ সঃ সর্বজম্ভনেভ্যো বাণেভ্যঃ স্বাহা। সর্বজম্ভনেভ্যো বাণেভ্য ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও হৃদয়দেব্যৈ স্বাহা। হৃদয়দেব্যা ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও পরপ্রকাশানন্দনাথায় স্বাহা। পরপ্রকাশানন্দনাথায় ইদং ন মম ॥ ইত্যাদি ॥

ও অণিমাসিদ্ধ্যৈ স্বাহা। অণিমাসিদ্ধ্যা ইদং ন মম ॥ ইত্যাদিরীত্যেতি ॥

প্রধানদেবতাহোমে তু পঞ্চদশনিত্যোত্তরং কামেশ্বর্যাদিত্রিতয়ান্তে ত্রিপুরাম্বেবান্তরং প্রধানহোমদশকে তদন্তে তস্যা এব মহাচক্রেশ্বরীত্বেন পুনর্হোমে চেত্যেবং ত্রয়োদশসু হোমেষু মূলমন্ত্রান্তে—ললিতায়ৈ স্বাহা। ললিতায়া ইদং ন মম ইতি বিবেকঃ, "ন তত্র মন্ত্রদেবতাভেদঃ কার্যঃ" ইতি সূত্রেণ নামান্তরনিষেধাৎ। সর্বত্র জ্বালামালিন্যাদিষু স্বাহান্তেষু মন্ত্রেষু তু পুনঃ স্বাহাশব্দান্তরযোজনং কর্তব্যমেব—

মন্ত্রান্তে যা বহ্নিজায়া সা তু মন্ত্রস্বরূপিণী।
তদন্তেঽন্যাং প্রযুঞ্জীত সা হোমাঙ্গতয়া মতা ॥

ইতি শক্তিসঙ্গমতন্ত্রবচনাৎ ॥[1]

হোমদ্রব্যাণি তু আজ্যান্নপায়সতিলতণ্ডুলতণ্ডুলরক্তপুষ্পসুগন্ধিকুসুমফলান্যন্তমানি। অন্নাদিষু ত্রিমধুযোগঃ কেবলাজ্যযোগো বা। অন্নাদিতিলতণ্ডুলান্তং নিষ্কামানাম্। প্রসূনং ফলং চৈকৈকম্। লঘু চেৎ দ্বিত্র্যাদ্যপি। সংস্কারস্তু আজ্যোক্ত এব। এবং ক্রমান্তরেষ্বপি বিপশ্চিদ্ভিঃ উহনীয়মিতি দিক্।

অথ পূর্বোক্তপ্রকারেণ বলিং দদ্যাৎ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ও ভূরগ্নয়ে চ পৃথিব্যৈ চ মহতে চ স্বাহা। অগ্নয়ে পৃথিব্যৈ মহত ইদং ন মম ॥

ও ওঁ ভুবো বায়বে চান্তরিক্ষায় চ মহতে চ স্বাহা। বায়বে অন্তরিক্ষায় মহতঃ ইদং ন মম ॥

---

১। স্বাহান্তমন্ত্রে স্বাহান্তরযোজনং নাস্তীতি প্রাচীনানাং লেখঃ অমূলত্বাৎ অনাদর্তব্যঃ —ইত্যাদিকঃ মহাদেব-শাস্ত্রিপাদেন সমীক্ষিতয়োঃ (ক, খ) পুস্তকয়োঃ।

৩ ওঁ সুবরাদিত্যায় চ দিবে চ মহতে চ স্বাহা। আদিত্যায় দিবে মহতঃ ইদং ন মম ॥

৩ ওঁ ভূর্ভুবঃ সুবশ্চন্দ্রমসে চ নক্ষত্রেভ্যশ্চ দিগ্‌ভ্যশ্চ মহতে চ স্বাহা। চন্দ্রমসে নক্ষত্রেভ্যো দিগ্‌ভ্যো মহতঃ ইদং ন মম ॥

ইতি চতুর্ভিঃ মন্ত্রৈঃ মহাব্যাহৃতিহোমং আজ্যেন কৃত্বা, ঐং হ্রীং শ্রীং ওঁ ইতঃ পূর্বং প্রাণবুদ্ধিদেহধর্মাধিকারতো জাগ্রৎস্বপ্নসুষুপ্ত্যবস্থাসু মনসা বাচা কর্মণা হস্তাভ্যাং পদ্ভ্যামুদরেণ শিশ্না যৎ স্মৃতং যৎ কৃতং যদুক্তং তৎ সর্বং ব্রহ্মার্পণং ভবতু স্বাহা ইতি মন্ত্রেণ ব্রহ্মার্পণাহুতিং বিধায়, পরব্রহ্মণে ইদং ন মম ইত্যুক্ত্বা, পরিস্তরণ-পরিধীনপসার্য, পরিষেচনালঙ্করণে কৃত্বা, প্রাগুক্তেন—

অগ্নিং প্রজ্বলিতং বন্দে জাতবেদং হুতাশনম্।
সুবর্ণবর্ণমমলং সমিদ্ধং বিশ্বতোমুখম্ ॥

ইতি মন্ত্রেণোপস্থায় চিদগ্নিং দেবতাং চ আত্মন্যুদ্বাসয়ামি নমঃ ইত্যুদ্বাস্য তদ্ভূতিতিলকং ধারয়েৎ ত্র্যায়ুষমিতি মন্ত্রেণেতি শিবম্ ॥

ইতি হোমপ্রকরণং তৃতীয়ং সমাপ্তম্।

## হোমপ্রকরণ

পূজামণ্ডপের ঈশানভাগে চতুরস্রকুণ্ড অথবা এক হাত চওড়া ও অঙ্গুষ্ঠ-পরিমাণ উঁচু স্থণ্ডিল তৈরী ক'রে তা সামান্যার্ঘ্যজলের দ্বারা প্রোক্ষণ করতে হবে। এবার তাতে পশ্চিম থেকে পূর্বে তিনটি রেখা লিখে এবং তার উপরে পূর্ব থেকে পশ্চিমে তিনটি রেখা লিখে তাতে যথাক্রমে ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ ব্রহ্মণে নমঃ, ৬* যমায় নমঃ, ৬ সোমায় নমঃ, ৬ রুদ্রায় নমঃ, ৬ বিষ্ণবে নমঃ, ৬ ইন্দ্রায় নমঃ—এই মন্ত্রে গন্ধাক্ষতপুষ্পের দ্বারা ব্রহ্মাদি দেবতার পূজা করতে হবে। অতঃপর ঐং হ্রীং শ্রীং সহস্রার্চিষে হৃদয়ায় নমঃ, ৩† স্বস্তিপূর্ণায় শিরসে স্বাহা, ৩ উত্তিষ্ঠপুরুষায় শিখায়ৈ বষট্, ৩ ধূমব্যাপিনে কবচায় হুম্, ৩ সপ্তজিহ্বায় নেত্রত্রয়ায় বৌষট্ ও ৩ ধনুর্ধরায় অস্ত্রায় ফট্—এই মন্ত্রে স্বদেহে ষড়ঙ্গ ন্যাস করতে হবে এবং ঐ ছয় মন্ত্রেই কুণ্ডের অগ্নি ঈশান নৈর্ঋত ও বায়ু-কোণে, মধ্যে ও পূর্বাদিদিকে এই ছয় স্থানে কুণ্ডপূজা করতে হবে। এবার কুণ্ডে প্রবেশরীতিতে অষ্টকোণ-ষট্‌কোণ-ত্রিকোণাত্মক অগ্নিচক্র আঁকতে হবে এবং ত্রিকোণে অষ্টদিক্ ভাবনা ক'রে তাতে নিজের অগ্রভাগ থেকে আরম্ভ

---

* ৬=ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ

† ৩=ঐং হ্রীং শ্রীং।

ক'রে প্রদক্ষিণক্রমে আট দিকে ও মধ্যে যথাক্রমে ঐ° হ্রী° শ্রী° পীতায়ৈ নমঃ, ৩ শ্বেতায়ৈ নমঃ, ৩ অরুণায়ৈ নমঃ, ৩ কৃষ্ণায়ৈ নমঃ, ৩ ধূম্রায়ৈ নমঃ, ৩ তীব্রায়ৈ নমঃ, ৩ স্ফুলিঙ্গিন্যৈ নমঃ, ৩ রুচিরায়ৈ নমঃ, ৩ জ্বালিন্যৈ নমঃ—এই মন্ত্রে পীতাদি পীঠশক্তির পূজা করতে হবে। এবার পীঠমধ্যেই ঐ° হ্রী° শ্রী° তং তমসে নমঃ, ৩ রং রজসে নমঃ, ৩ সং সত্ত্বায় নমঃ, ৩ আং আত্মনে নমঃ, ৩ অং অন্তরাত্মনে নমঃ, ৩ পং পরমাত্মনে নমঃ, ৩ জ্ঞং জ্ঞানাত্মনে নমঃ—এই মন্ত্রে পরপর পূজা করতে হবে।

তারপর সেই ত্রিকোণে ঐ° হ্রী° শ্রী° হ্রী° বাগীশ্বরীবাগীশ্বরাভ্যাং নমঃ এই মন্ত্রে জনিষ্যমাণ অগ্নির মাতা-পিতা বাগীশ্বরী ও বাগীশ্বরের পূজা ক'রে তাঁদের মিথুনীভাব ভাবনা করতে হবে। এবার অরণি কিংবা সূর্যকান্তমণি থেকে অগ্নি উৎপন্ন ক'রে অথবা দ্বিজগৃহ থেকে নিয়ে এসে মৃৎপাত্র বা তাম্রপাত্রে অগ্নিকোণে কিংবা নৈঋ'ত কোণে তা রাখতে হবে। এর পর তা থেকে ক্রব্যাদাংশ অর্থাৎ অমেধ্য অগ্নিশকল নৈঋ'ত কোণের দিকে ফেলে দিয়ে অগ্নিকে মূলমন্ত্রে নিরীক্ষণ ও প্রোক্ষণ, অস্ত্রমন্ত্রে কুশের দ্বারা তাড়ন অবগুণ্ঠন অমৃতীকরণ ইত্যাদি দ্বারা সংস্কৃত করতে হবে। এবার ওঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহা এই মন্ত্রে মূলাধার থেকে উদ্‌গত সম্বিদগ্নিকে ভ্রূমধ্য দিয়ে নির্গত করিয়ে, তাকে বাহ্যাগ্নিযুক্ত ক'রে, বাগীশ্বরবীজ বাগীশ্বরীযোনিতে প্রবেশ করছে এইরূপ ভাবনা করে, প্রবেশ বুদ্ধিতে পূর্বোক্ত অগ্নিচক্রে পাতিত করতে হবে। অতঃপর কবচায় হুং এই মন্ত্রে ইন্ধনের দ্বারা আচ্ছাদন ক'রে ঐ° হ্রী° শ্রী° অগ্নিং প্রজ্বলিতং বন্দে জাতবেদং হুতাশনম্ সুবর্ণবর্ণমনলং সমিদ্ধং বিশ্বতোমুখম্—এই মন্ত্রে অগ্নির উপস্থাপন করতে হবে। তারপর, ঐ° হ্রী° শ্রী° উত্তিষ্ঠ পুরুষ হরিতপিঙ্গল লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় মে দেহি দাপয় স্বাহা—এই মন্ত্রে অগ্নি উত্থাপন ক'রে ঐ° হ্রী° শ্রী° চিৎপিঙ্গল হন হন দহ দহ পচ পচ সর্বজ্ঞ আজ্ঞাপয় স্বাহা এই মন্ত্রে অগ্নি প্রজ্বলিত ক'রে বাগীশ্বরীগর্ভে ধৃত ভাবনা করতে হবে। এবার ঐ° হ্রী° শ্রী° ঐ° ক্লী° সৌঃ ঐ° নমঃ অস্য হোমাগ্নেঃ পুংসবনকর্ম করোমি নমঃ —এই মন্ত্রে এই হোমাগ্নির পুংসবনসংস্কার করতে হবে। এর পর, ঐ° হ্রী° শ্রী° ঐ° ক্লী° সৌঃ ঐ° নমঃ অস্য হোমাগ্নেঃ সীমন্তকর্ম করোমি নমঃ এই মন্ত্রে সীমন্তসংস্কার করতে হবে। তারপর ঐ° হ্রী° শ্রী° ঐ° ক্লী° সৌঃ ঐ° নমঃ অস্য হোমাগ্নেঃ জাতকর্ম করোমি নমঃ, এই মন্ত্রে জাতকর্মসংস্কার করতে হবে। এবার ঐ° হ্রী° শ্রী° ঐ° ক্লী° সৌঃ ঐ° নমঃ অস্য হোমাগ্নেঃ শ্রীললিতাগ্নিরিতি

নাম্না নামকরণকর্ম কল্পয়ামি নমঃ—এই মন্ত্রে নামকরণসংস্কার করতে হবে। এই প্রকারে যে যে ক্রমের হোম অগ্নির সেই সেই ক্রমের দেবতার নামে নামকরণ করতে হবে। নামকরণ পর্যন্তই মন্ত্রে 'অগ্ন হোমায়েঃ'—পদ থাকবে, তারপর সেই স্থলে এখানে ললিতাহ্বয়েঃ' পদ ব্যবহৃত হবে। যথা ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতাহ্বয়েঃ অন্নপ্রাশনকর্ম কল্পয়ামি নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতায়েঃ চৌলকর্ম কল্পয়ামি নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতাহ্বয়েঃ উপনয়নকর্ম কল্পয়ামি নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতাহ্বয়েঃ গোদানকর্ম কল্পয়ামি নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ নমঃ শ্রীললিতাহ্বয়েঃ বিবাহকর্ম কল্পয়ামি নমঃ। এই সব কর্ম ভাবনা দ্বারা সম্পাদন করতে হবে। তার পর সামান্যার্ঘজলে পরিষেচন করতে হবে। এবং পূর্বদিকে কুশের অগ্রভাগ এবং পশ্চিম দিকে কুশের অগ্রভাগ স্থাপন ক'রে পরিস্তরণ করতে হবে এবং পূর্বদিক্ ছাড়া অন্য তিন দিকে তিনটি পরিধি দ্বারা পরিধান রচনা করতে হবে। এবার ধ্যান করতে হবে। ধ্যান, যথা—ত্রিনয়ন, মস্তকে অরুণবর্ণজটাজুট, শুক্লবস্ত্রধারী, অরুণবর্ণ, অনেক ভূষণ-ভূষিত, পদ্মাধিষ্ঠিত, হস্তে অভিবর শক্তি স্বস্তিক এবং অভয়, স্কন্ধে কনকমাল্যশোভমান, এমন যে কৃশানু তাঁকে তোমরা নমস্কার কর।

শারদাতিলকে এই ধ্যানটি বিবৃত হয়েছে—দেশিক সমিধহোমে স্থিত অর্থাৎ উত্থিত আজ্যহোমে শয়ান এবং শেষবস্তুসমূহে নিষণ্ণ বৈশ্বানরের ধ্যান করবেন। অতঃপর অষ্টকোণে স্বীয় সম্মুখ থেকে আরম্ভ ক'রে প্রদক্ষিণক্রমে ঐঁ হ্রীঁ শ্রীঁ জাতবেদসে নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ সপ্তজিহ্বায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ হব্যবাহনায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ অশ্বোদরায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ বৈশ্বানরায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ কৌমারতেজসে নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ বিশ্বমুখায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ দেবমুখায় নমঃ—এই মন্ত্রে পূজা করতে হবে এবং ষট্‌কোণে পূর্বের মতো ষড়ঙ্গের পূজা করতে হবে। তারপর ত্রিকোণে ওঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহা—এই মন্ত্রে অগ্নির অর্চনা করতে হবে। এবার ঘৃত মূল মন্ত্রের দ্বারা সাত বার অভিমন্ত্রিত ক'রে শোধন করতঃ সম্মুখে দর্ভে রেখে, মূলমন্ত্রে স্রুব প্রক্ষালন ক'রে তা উত্তর দিকে স্থাপন করতঃ, অগ্নিকে পুষ্প ও অক্ষতের দ্বারা অলঙ্কৃত করতে হবে। এবার ক্রমের দ্বারা আজ্য গ্রহণ ক'রে ঐঁ হ্রীঁ শ্রীঁ হিরণ্যায়ৈ নমঃ স্বাহা। হিরণ্যায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ কনকায়ৈ নমঃ স্বাহা। কনকায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ রক্তায়ৈ নমঃ স্বাহা।

রক্তায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ কৃষ্ণায়ৈ নমঃ স্বাহা। কৃষ্ণায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ সুপ্রভায়ৈ নমঃ স্বাহা। সুপ্রভায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ অতিরক্তায়ৈ নমঃ স্বাহা। অতিরক্তায়া ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ বহুরূপায়ৈ নমঃ স্বাহা। বহুরূপায়া ইদং ন মম। এইভাবে নমঃ-অন্ত মন্ত্রে অগ্নির সপ্তজিহ্বার প্রত্যেকটিতে একটি ক'রে ঘৃতাহুতি দিতে হবে। 'পাদুকান্তান্' এই সূত্রটি[১] অন্তপ্রকরণের মন্ত্রের অন্তিম নমঃ পদের নিরসনকারী, অগ্নিজিহ্বা-মন্ত্রের নমঃ পদের নয়; কারণ, অন্যত্র এরূপ বিনিয়োগ পরিলক্ষিত হয় না। জিহ্বাস্থানগুলি এই—ঈশান কোণ, পূর্বদিক্, অগ্নিকোণ, নৈর্ঋতকোণ, পশ্চিম দিক্ ও বায়ুকোণ—এই ষট্‌দিগ্‌বিদিকে যথাক্রমে হিরণ্যা থেকে অতিরক্তা পর্যন্ত ষট্‌জিহ্বা এবং মধ্যে বহুরূপার অবস্থান। বহুরূপা নামক জিহ্বায় হোম সর্বার্থসাধক। অন্যগুলিতে ক্রূরকর্মে এবং স্বীয় অভীষ্ট কর্মে হোম করতে হবে। এই হল কাদিমতে।

তারপর, ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় স্বাহা।

ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ উত্তিষ্ঠ পুরুষ হরিত পিঙ্গল লোহিতাক্ষ সর্বকর্মাণি সাধয় মে দেহি দাপয় স্বাহা।

ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ চিৎপিঙ্গল হন হন দহ দহ পচ পচ সর্বজ্ঞাজ্ঞাপয় স্বাহা।

পূর্বোক্ত এই তিন মন্ত্রে অগ্নির তিনটি আহুতি হোম করতে হবে। এবার অগ্নির মধ্যভাগে দক্ষিণ-উত্তরে ব্যাপ্ত বহুরূপা নামক জিহ্বায় আবাহনমন্ত্রে দেবীকে আবাহন করতে হবে। আবাহনমন্ত্রটি এই—ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্স্রৈঁ হ্স্ক্লীঁ হ্স্রৌঃ মহাপদ্মবনান্তঃস্থে কারণানন্দবিগ্রহে সর্বভূতহিতে মাতরেহ্যেহি পরমেশ্বরি॥

এই মন্ত্রে দেবীকে আবাহন করতঃ উপচারমন্ত্রে গন্ধাদি পঞ্চোপচার আহুতি দিয়ে প্রথমে অঙ্গদেবী নিত্যা ওঘত্রয় আবরণদেবতা ও চক্রেশ্বরী এঁদের প্রত্যেককে, উদ্দেশ্য ত্যাগ ক'রে, ঘৃতাদি অন্যতম আহুতি দিতে হবে। এরপর সেইরকম প্রধানদেবতার দশটি আহুতি দিতে হবে। পুরশ্চরণাদির অঙ্গ হোমের আহুতি এরপর দিতে হবে। নিত্যা চক্রেশ্বরী অঙ্গদেবী এঁদের বেলা এঁদের যথাবিহিত মন্ত্রের পর নিত্যাদির নামে চতুর্থীবিভক্তি যুক্ত ক'রে তার সঙ্গে স্বাহাপদ প্রয়োগ করতে হবে। বশিন্যাদির ক্ষেত্রে এবং অস্ত্রের ক্ষেত্রে

---

১। সূত্রটি এই—সর্বাসাং চক্রদেবীনামেকাহুতিং হুত্বা, নমোঽন্তান্ পাদুকান্তান্ শেষান্ মন্ত্রান্ স্বাহান্তান্ বিধায় জুহুয়াৎ।-পরশুরামকল্পসূত্র ৪।২১

উক্ত মন্ত্রগত নমঃ শব্দ পরিহার ক'রে সে স্থলে স্বাহাশব্দ যোগ করতে হবে। ওঘত্রয় ও অণিমাদি অবশিষ্ট দেবতার ক্ষেত্রে তাঁদের নামের সঙ্গে চতুর্থীবিভক্তি যোগ ক'রে তারপর স্বাহা-শব্দ যোগ করতে হবে, এই বিশেষত্ব। মন্ত্র যথা—

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং ঐঁ স ক ল হ্রীঁ নিত্যক্লিন্নে মদদ্রবে সৌঃ অং কামেশ্বরী-নিত্যায়ৈ স্বাহা। কামেশ্বরীনিত্যায়া ইদং ন মম। ইত্যাদি[1]।

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং আং সৌঃ ত্রিপুরাচক্রেশ্বর্যৈ স্বাহা। ত্রিপুরাচক্রেশ্বর্যা ইদং ন মম ইত্যাদি[2]।

ঐঁ হ্রীঁ শ্রীঁ অং আং ইং ঈং উং ঊং ঋং ৠং ঌং ৡং এঁ ঐঁ অং অঃ র্ব্লূঁ বশিনীবাগ্‌দেবতায়ৈ স্বাহা। বশিনীবাগ্‌দেবতায়া ইদং ন মম। ইত্যাদি[3]।

ঐঁ হ্রীঁ শ্রীঁ দ্রাঁ দ্রীঁ ক্লীঁ ব্লূঁ সঃ সর্বজম্ভনেভ্যো বাণেভ্যঃ স্বাহা। সর্বজম্ভনেভ্যো বাণেভ্য ইদং ন মম। ইত্যাদি।[4]

ঐঁ হ্রীঁ শ্রীঁ হৃদয়দেব্যৈ স্বাহা। হৃদয়দেব্যা ইদং ন মম। ইত্যাদি।[5]

ঐঁ হ্রীঁ শ্রীঁ পরপ্রকাশানন্দনাথায় স্বাহা। পরপ্রকাশানন্দনাথায় ইদং ন মম। ইত্যাদি[6]।

---

১। ইত্যাদি পদের দ্বারা সূচিত হয়েছে ভগমালিনী নিত্যক্লিন্না ভেরুণ্ডা বহ্নিবাসিনী মহাবজ্রেশ্বরী শিবদূতী ত্বরিতা কুলসুন্দরী নিত্যা নীলপতাকা বিজয়া সর্বমঙ্গলা জ্বালামালিনী ও চিত্রা এই বাকী চৌদ্দজন নিত্যার বেলাও এই প্রকার মন্ত্র হবে।

২। ইত্যাদি পদের দ্বারা সূচিত হয়েছে ত্রিপুরেশী ত্রিপুরসুন্দরী ত্রিপুরবাসিনী ত্রিপুরাশ্রী ত্রিপুরমালিনী ত্রিপুরসিদ্ধা ত্রিপুরাম্বা ও মহাত্রিপুরসুন্দরী এই বাকী আটজন চক্রেশ্বরীর বেলাও মন্ত্র এই প্রকার হবে।

৩। ইত্যাদি পদের দ্বারা সূচিত হয়েছে কামেশী বা কামেশ্বরী, মোদিনী বা মোহিনী, বিমলা, অরুণা, জয়িনী, সর্বেশ্বরী বা সর্বেশী এবং কৌলিনী—অষ্টকোণ চক্রের এই বাকী সাতজন আবরণদেবতার বেলাও মন্ত্র এই প্রকার হবে।

৪। ইত্যাদিপদের দ্বারা সূচিত অন্যমন্ত্র—ঐঁ হ্রীঁ শ্রীঁ দ্রং সর্বসম্মোহনায় ধনুষে স্বাহা। সর্ব-সর্বসম্মোহনায় ধনুষে ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ হ্রীঁ সর্ববশীকরণায় পাশায় স্বাহা। সর্ববশীকরণায় পাশায় ইদং ন মম। ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্রোঁ সর্বস্তম্ভনায় অঙ্কুশায় স্বাহা। সর্বস্তম্ভনায় অঙ্কুশায় ইদং ন মম।

৫। ইত্যাদি-পদের দ্বারা সূচিত হয়েছে শির, শিখা, কবচ, নেত্র ও অস্ত্র এই বাকী পঞ্চাঙ্গের দেবীদের বেলাও মন্ত্র এইরূপ হবে।

৬। ইত্যাদি পদের দ্বারা সূচিত হয়েছে পরশিবানন্দনাথাদি অন্য ছ'জন দিব্যৌঘ, ভোগানন্দনাথাদি চারজন সিদ্ধৌঘ এবং গগনানন্দনাথাদি আটজন মানবৌঘের বেলাও এই রকম মন্ত্র হবে। উমানন্দনাথ এখানে কাদিবিদ্যার উপাসকদের ওঘত্রয়ের নির্দেশ দিয়েছেন। পূর্বেই 'গুরুমণ্ডলার্চনম্' সম্পর্কে এঁদের তালিকা দেওয়া হয়েছে।

ঐং হ্রীং শ্রীং অণিমাসিদ্ধ্যৈ স্বাহা। অণিমাসিদ্ধ্যা ইদং ন মম। ইত্যাদি।[১] এই রীতিতে হোম করতে হবে।

প্রধানদেবতার হোমে বিধান—পঞ্চদশনিত্যোত্তর হোমে, কামেশ্বরী-আদি-ত্রিতয়ের পর হোমে, ত্রিপুরাম্বার পরবর্তী প্রধানদেবতার হোমদশকে এবং তার পরে তাঁরই মহাচক্রেশ্বরীরূপে আবার হোমে,—এই প্রকার ত্রয়োদশ হোমে মূলমন্ত্রের পর ললিতায়ৈ স্বাহা ললিতায়া ইদং ন মম, এই প্রকার মন্ত্র বিবেচনা করতে হবে। কারণ, 'সেখানে মন্ত্র ও দেবতার ভেদ কর্তব্য নয়' এই সূত্রানুসারে দেবতার নামান্তর নিষিদ্ধ। হোমের বেলা সর্বত্র জ্বালামালিনী-আদি-স্বাহান্ত মন্ত্রে আবার স্বাহাশব্দ যোগ করতে হবে। এর নির্দেশ আছে শক্তিসঙ্গম-তন্ত্রের এই বচনে—কোনো মন্ত্রের অন্তে যে-স্বাহাশব্দ তা মন্ত্রস্বরূপ অর্থাৎ মন্ত্রের অঙ্গীভূত। হোমের বেলা হোমের অঙ্গ হিসাবে উক্ত স্বাহাশব্দের সঙ্গে অন্য স্বাহাশব্দ যোগ করতে হবে।

হোমদ্রব্যের মধ্যে ঘৃত, অন্ন, পায়স, তিল, তণ্ডুল, মিশ্রিততিলতণ্ডুল, রক্ত-পুষ্প, সুগন্ধিকুসুম, ফলাদি অন্যতম। অন্নাদিতে ত্রিমধু[২] বা শুধু ঘৃত যোগ করতে হয়। অন্ন থেকে তণ্ডুল পর্যন্ত হোমদ্রব্য নিষ্কামদের জন্য। ফুল এবং ফল একেকটি ক'রে; ক্ষুদ্র হ'লে দুটি তিনটি বা তারও বেশী ক'রে। হোমদ্রব্যের সংস্কার হল ঘৃতাক্ত হওয়া। অন্য ক্রমেও এরূপ হবে কিনা তা জ্ঞানী ব্যক্তিদের বিচার্য; এখানে সাধারণভাবে দিগ্‌নির্দেশ করা হল। এবার পূর্বোক্ত প্রকারে বলি সমর্পণ ক'রে—

ঐং হ্রীং শ্রীং ওঁ ভূরগ্নয়ে চ পৃথিব্যৈ চ মহতে স্বাহা। অগ্নয়ে পৃথিব্যৈ মহত ইদং ন মম।

ঐং হ্রীং শ্রীং ওঁ ভুবো বায়বে চান্তরিক্ষায় চ মহতে চ স্বাহা। বায়বে অন্তরিক্ষায় মহত ইদং ন মম।

ঐং হ্রীং শ্রীং ওঁ সুবরাদিত্যায় চ দিবে চ মহতে চ স্বাহা। আদিত্যায় দিবে মহত ইদং ন মম।

ঐং হ্রীং শ্রীং ওঁ ভূর্ভুবঃ সুবশ্চন্দ্রমসে চ নক্ষত্রেভ্যশ্চ দিগ্‌ভ্যশ্চ মহতে চ স্বাহা। চন্দ্রমসে নক্ষত্রেভ্যো দিগ্‌ভ্যো মহত ইদং ন মম।

---

১। ইত্যাদিপদের দ্বারা সূচিত হয়েছে—লঘিমা, মহিমা, ঈশিত্ব, প্রাকাম্য, ভুক্তি, ইচ্ছা, প্রাপ্তি এবং সর্বকামসিদ্ধি এঁদের বেলাও এই প্রকার মন্ত্র হবে।

২। মিলিত ঘৃত শর্করা ও মধু, মতান্তরে দুগ্ধ শর্করা ও মধু।
—দ্রঃ বঙ্গীয় শব্দকোষ

এই চার মন্ত্রে ঘৃতের দ্বারা মহাব্যাহৃতিহোম করতে হবে।

তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ ওঁ ইতঃ পূর্বং প্রাণবুদ্ধিদেহধর্মাধিকারতো জাগ্রৎ-স্বপ্নসুষুপ্ত্যবস্থাসু মনসা বাচা কর্মণা হস্তাভ্যাং পদ্‌ভ্যামুদরেণ শিশ্না যৎ স্মৃতং যৎ কৃতং যদুক্তং তৎ সর্বং ব্রহ্মার্পণং ভবতু স্বাহা[1]—এই মন্ত্রে ব্রহ্মার্পণাহুতি দিয়ে, এ পরব্রহ্মের আমার নয়, এই বলে পরিস্তরণ-পরিধিগুলি দূর ক'রে পরিষেচন ও অলঙ্করণ করতে হবে। তার পর পূর্বোক্ত অগ্নিং প্রজ্বলিতং বন্দে জাতবেদং হুতাশনম্। সুবর্ণবর্ণমমলং সমিদ্ধং বিশ্বতোমুখম্—এই মন্ত্রে পূজা ক'রে 'চিদগ্নিং দেবতাং চ আত্মন্যুদ্বাসয়ামি নমঃ'[2] এই মন্ত্রে উদ্বাসন করতে হবে। তার পর 'ত্র্যায়ুষম্' ইত্যাদি মন্ত্রে হোমাগ্নির ভস্মধারণ করতে হবে। শিবম্।

তৃতীয়প্রকরণ হোমপ্রকরণ সমাপ্ত।

## মুদ্রাপ্রকরণম্

### শ্রীগুরুবন্দনমুদ্রাঃ

বিকসিতকমলোত্থানাঙ্গুলিঃ সুমুখম্। ইদমেব মুষ্টিকৃতং সুবৃত্তম্। ঊর্ধ্বাধঃস্থিতয়োঃ দক্ষবামকরতলয়োঃ অঙ্গুলীনাং মিথো মণিবন্ধসম্বন্ধে চতুরস্রম্। অধরোত্তরস্থ বামদক্ষমুষ্টিযুগস্য স্বাভিমুখ্যেন যোজনে মুদ্গরঃ। তির্যঙ্-মিলিতাগ্রয়োঃ মধ্যময়োঃ পশ্চাৎ ঊর্ধ্বাধঃস্থিতে বামদক্ষানামিকে তিরঃ প্রসারিতে তর্জনীভ্যাং নিপীড্য বামকনিষ্ঠাং দক্ষিণয়া ধৃত্বা অঙ্গুষ্ঠাগ্রয়োঃ মধ্যমাপুরোমধ্যপর্বদ্বয়সম্বন্ধে যোনিঃ। ইতি শ্রীগুরুবন্দনমুদ্রাঃ।

## মুদ্রাপ্রকরণ

### শ্রীগুরুবন্দনার মুদ্রা

বিকশিতকমল উত্থানাঙ্গুলি সুমুখমুদ্রা। এইটি মুষ্টিকৃত হলে হয় সুবৃত্তমুদ্রা। ঊর্ধ্বাধঃস্থিত দক্ষিণবামহস্ত এবং অঙ্গুলিগুলির পরস্পর মণিবন্ধ সম্বন্ধে হয় চতুরস্রমুদ্রা। অধঃ-ঊর্ধ্বস্থিত বামদক্ষিণ মুষ্টিদ্বয়ের স্বাভিমুখ যোজনে হয় মুদ্গরমুদ্রা। তির্যক্‌ভাবে মিলিত মধ্যমাদ্বয়ের পশ্চাতে বামদক্ষিণ অনামিকা-দ্বয় ঊর্ধ্বস্থিত এবং তির্যক্‌ভাবে প্রসারিত করে তর্জনীদ্বয়ের দ্বারা নিপীড়িত

---

১। এর আগে প্রাণ-বুদ্ধি-দেহ-ধর্মের অধিকারে জাগ্রৎ-স্বপ্ন-সুষুপ্তি অবস্থায় মনের দ্বারা বাক্যের দ্বারা কর্মের দ্বারা হস্তদ্বয়ের দ্বারা পদদ্বয়ের দ্বারা উদরের দ্বারা শিশ্নের দ্বারা যা স্মরণ করেছি বলেছি করেছি সে-সবই ব্রহ্মে সমর্পিত হোক্।

২। চিদগ্নি ও দেবতার উদ্বাসন করি আত্মাতে, নমঃ।

করে বামকনিষ্ঠাকে দক্ষিণকনিষ্ঠা দ্বারা ধারণ করতঃ অঙ্গুষ্ঠদ্বয়ের অগ্রভাগের সঙ্গে মধ্যমাদ্বয়ের মধ্যপর্বদ্বয়ের যোগ করলে হবে যোনিমুদ্রা। এই সব শ্রীগুরুর বন্দনা মুদ্রা।

## অর্ঘ্যস্থাপনমুদ্রাঃ

অধোমুখপ্রসারিতং বামদক্ষকরতলযুগমধরোত্তরং বিধায়াঙ্গুষ্ঠদ্বয়চালনে মৎস্যঃ। লক্ষ্যমভিতঃ ছোটিকাং দত্ত্বা দক্ষমধ্যমাতর্জনীভ্যাং অধিবাম[১]করতলং ত্রিস্তাড়নে অস্ত্রম্। অধোমুখস্য দক্ষবামমুষ্টিদ্বয়স্য প্রসারিতয়োঃ তর্জন্যোঃ স্বস্বভাগমারভ্য ক্রমেণ লক্ষ্যং পরিতঃ প্রাদক্ষিণ্যবামাবর্তাভ্যাং পরিভ্রমণে অবগুণ্ঠনম্। অভিমুখমন্যোন্যগ্রথিতানাং দক্ষবামকরাঙ্গুলীনাং ক্রমেণ কনিষ্ঠা-নামে তর্জনীমধ্যমে চ সংযোজ্য অধোমুখীকরণে ধেনুঃ। যোনিরুক্তৈব। উত্তানস্য বামকরস্য বিরলং আকুঞ্চিতৈঃ অনামামধ্যমাতর্জন্যগ্রৈঃ অধোমুখস্য দক্ষস্য বক্রীকৃতানি তানি সংযোজ্য কনিষ্ঠাঙ্গুষ্ঠাগ্রাণাং মিথঃ সম্বন্ধে গালিনী॥

## অর্ঘ্যস্থাপনমুদ্রা

অধোমুখে প্রসারিত বামদক্ষিণ করতলদ্বয় অধঃ-উর্ধ্ব স্থাপন করতঃ অঙ্গুষ্ঠদ্বয় চালনা করলে হয় মৎস্যমুদ্রা। লক্ষ্যের অভিমুখে তুড়ি দিয়ে দক্ষিণ মধ্যমা ও তর্জনী দ্বারা বামকরতলের উপর তিনবার আঘাত করলে হয় অস্ত্রমুদ্রা। অধোমুখ দক্ষিণ ও বাম মুষ্টিদ্বয়ের তর্জনীদ্বয় প্রসারিত করে, স্ব স্ব বামভাগ থেকে আরম্ভ করে ক্রমে লক্ষ্যের অভিমুখে প্রাদক্ষিণ্যাবর্তে ও বামাবর্তে পরিভ্রমণ করালে হবে অবগুণ্ঠন মুদ্রা। পরস্পরাভিমুখে গ্রথিত দক্ষিণ ও বাম করাঙ্গুলির ক্রমে কনিষ্ঠা অনামিকা এবং তর্জনী মধ্যমা যুক্ত করে অধোমুখীকরণে হবে ধেনুমুদ্রা। যোনিমুদ্রা পূর্বেই কথিত হয়েছে। উত্তান বামহস্তের অনিবিড় আকুঞ্চিত অনামিকা মধ্যমা তর্জনীর অগ্র অধোমুখ দক্ষিণ হস্তের বক্রীকৃত অনামিকা মধ্যমা ও তর্জনীর অগ্রের সঙ্গে যোগ করতঃ কনিষ্ঠাদ্বয় ও অঙ্গুষ্ঠাদ্বয়ের অগ্র পরস্পর সংশ্লিষ্ট করলে হবে গালিনীমুদ্রা। এই সব অর্ঘ্য স্থাপনমুদ্রা।

## অর্চনে মুদ্রাঃ

বিততোত্তান উর্ধ্বাধোব্যাপারিতোঽঞ্জলিঃ আবাহনী। তথাবিধো কুব্জাঞ্জলিঃ সংস্থাপনী[২]। উদঙ্গুষ্ঠয়োঃ মুষ্ট্যোরভিমুখযোগে সন্নিধাপনী।

১। অধোমুখাভ্যাং বাম ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

২। সংস্থাপিনী ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

সৈবাকনিষ্ঠামূলং অন্তঃপ্রবিষ্টাঙ্গুষ্ঠমিথঃস্পৃষ্টনখা সন্নিরোধিনী। সন্নিধাপন্যেব তিরঃ প্রযোজিতা সম্মুখীকরণী। অবগুণ্ঠনী উক্তৈব। উদঙ্গুলিনোঃ করতলয়োঃ যোজনে বন্দনং প্রসিদ্ধম্। ধেনুযোনী উক্তে এব। বামানামাঙ্গুষ্ঠযোগে তত্ত্বমুদ্রা। দক্ষাঙ্গুষ্ঠতর্জনীযোগো জ্ঞানমুদ্রা।

## অর্চনায় মুদ্রা

প্রসারিত এবং উত্তান ঊর্ধ্বাধঃব্যাপারিত অঞ্জলি হলে হয় আবাহনীমুদ্রা। আবাহনীমুদ্রাকৃত অঞ্জলি অধোমুখ করলেই হয় সংস্থাপনীমুদ্রা। মুষ্টিদ্বয়ের উন্নত অঙ্গুষ্ঠদ্বয়ের অভিমুখযোগে হয় সন্নিধাপনীমুদ্রা। সন্নিধাপনীমুদ্রাকৃত মুষ্টির অন্তঃপ্রবিষ্ট অঙ্গুষ্ঠের নখ কনিষ্ঠামূল স্পর্শ করলে হয় সন্নিরোধিনীমুদ্রা। সন্নিধাপনীমুদ্রা তির্যগ্‌ভাবে প্রযোজিত হলে হয় সম্মুখীকরণীমুদ্রা। অবগুণ্ঠনীমুদ্রা পূর্বেই কথিত হয়েছে। ঊর্ধ্বগতাঙ্গুলি করতলদ্বয়ের যোজনে বন্দনমুদ্রা প্রসিদ্ধ। ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা বলা হয়েছে। বাম অনামিকা ও অঙ্গুষ্ঠযোগে হয় তত্ত্বমুদ্রা। দক্ষিণ অঙ্গুষ্ঠ ও তর্জনীযোগে হয় জ্ঞানমুদ্রা। এই সব অর্চনায় ব্যবহৃত মুদ্রা।

## সঙ্‌ক্ষোভিণ্যাদিমুদ্রাঃ

উত্তানয়োঃ করতলয়োঃ প্রসারিততর্জনীকং সংহতকনিষ্ঠানামামধ্যমাগ্রাণ্যন্যোন্যাভিমুখেন সংযোজ্য বদ্ধকনিষ্ঠোপর্যঙ্গুষ্ঠাগ্রসম্বন্ধে সর্বসঙ্‌ক্ষোভিণী। সৈব প্রসারিতমধ্যমাঽপি সর্ববিদ্রাবিণী। ইয়মেব মধ্যমাতর্জন্যোরাকুঞ্চনে সর্বাকর্ষণী।[1] পরস্পরগ্রথিতাঙ্গুলিস্পৃষ্টনখাগ্রাঙ্গুষ্ঠয়োঃ মুষ্ট্যোঃ যোগে সর্ববশঙ্করী। অধরোত্তরং তির্যক্‌প্রসারিতে বামদক্ষিণকনিষ্ঠে মধ্যমাভ্যাং ধৃত্বা তয়োরগ্রে অঙ্গুষ্ঠাভ্যাং নিপীড্য অনামাতর্জন্যগ্রাণাং পার্শ্বতো মিথঃ সংস্পর্শে সর্বোন্মাদিনী। এষৈব অনামযোরাকুঞ্চনে তর্জন্যোঃ কিঞ্চিৎ ভুগ্নত্বে চ সর্বমহাঙ্কুশা। দক্ষভুজমধ্যসন্ধিস্থাপিতবামকূর্পরমানমিবদ্ধং পাণী পরিবর্ত্য স্বাভিমুখয়োরাস্পৃষ্টাগ্রয়োঃ মধ্যময়োঃ পৃষ্ঠতোঽধরোত্তরং তিরঃপ্রসারিতানি দক্ষবামানামাকনিষ্ঠাগ্রাণি তর্জনীভ্যাং ধৃত্বা পুরোঽঙ্গুষ্ঠয়োরন্যোন্যসম্বন্ধে সর্বখেচরী। ঊর্ধ্বাধস্তিরঃপ্রসৃতে বামদক্ষকনিষ্ঠাগ্রে অনামাভ্যাং ধৃত্বা অর্ধচন্দ্রাকৃতিযোজিতেষু তর্জন্যঙ্গুষ্ঠেষু মিথঃ শ্লিষ্টাভ্যামৃজুভ্যাং মধ্যমাভ্যাং তর্জন্যোঃ সম্বন্ধে সর্ববীজম্। যোনিরুক্তৈব। অস্যামেব ঋজুকৃতয়োঃ কনিষ্ঠয়োঃ

১। সর্বাকর্ষিণী ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

মধ্যময়োরঙ্গুষ্ঠয়োশ্চ পৃথঙ্‌মিথঃ সংস্পর্শে সর্বত্রিখণ্ডা। উদগ্রাণাং বিরলানাং বামকরাঙ্গুলীনাং ঈষদাকুঞ্চনে গ্রাসঃ। মধ্যমাতর্জন্যঙ্গুষ্ঠযোগে প্রাণমুদ্রা। মধ্যমানামাঽঙ্গুষ্ঠমেলনে অপানস্য। কনিষ্ঠাঽনামাঽঙ্গুষ্ঠসম্বন্ধে ব্যানস্য। তর্জন্য-নামাঽঙ্গুষ্ঠমিশ্রণে উদানস্য। সর্বাঙ্গুলিসংশ্লেষে সমানস্য। বামমুষ্টেরঙ্গুষ্ঠাগ্রচুম্বিত-মূলপর্বণি তর্জন্যামীষদধোমুখপ্রসৃতায়াং নারাচঃ। ব্যত্যয়েন বামদক্ষকর-কনিষ্ঠাঙ্গুষ্ঠাগ্রয়োঃ যোগে অন্যাসাং বৈরল্যেন প্রসারণে চ চক্রম্।

## সংক্ষোভিণী-আদি মুদ্রা

উত্তান করতলদ্বয়ের তর্জনী প্রসারিত করে এবং সংহত কনিষ্ঠা অনামিকা ও মধ্যমার অগ্র অন্যোন্যাভিমুখে সংযোজন করে স্ব স্ব কনিষ্ঠার উপরে অঙ্গুষ্ঠাগ্রের সংযোগ করলে হয় সর্বসংক্ষোভিণী মুদ্রা। সর্বসংক্ষোভিণীমুদ্রার মধ্যমাও প্রসারিত করলে হয় সর্ববিদ্রাবিণীমুদ্রা। এই সর্ববিদ্রাবিণীমুদ্রার মধ্যমা ও তর্জনী আকুঞ্চিত করলে হয় সর্বাকর্ষিণীমুদ্রা। পরস্পর গ্রথিতাঙ্গুলিস্পৃষ্টনখাগ্রাঙ্গুষ্ঠ মুষ্টিদ্বয়ের সংযোগে হয় সর্ববশংকরীমুদ্রা। অধঃ-ঊর্ধ্ব তির্যক্‌প্রসারিত বাম ও দক্ষিণ কনিষ্ঠাদ্বয় মধ্যমাদ্বয় দিয়ে ধরে তাদের অগ্র অঙ্গুষ্ঠাদ্বয়ের দ্বারা নিপীড়িত করে অনামিকা ও তর্জনীর পার্শ্বতঃ পরস্পর সংস্পৃষ্ট করলে হয় সর্বোন্মাদিনীমুদ্রা। এই সর্বোন্মাদিনীমুদ্রার অনামিকাদ্বয় আকুঞ্চিত করে তর্জনীদ্বয় কিঞ্চিৎ বক্রীকৃত করলে হয় সর্বমহাঙ্কুশামুদ্রা। দক্ষিণভুজের মধ্যসন্ধিতে অমণিবন্ধ বামকূর্পর স্থাপিত করে হস্তদ্বয় পরিবর্তিত করে স্বাভিমুখ পরস্পর অগ্রস্পৃষ্ট মধ্যমাদ্বয়ের পৃষ্ঠতঃ অধঃ ঊর্ধ্বে তির্যগ্‌ভাবে প্রসারিত দক্ষিণ ও বাম অনামিকা ও কনিষ্ঠার অগ্র তর্জনীদ্বয়ের দ্বারা ধরে সম্মুখভাগে অঙ্গুষ্ঠদ্বয়ের অন্যোন্য সংযোগ করলে হয় সর্বখেচরী। ঊর্ধ্বাধঃ তির্যগ্‌ভাবে প্রসারিত বাম ও দক্ষিণ কনিষ্ঠাগ্র অনামিকাদ্বয় দিয়ে ধরে অর্ধচন্দ্রাকারে যোজিত তর্জনী ও অঙ্গুষ্ঠে পরস্পরশ্লিষ্ট ঋজু মধ্যমাদ্বয়ের দ্বারা তর্জনীদ্বয়ের সংযোগ করলে হয় সর্ববীজমুদ্রা। যোনিমুদ্রা পূর্বে বলা হয়েছে। এরই ঋজুকৃত কনিষ্ঠাদ্বয়ের সঙ্গে মধ্যমাদ্বয় ও অঙ্গুষ্ঠদ্বয়ের পৃথক্ পরস্পর সংস্পর্শে হয় সর্বত্রিখণ্ডামুদ্রা। উন্নতাগ্র অনিবিড় বাম করাঙ্গুলির ঈষদাকুঞ্চনে হয় গ্রাসমুদ্রা। মধ্যমা তর্জনী ও অঙ্গুষ্ঠযোগে হয় প্রাণমুদ্রা। মধ্যমা অনামিকা ও অঙ্গুষ্ঠের মেলনে হয় অপানমুদ্রা। কনিষ্ঠা অনামিকা ও অঙ্গুষ্ঠসংযোগে হয় ব্যানমুদ্রা। তর্জনী অনামিকা ও অঙ্গুষ্ঠের মিশ্রণে হয় উদানমুদ্রা। সর্বাঙ্গুলিসংশ্লেষে হয় সমানমুদ্রা। বাম মুষ্টির অঙ্গুষ্ঠাগ্রচুম্বিত মূলপর্বে ঈষদধোমুখ তর্জনী প্রসৃত করে শ্লিষ্ট করলে

হয় নারাচমুদ্রা। ব্যত্যয়ক্রমে বাম ও দক্ষিণ করের কনিষ্ঠাগ্র এবং অঙ্গুষ্ঠাগ্রের যোগে আর অন্যান্য অঙ্গুলির অনিবিড় প্রসারে হয় চক্রমুদ্রা।

## ন্যাসে মুদ্রাঃ

সংহতাভিঃ চতসৃভিঃ অঙ্গুলীভিঃ মুখস্পর্শে মুখম্। সম্পুটীকৃতয়োঃ করয়োঃ মিথোঽভিমুখপ্রশ্লেষে করসম্পুটম্। কিঞ্চিদাকুঞ্চিতাঙ্গুল্যগ্রয়োঃ হ্যভিমুখং করয়োরন্যোন্যসম্বন্ধে অঞ্জলিঃ। তর্জনীমধ্যমানামাঽগ্রৈঃ হৃদয়স্পর্শে হৃদয়ম্। মধ্যমাঽনামাঽগ্রয়োঃ ব্রহ্মরন্ধ্রসম্বন্ধে শিরঃ। অঙ্গুষ্ঠাগ্রচূলীযোগে শিখা। ব্যত্যয়হস্তয়োরধরোত্তরং বামদক্ষকরয়োঃ সর্বাঙ্গুলীভিঃ অংসসম্বন্ধে কবচম্। তর্জনীমধ্যমাঽনামাগ্রৈঃ নেত্রযুগমধ্যস্পর্শে নেত্রম্। অস্ত্রং উক্তচরম্। এতাঃ ষড়ঙ্গন্যাস এব। অঙ্গুষ্ঠমিলিতয়া অনামিকয়া তত্তদঙ্গস্পর্শে ন্যাসমুদ্রা। বাম-হস্তমুষ্টিং বদ্ধ্বা সরলয়া তর্জন্যা অংসকর্ণ[১] মণ্ডিতো ভ্রামণে সৌভাগ্যদণ্ডিনী। সৈব গর্ভিতাঙ্গুষ্ঠবামপাদতলং ন্যস্তা রিপুজিহ্বাগ্রহা। অন্ত্যামিদং মুদ্রাযুগলং শ্রীষোড়শাক্ষরীবিষয়ম্।

## ন্যাসে মুদ্রা

সংহত অঙ্গুলিচতুষ্টয় দ্বারা মুখ স্পর্শ করলে হয় মুখমুদ্রা। সম্পুটীকৃত করদ্বয়ের পরস্পর অভিমুখ প্রশ্লেষে হয় করসম্পুটমুদ্রা। কিঞ্চিৎ আকুঞ্চিত অঙ্গুল্যগ্র করযুগলের হ্যভিমুখ অন্যোন্যসম্বন্ধে হয় অঞ্জলিমুদ্রা। তর্জনী মধ্যমা ও অনামিকার অগ্র দ্বারা হৃদয়স্পর্শে হয় হৃদয়মুদ্রা। মধ্যমা ও অনামিকার অগ্র ব্রহ্মরন্ধ্রে যুক্ত করলে হয় শিরোমুদ্রা। অঙ্গুষ্ঠাগ্র ও চূলির সংযোগে হয় শিখামুদ্রা। অধঃ-উর্ধ্ব ব্যত্যয়হস্তদ্বয় এবং বাম ও দক্ষিণ করের সর্বাঙ্গুলি দ্বারা অংসের সংযোগ হলে হয় কবচমুদ্রা। তর্জনী মধ্যমা ও অনামিকার অগ্রের দ্বারা নেত্রযুগমধ্য স্পর্শে হয় নেত্রমুদ্রা। অস্ত্রমুদ্রা পূর্বে কথিত হয়েছে। এইসব মুদ্রা ষড়ঙ্গন্যাসে ব্যবহৃত হয়। তা ছাড়া, যে যে অঙ্গে ন্যাস করতে হয় সেই সেই অঙ্গ অঙ্গুষ্ঠমিলিত অনামিকা দ্বারা স্পর্শে হয় ন্যাসমুদ্রা। মুষ্টিবদ্ধ বামহস্তের তর্জনী সরল করে তা অংস ও কর্ণের চারদিকে ঘুরালে হয় সৌভাগ্যদণ্ডিনীমুদ্রা। এই মুদ্রাই অন্তর্গতাঙ্গুষ্ঠ বামপদতলে ন্যস্ত হলে হয় রিপুজিহ্বাগ্রহামুদ্রা। এই শেষ দুই মুদ্রা শ্রীষোড়শাক্ষরীবিষয়ক।

---

১। অংসকর্ণ ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

সর্পাকল্পাভিরামঃ শ্রিতপরশুমৃগেষ্টঃ করৈঃ কাঞ্চনাভঃ

ধ্যেয়ঃ পদ্মাসনস্থঃ স্মরললিতবপুঃ সম্পদে পার্বতীশঃ ॥ ১২ ॥

অমৃতমৃত্যুঞ্জয়মন্ত্রস্য কহোলক ঋষিঃ। বিরাট্ ছন্দঃ অমৃতমৃত্যুঞ্জয়সদাশিবো দেবতা। তৎপ্রীত্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

স্ফুটিতনলিনসংস্থং মৌলিবদ্ধেন্দুরেখা-

স্রবদমৃতরসার্দ্রং চন্দ্রবহ্ন্যর্কনেত্রম্।

স্বকরকলিতমুদ্রাপাশবেদাক্ষমালং

স্ফটিকরজতমুক্তাগৌরমীশং নমামি ॥ ১৩ ॥

শ্রুতধারিণীমন্ত্রস্য ভার্গব ঋষিঃ। অনুষ্টুপ্ ছন্দঃ। ব্রহ্মা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

চতুরাননমম্ভোজনিষণ্ণং ভারতীসখম্।

অক্ষমালাবরাভীতিকমণ্ডলুধরং ভজে ॥ ১৪ ॥

মাতৃকামন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। মাতৃকাসরস্বতী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

পঞ্চাশতা মাতৃকয়া হারভাখিলদেহয়া।

সমস্তবিদ্যারূপিণ্যা ধন্যোঽহং মাতৃকাময়া ॥ ১৫

শ্রীহাদিলোপামুদ্রামন্ত্রস্য দক্ষিণামূর্তিঃ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। শ্রীমহাত্রিপুরসুন্দরী দেবতা। হ ৫ বীজং, হ ৬ শক্তিঃ, স ৪ কীলকম্। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। বালয়া ষড়ঙ্গম্। ধ্যানম্—

শ্রীদেবীভূষিতোৎসঙ্গং সান্দ্রসিন্দূররোচিষম্।

হকারাদিমনোর্বাচ্যং বন্দে কামেশ্বরং হরম্ ॥ ১৬ ॥

সম্পৎকরীমন্ত্রস্য কণ্ঠ[১] ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। সম্পৎসরস্বতী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

অনেককোটিমাতঙ্গতুরঙ্গরথপত্তিভিঃ।

সেবিতামরুণাকারাং বন্দে সম্পৎসরস্বতীম্ ॥ ১৭ ॥

চণ্ডযোগেশ্বরীমন্ত্রস্য ঈশ্বর ঋষিঃ। নানা ছন্দাংসি। চণ্ডযোগেশ্বরী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

সৃষ্টিস্থিতিভ্যাং সংহৃত্যা নাখ্যয়া ভাসয়া শ্রিতাম্।

কুলকন্থা (কুলকন্থাং?) কপালাঢ্যাং চণ্ডযোগেশ্বরীং ভজে ॥ ১৮ ॥

পরশম্ভুনাথমন্ত্রস্য বামদেব ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। পরশম্ভুনাথো দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

১। কণ্ব ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

পূর্ণাহন্তাস্বরূপায় তস্মৈ পরমশম্ভবে।
আনন্দতাণ্ডবোদ্দণ্ডপণ্ডিতায় নমো নমঃ ॥ ১৯ ॥

পরামন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। পরাসরস্বতী দেবতা। তৎপ্রসাদ-সিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

অকলঙ্কশশাঙ্কাভা ত্র্যক্ষা চন্দ্রকলাবতী।
মুদ্রাপুস্তলসদ্বাহা পাতু মাং পরমা কলা ॥ ২০ ॥

বালামন্ত্রস্য দক্ষিণামূর্তিঃ ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। বালা ত্রিপুরসুন্দরী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

অরুণকিরণজালৈ রঞ্জিতাশাবকাশা
বিধৃতজপবটীকা পুস্তকাভীতিহস্তা।
ইতরকরবরাঢ্যা ফুল্লকহ্লারসংস্থা
নিবসতু হৃদি বালা নিত্যকল্যাণশীলা ॥ ২১

অন্নপূর্ণেশ্বরীমন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। অন্নপূর্ণেশ্বরী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

আদায় দক্ষিণকরেণ সুবর্ণদর্বীং
দুগ্ধান্নপূর্ণমিতরেণ চ রত্নপাত্রম্।
অন্নপ্রদাননিরতাং নবহেমবর্ণাং
অম্বাং ভজে কনকভূষণমাল্যশোভাম্ ॥ ২২ ॥

অশ্বারূঢ়ামন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। অশ্বারূঢ়া দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

বদ্ধা পাশেনাঙ্কুশেন কৃষ্যমাণাস্যসাধ্যকম্।
ঘ্নতীং বেত্রেণ ফালস্রক্পাণিমশ্বাসনাং ভজে ॥

ধ্যানান্তরম্—

অশ্বারূঢ়া করাগ্রে নবকনকময়ীং বেত্রযষ্টিং দধানা
দক্ষেঽন্যে ধারয়ন্তী স্ফুরতি ধনুর্লতাপাশহস্তা সুসাধ্যা।
দেবী নিত্যপ্রসন্না শশিশকলসৎকেশপাশা ত্রিনেত্রা
দদ্যাদাত্মানবদ্যাং শ্রিয়মখিলসুখপ্রাপ্তিজন্যাং শ্রিয়ৈ নঃ ॥ ২৩ ॥

শ্রীবিদ্যাগুরুপাদুকামন্ত্রস্য দক্ষিণামূর্তিঃ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। শ্রীবিদ্যা-গুরুপাদুকা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

তেজোময়মহাবিদ্যাং শেখরাঙ্কিতমস্তকাম্।
রক্তাং চতুর্ভুজাং বন্দে শ্রীবিদ্যাগুরুপাদুকাম্ ॥ ২৪ ॥

শ্রীললিতায়া............... ॥ ২৫ ॥

লঘুশ্যামামন্ত্রস্য মতঙ্গ ঋষিঃ। বিরাট্ ছন্দঃ। শ্রীলঘুশ্যামাম্বা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

স্মরেৎ প্রথমপুষ্পিণীং রুধিরবিন্দুশোনাম্বরাম্
গৃহীতমধুপাত্রিকাং মদবিঘূর্ণনেত্রাঞ্চলাম্।
ঘনস্তনভরালসাং গলিতচূলিকাং শ্যামলাং
করস্ফুরিতবল্লকীবিমলশঙ্খতাটাঙ্কিনীম্ ॥
মাণিক্যবীণামুপলালয়ন্তীং মদালসাং মঞ্জুলবাগ্‌বিলাসাম্।
মাহেন্দ্রনীলদ্যুতিকোমলাঙ্গীং মাতঙ্গকন্যাং মনসা স্মরামি ॥

ইতি বা ॥ ২৬ ॥

বাগীশ্বরীমন্ত্রস্য কণ্ব ঋষিঃ। বিরাট্ ছন্দঃ। বাগীশ্বরী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

অমলকমলসংস্থা লেখিনীপুস্তকোদ্যৎ-
করযুগলসরোজা কুন্দমন্দারগৌরা।
ধৃতশশধরখণ্ডোল্লাসিকোটীরপীঠা
ভবতু ভবভয়ানাং ভঙ্গিনী ভারতী নঃ ॥ ২৭ ॥

নকুলীবাগীশ্বরীমন্ত্রস্য কহোলক ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। নকুলীবাগীশ্বরী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

নকুলী বজ্রদন্তালী সাধ্যজিহ্বাঽহিদংশিনী।
ভক্তবক্তৃত্বজননী ভাবনীয়া সরস্বতী ॥ ২৮ ॥

শ্যামাগুরুপাদুকামন্ত্রস্য মতঙ্গ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। শ্যামাগুরুপাদুকা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

বন্দে গুর্বঙ্‌ঘ্রিমকুটাং শ্যামলাং শুকপাণিনীম্।
সমস্তসিদ্ধিজননীং শ্যামলাগুরুপাদুকাম্ ॥ ২৯ ॥

শ্রীরাজশ্যামলামন্ত্রস্য স্পষ্টম্ ॥ ৩০ ॥

লঘুবারাহীমন্ত্রস্য নারদ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। লঘুবারাহী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

মহার্ণবে নিপতিতামুদ্ধরন্তীং বসুন্ধরাম্।
মহাদংষ্ট্রাং মহাকায়াং নমাম্যুন্মত্তভৈরবীম্ ॥ ৩১ ॥

স্বপ্নবারাহীমন্ত্রস্য অগ্নিঃ ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। স্বপ্নবারাহী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

স্বপ্নে শুভাশুভং ভাবি শাসন্তীং ভক্তকার্যয়োঃ।
দুঃস্বপ্নহারিণীং বন্দে বারাহীং স্বপ্ননায়িকাম্ ॥ ৩২ ॥

তিরস্করিণীমন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। তিরস্করিণী দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

মুক্তকেশীং বিবসনাং সর্বাভরণভূষিতাম্।
স্বযোনিদর্শনান্মুহ্যৎপশুবর্গাং নমাম্যহম্ ॥ ৩৩ ॥

বারাহীগুরুপাদুকামন্ত্রস্য ব্রহ্মা ঋষিঃ। গায়ত্রী ছন্দঃ। বারাহীগুরুপাদুকা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

দেশিকাঙ্ঘ্রিলসন্মৌলিং খড়্গিনীং চ কপালিনীম্।
ভাবয়ামি ঘনচ্ছায়াং পঞ্চমীগুরুপাদুকাম্ ॥ ৩৪ ॥

শ্রীমহাবারাহীমন্ত্রস্য স্পষ্টম্ ॥ ৩৫ ॥

শ্রীপূর্তিবিদ্যামন্ত্রস্য দক্ষিণামূর্তিঃ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। শ্রীপূর্তিবিদ্যা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ॥ ৩৬ ॥

মহাপাদুকামন্ত্রস্য দক্ষিণামূর্তিঃ ঋষিঃ। পঙ্‌ক্তিশ্ছন্দঃ। শ্রীমহাপাদুকাম্বা দেবতা। তৎপ্রসাদসিদ্ধ্যর্থে জপে বিনিয়োগঃ। ধ্যানম্—

সর্ববিদ্যাময়ীং সর্বশক্তিপীঠস্বরূপিণীম্।
কন্নাগ্রে হৃদয়ে মূলে দেশিকাঙ্‌ঘ্রিযুগত্রয়ম্ ॥
দধতীং দীপ্তভূষাঢ্যাং শ্রীমহাপাদুকাং নুমঃ ॥ ৩৭ ॥

ইতি রশ্মিমালায়া ঋষ্যাদয়ঃ।

ইতি জপপ্রকরণং ষষ্ঠং সমাপ্তম্।

## রশ্মিমালামন্ত্রের ঋষি ইত্যাদি

এবার রশ্মিমালার ঋষি ইত্যাদি লিখিত হচ্ছে—

প্রথমে গায়ত্রীমন্ত্রের ঋষ্যাদি। তা পূর্ব থেকে যেমন চলে আসছে। ১।

অভয়ঙ্করমন্ত্রের ঋষি গৃৎসমদ। ছন্দ ত্রিষ্টুপ্। দেবতা অভয়ঙ্কর। তাঁর প্রীত্যর্থে জপে বিনিয়োগ। ধ্যান—গজেন্দ্রারূঢ়, সহস্রাক্ষ, শ্যামল, কোমলাঙ্গ, বর্মধারী, প্রতাপশালী, বীর, প্রত্যেক রাক্ষসদক্ষকারীবলয়চক্রহস্ত, মণিসমূহ-খচিত দিব্যায়ুধাঢ্য বাহুশোভী, দেবমন্ত্রীসনাথ, অভীষ্ট প্রদানকারী, সদা দুরিতনাশকারী মহেন্দ্র বিশ্ব রক্ষা করুন। ২।

সৌরমন্ত্রের ঋষি দেবভার্গব। ছন্দ গায়ত্রী। দেবতা সূর্য। তাঁর প্রসাদ-লাভের জন্য জপে বিনিয়োগ। ধ্যান—তেজোমণ্ডলমধ্যগ পদ্মদ্বয়ধারী ছায়া-শ্লিষ্টতনু সর্ব আধিব্যাধিপ্রশমনকারী ভানুকে ভজনা করি। ৩।

প্রণবের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা পরমাত্মা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ। ধ্যান—ওঁ-বাচ্য, অভ্রাভ্র সূর্যের প্রভার মতো প্রভাযুক্ত, বাসুদেবনামক বিশ্বগর্ভ ব্রহ্মকে উপাসনা করি। ৪।

তুরীয়গায়ত্রীমন্ত্রের ঋষি বিশ্বামিত্র। ছন্দ গায়ত্রী। দেবতা সবিতা। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—তুর্যাতীতপদস্থিতা রজোগুণে অসংসৃষ্ট প্রকাশাত্মিকা চিতিরূপা দেবী তুরীয়গায়ত্রীকে ভজনা করি। ৫।

চক্ষুষ্মতীমন্ত্রের ঋষি ভার্গব। ছন্দ নানাছন্দ। দেবতা চক্ষুষ্মতী। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—তেজোময়চক্ষু, হস্তে পুষ্প-ও চিত্র-শোভিতা, রৌপ্যসিংহাসনারূঢ়া দেবী চক্ষুষ্মতীকে ভজন করি। ৬।

বিশ্বাবসুমন্ত্রের ঋষি ভার্গব। ছন্দ গায়ত্রী। দেবতা বিশ্বাবসু। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—রক্তবর্ণ অঙ্গরাগের দ্বারা অরুণ ভূষণাঢ্য, বীণাধর, সজ্জিততাম্বূলে উল্লাসপরায়ণ, গন্ধর্বকন্যাদের দ্বারা গানে গানে প্রসংশিত, বৃহতীনামক বীণাসহ বিদ্যমান বিশ্বাবসুকে নমস্কার করি। ৭।

পথিবিদ্রুদ্রমন্ত্রের ঋষি বামদেব। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা পথিবিদ্রুদ্র। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—জ্যাযুক্ত ধনুর্বাণধারী, অতিসূক্ষ্ম, বৃষারূঢ়, অন্নপূর্ণাসমাশ্লিষ্ট, পথিবিদ্রুদ্রকে আশ্রয় করলাম। ৮।

তারামন্ত্রের ঋষি মৎস্য। ছন্দ বিরাট্‌। দেবতা তারাখ্যা। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—নৌকাকৃতি সিংহাসনে অধিষ্ঠিতা, বৌদ্ধদর্শনের দেবতা, জলের আপদ্ প্রশমনকারিণী, মেঘশ্যামলা তারাকে বন্দনা করি। ৯।

নামত্রয়মন্ত্রের ঋষি কাশ্যপ অত্রি ও ভরদ্বাজ। ছন্দ অনুষ্টুপ্‌। দেবতা শ্রীমহাবিষ্ণু। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—সমস্ত দুস্তর ব্যাধি-সমূহ ধ্বংস করতে পটু, অচ্যুত ও গোবিন্দ নামধারী বিষ্ণুকে বার বার নমস্কার। ১০।

মহাগণপতিমন্ত্রের ঋষি গণক। ছন্দ বৃহদ্গায়ত্রী। দেবতা শ্রীমহাগণপতি। তাঁর প্রীতির জন্য জপে বিনিয়োগ। ধ্যান—অভীষ্টদাতা, বিশ্বের উৎপত্তি-বিনাশ-ও স্থিতি-বিধানকারী বিঘ্নেশ্বরের ধ্যান করতে হবে। ধ্যান করতে হবে এঁর করপদ্মে দাড়িম্ব, গদা, ইক্ষু, কার্মুক, অসি, চক্র, পদ্ম, পাশ, উৎপল, ব্রীহিশীর্ষ, স্বীয়দন্ত ও রত্নকলশ এবং উজ্জ্বলবেশভূষাযুক্তা পদ্মহস্তা স্বীয় পত্নী কর্তৃক ইনি আলিঙ্গনাবদ্ধ। ১১।

শিবশক্ত্যাত্মক গঙ্গাক্ষর মন্ত্রের ঋষি বামদেব। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা উমামহেশ্বর। তৎপ্রীত্যর্থে জপে বিনিয়োগ।

ধ্যান—কামদেবতুল্যসুন্দরবপু, কাঞ্চনবর্ণাভ, পদ্মাসনাসীন, সর্পভূষণে অভিরাম, মৃগ-পরশু-বরাভয়-হস্ত, পার্বতীশের পার্বতীসহ একত্রে ধ্যান করতে হবে। ধ্যান করতে হবে পার্বতীশের বাম হস্ত তাঁর প্রিয়ার স্তনভরে শোভমান আর সেই প্রিয়ার বামহস্তে রক্তোৎপল ও তাঁর দক্ষিণ হস্ত তাঁর স্বামীর বাম স্কন্ধে ন্যস্ত। ১২।

অমৃতমৃত্যুঞ্জয়-মন্ত্রের ঋষি কহোলক। ছন্দ বিরাট্। দেবতা অমৃতমৃত্যুঞ্জয়-সদাশিব। তাঁর প্রীত্যর্থে জপে বিনিয়োগ।

ধ্যান—প্রস্ফুটিত পদ্মের মতো শান্ত, মৌলিবদ্ধ ইন্দুরেখাক্ষরিত অমৃতরসে আর্দ্র, চন্দ্রবহ্নিসূর্য এই ত্রিনেত্রবিশিষ্ট, মুদ্রা-পাশ-বেদ-ও অক্ষমালা-ধৃতহস্ত, স্ফটিক রজত ও মুক্তার মতো গৌরবর্ণ ঈশকে প্রণাম করি। ১৩।

ব্রতধারিণীমন্ত্রের ঋষি ভার্গব। ছন্দ অনুষ্টুপ্। দেবতা ব্রহ্মা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—পদ্মে আসীন, ভারতীসখ, অক্ষমালা-বর-অভয় কমণ্ডলু-ধারী চতুরাননকে ভজনা করি। ১৪।

মাতৃকামন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা মাতৃকাসরস্বতী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যানম্—পঞ্চাশৎ মাতৃকাবর্ণের দ্বারা শব্দায়মানা অখিলদেহা সমস্ত-বিদ্যারূপিণী মাতৃকাম্বা আমাকে ধন্য করেছেন। ১৫।

শ্রীহাদিলোপামুদ্রামন্ত্রের ঋষি দক্ষিণামূর্তি। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা শ্রীমহাত্রিপুরসুন্দরী। হ-আদি পঞ্চবর্ণ[1] বীজ, হ-আদি ষট্‌বর্ণ[2] শক্তি, স-আদি চতুর্বর্ণ[3] কীলক। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ। বালা অর্থাৎ ঐঁ ক্লীঁ সৌঃ দ্বারা ষড়ঙ্গ।

ধ্যান—যাঁর ক্রোড় শ্রীদেবী দ্বারা ভূষিত, যিনি স্নিগ্ধসিন্দুরকান্তি, হকারাদিমন্ত্রবাচ্য, সেই কামেশ্বর হরকে বন্দনা করি। ১৬।

সম্পদ্‌করীমন্ত্রের ঋষি কণ্ঠ। ছন্দ গায়ত্রী। দেবতা সম্পদ্‌সরস্বতী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—অনেককোটি গজ অশ্ব রথ পদাতিক দ্বারা সেবিতা অরুণাকারা সম্পদ্‌সরস্বতীকে বন্দনা করি। ১৭

---

১। হ স ক ল হ্রীঁ।
২। হ স ক হ ল হ্রীঁ।
৩। স ক ল হ্রীঁ।

চণ্ডযোগেশ্বরীমন্ত্রের ঋষি ঈশ্বর। ছন্দ বিভিন্ন। দেবতা চণ্ডযোগেশ্বরী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—সৃষ্টিস্থিতিসংহারের দ্বারা, অনাখ্যা দ্বারা, দীপ্তি দ্বারা আশ্রিতা যিনি, কুলকম্বা ( ? ) ও কপালের দ্বারা যিনি সমৃদ্ধা, সেই চণ্ডযোগেশ্বরীকে ভজনা করি। ১৮।

পরশম্ভুনাথমন্ত্রের ঋষি বামদেব। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা পরশম্ভুনাথ। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—আনন্দ-তাণ্ডব-উদ্দণ্ড-পণ্ডিত, পূর্ণাহন্তাস্বরূপ সেই পরমশম্ভুকে বার বার নমস্কার। ১৯।

পরামন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা পরা সরস্বতী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—অকলঙ্ক শশাঙ্কের দীপ্তিশালিনী, ত্রিনয়না, চন্দ্রকলাবতী, মুদ্রা-পুস্তকশোভিতবাহু, পরমা কলা আমাকে রক্ষা করুন। ২০।

বালামন্ত্রের ঋষি দক্ষিণামূর্তি। ছন্দ গায়ত্রী। দেবতা বালা ত্রিপুরসুন্দরী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—যিনি অরুণকিরণজালে শোভমানা, যাঁর হস্তে জপমালা, পুস্তক, অভয় ও বর, যিনি প্রস্ফুটিত কহ্লারে অধিষ্ঠিতা, নিত্যকল্যাণশীলা, সেই বালা আমার হৃদয়ে বাস করুন। ২১।

অন্নপূর্ণেশ্বরীমন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা অন্নপূর্ণেশ্বরী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—যিনি দক্ষিণহস্তে সুবর্ণদর্বী এবং অপর হস্তে দুগ্ধান্নপূর্ণ রত্নপাত্র ধারণ করে আছেন, স্বর্ণভূষণ ও মাল্যশোভিতা, তপ্তকাঞ্চনবর্ণা, অন্নদাননিরতা, সেই অম্বাকে ভজনা করি। ২২।

অশ্বারূঢ়ামন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা অশ্বারূঢ়া। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—যিনি পাশ ও অঙ্কুশের দ্বারা বদ্ধ ক'রে জেয় অশ্বকে আকর্ষণ করেন ও বেত্রের দ্বারা আঘাত করেন, ভালে ও হস্তে মাল্যশোভিতা সেই অশ্বাসনাকে ভজনা করি।

অন্য ধ্যান—যিনি অশ্বারূঢ়া, যাঁর দক্ষিণ হস্তাগ্রে অম্লানবর্ণের বেত্রযষ্টি, যিনি অন্য হস্তে ধনু ধারণ করে আছেন, যাঁর হস্তে লতা ও পাশ, যিনি সুমাধ্যা, নিত্যপ্রসন্না, ত্রিনয়না, যাঁর কেশপাশে শশিকলা শোভা পাচ্ছে, সেই দেবী

প্রকটিত হন। তিনি অখিলসুখপ্রাপ্তির হেতু নিত্য অনবদ্য শ্রী প্রদান করেন বলে হৃদয়প্রিয়া। তিনি আমাদের সেই শ্রী দ্বারা মণ্ডিত করুন। ২৩।

শ্রীবিদ্যাগুরুপাদুকামন্ত্রের ঋষি দক্ষিণামূর্তি। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা শ্রীবিদ্যাগুরুপাদুকা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—শিরোভূষণের দ্বারা শোভিতমস্তকা, রক্তবর্ণা, চতুর্ভুজা, তেজোময়-মহাবিদ্যা শ্রীগুরুপাদুকাকে বন্দনা করি। ২৪।

শ্রীললিতায়া……… । ২৫।

লঘুশ্যামামন্ত্রের ঋষি মতঙ্গ। ছন্দ বিরাট্। দেবতা শ্রীলঘুশ্যামা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ। ধ্যান—প্রথমরজস্বলা, রুধিরবিন্দু দ্বারা আরক্ত বস্ত্রপরিহিতা, মদ্যপাত্রধারিণী, মদবিঘূর্ণিতনেত্রপ্রান্তা, পীনস্তনভারে মন্থরা, মুক্তকেশী, শ্যামলা, বীণাশোভিতহস্তা, শুভ্রশঙ্খের কর্ণভূষণপরিহিতাকে স্মরণ করতে হবে। অথবা—পরম আদরে মাণিক্যবীণা-ধারিণী, মদমন্থরা, মধুরবাগ্‌বিলাসিনী, মেঘনীলকান্তিকোমলাঙ্গী মাতঙ্গকন্যাকে মনে মনে স্মরণ করি। ২৬।

বাগীশ্বরীমন্ত্রের ঋষি কণ্ব। ছন্দ বিরাট্। বাগীশ্বরী দেবতা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—অমল কমলে অধিষ্ঠিতা, উত্থিত করপদ্মযুগলে লেখনী ও পুস্তক-ধারিণী, কুন্দ ও মন্দার কুসুমের মতো গৌরবর্ণা, চন্দ্রকলাধৃতোজ্জ্বলজটাধারিণী ভারতী আমাদের ভবভয়ভগ্নকারিণী হোন। ২৭।

নকুলীবাগীশ্বরীমন্ত্রের ঋষি কহোলক। ছন্দ গায়ত্রী। দেবতা নকুলী-বাগীশ্বরী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—বিশালবজ্রদন্তযুক্তা, সাধ্যজিহ্বারূপ অহিকে দংশনকারিণী, ভক্তের বাক্‌পটুত্ববিধায়িনী নকুলী সরস্বতীর ভাবনা করতে হবে। ২৮।

শ্যামাগুরুপাদুকামন্ত্রের ঋষি মতঙ্গ। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা শ্যামাগুরু-পাদুকা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—গুরুপদমুকুটা, শ্যামলা, শুকপক্ষিহস্তা, সমস্তসিদ্ধির জননী, শ্যামলা-গুরুপাদুকাকে বন্দনা করি। ২৯।

শ্রীরাজশ্যামলামন্ত্রের ঋষ্যাদি স্পষ্ট। ৩০।

লঘুবারাহীমন্ত্রের ঋষি নারদ। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা লঘুবারাহী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—মহার্ণবে নিপতিত বসুন্ধরাকে উদ্ধারকারিণী, মহাদংষ্ট্রা, মহাকায়া উন্মত্তভৈরবীকে নমস্কার করি। ৩১।

স্বপ্নবারাহীমন্ত্রের ঋষি অগ্নি। ছন্দ গায়ত্রী। দেবতা স্বপ্নবারাহী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—স্বপ্নে ভক্তের শুভকার্যের ও অশুভকার্যের শুভ ও অশুভ নির্দেশকারিণী, দুঃস্বপ্নহারিণী-স্বপ্ননায়িকা বারাহীকে বন্দনা করি। ৩২।

তিরস্করিণীমন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা তিরস্কারিণী। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—মুক্তকেশী, বিবসনা, সর্বাভরণভূষিতা, স্বযোনি প্রদর্শন ক'রে পশুসমূহের মোহ উৎপাদনকারীকে নমস্কার করি। ৩৩।

বারাহীগুরুপাদুকামন্ত্রের ঋষি ব্রহ্মা। ছন্দ গায়ত্রী। দেবতা বারাহীগুরুপাদুকা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—দেশিকপদশোভিতমস্তকা খড়্গিনী কপালিনী মেঘবর্ণা পঞ্চমীগুরুপাদুকার ভাবনা করি। ৩৪।

শ্রীমহাবারাহীমন্ত্রের ঋষ্যাদি স্পষ্ট। ৩৫।

শ্রীপূর্তিবিদ্যামন্ত্রের ঋষি দক্ষিণামূর্তি। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা শ্রীপূর্তিবিদ্যা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ। ৩৬।

মহাপাদুকামন্ত্রের ঋষি দক্ষিণামূর্তি। ছন্দ পঙ্‌ক্তি। দেবতা শ্রীমহাপাদুকাম্বা। তাঁর প্রসাদলাভের জন্য জপে বিনিয়োগ।

ধ্যান—সর্ববিদ্যাময়ী, সর্বশক্তিপীঠস্বরূপিণী, কররাগ্রে হৃদয়ে ও মূলাধারে দেশিকপদযুগ্মত্রয়-ধারণকারিণী, উজ্জ্বলভূষণযুক্তা শ্রীমহাপাদুকাকে প্রণাম করি। ৩৭।

এই হল রশ্মিমালার ঋষ্যাদি।

ষষ্ঠপ্রকরণ জপপ্রকরণ সমাপ্ত।

## নৈমিত্তিকপ্রকরণম্

### পর্বসু নৈমিত্তিকার্চনবিধিঃ

উক্তেন ক্রমেণ নিত্যক্রমনিরতঃ সাধকঃ প্রতিমাসং পঞ্চপর্বসু নৈমিত্তিকার্চনমাচরেৎ—

নিত্যার্চনরতৈঃ সিদ্ধৈঃ কার্যং নৈমিত্তিকার্চনম্ ॥

ইতি তন্ত্ররাজবচনাৎ। তত্র নিত্যার্চনাধিকসাধনবিশেষকরণকম্। পর্বাণি তু কৃষ্ণাষ্টমী কৃষ্ণচতুর্দশী দর্শঃ পূর্ণিমা সঙ্ক্রান্তিশ্চেতি কুলার্ণবোক্তানি। তত্র কালস্য কর্তব্যতায়াশ্চ নির্ণয়ঃ। সঙ্ক্রান্তিব্যতিরিক্তপর্বার্চনং সূর্যাস্তময়োত্তরং দশঘটিকাঽঽত্মকে রাত্রিপূর্বভাগে কার্যম্। সঙ্ক্রমণসপর্যা তু তত্তৎসঙ্ক্রান্তিপুণ্যকালোপলক্ষিতাসু ঘটিকাসু। তদুক্তম্—

প্রাগূর্ধ্বং চ দশৈব মেষতুলয়োঃ সিংহে বৃষে বৃশ্চিকে
কুম্ভে ষোড়শপূর্বতোঽথ মিথুনে মীনে ধনুঃকন্যয়োঃ।
ঊর্ধ্বাঃ ষোড়শ কীর্তিতাঃ প্রথমতস্ত্রিংশত্তু কর্কাটকে
চত্বারিংশদধোঽপরাস্ত[1] মকরে পুণ্যপ্রদা নাড়িকাঃ॥ ইতি

নাড়িকাঃ ঘটিকাঃ। অষ্টমীচতুর্দশীদর্শপূর্ণিমানাং স্বস্বদিনে পূজাকালব্যাপ্তৌ ন বিবাদঃ। দিনদ্বয়ে একদেশব্যাপী যত্রাধিকা সা তিথির্গ্রাহ্যা। সমব্যাপ্তৌ পরৈব। তিথিবৃদ্ধিহ্রাসবশেন চতুর্দশীদর্শয়োঃ একস্মিন্নেব দিনে পূজাকালব্যাপ্তৌ নৈমিত্তিকদ্বয়স্য তন্ত্রেণানুষ্ঠানম্। তদা সঙ্ক্রান্তিযোগে তু তত্র তস্যাপি দিবাসঙ্ক্রমণে সতি নিত্যার্চনস্য প্রাসঙ্গিকী সিদ্ধিঃ। যত্র চতুর্ণাং নৈমিত্তিকার্চনানাং একস্মিন্নেব কালে সন্নিপাতঃ সম্ভাব্যতে তত্র তেষামপ্যেকতন্ত্রতৈব। যথা দমনসমর্পণস্য মুখ্যকালে চৈত্র্যাং পূর্ণিমায়ামসম্ভবে তৎকৃষ্ণচতুর্দশীদর্শাদিজ্যৈষ্ঠকৃষ্ণচতুর্দশীদর্শান্তে গৌণকালে। যথা চ পবিত্রারোপণস্য শ্রাবণ্যামলাভে আ মিথুনসঙ্ক্রমণং আ চ তুলাসংক্রান্তিপ্রোক্তাসু তিথিষু আশ্বিনশুক্লাষ্টমীনবমীচতুর্দশীপূর্ণাসু চ তৎকৃষ্ণচতুর্দশীদর্শয়োশ্চ তাদৃশি বিষয়ে পূজাদ্বয়ং ত্রয়ং চতুষ্টয়ং বা করিষ্য ইতি সঙ্কল্পয়েদিতি দিক্॥

## নৈমিত্তিকপ্রকরণ

### পর্বে নৈমিত্তিক অর্চনার বিধি

শাস্ত্রোক্ত ক্রমানুসারে নিত্যক্রমনিরত সাধক প্রতিমাসে পঞ্চপর্বে নৈমিত্তিক অর্চনা করবেন। এ সম্বন্ধে প্রমাণ তন্ত্ররাজতন্ত্রের এই বচন—নিত্যার্চনারত ইষ্টসাধনক্ষম ব্যক্তিদের নৈমিত্তিক অর্চনা করা কর্তব্য। এতে নিত্যার্চনার

১। মুদ্রিত নিত্যোৎসবের পাঠ চত্বারিংশদধো পরাস্তু। এতে স্পষ্টতঃ লিপিকরপ্রমাদ ঘটেছে। পরশুরামকল্পসূত্রের ১০।৩৭ সংখ্যক সূত্রের বৃত্তিতে রামেশ্বর এই বচনটি উদ্ধৃত করেছেন। তদ্দৃষ্টে শুদ্ধ পাঠ দেওয়া হল।

অতিরিক্ত সাধনবিশেষ করণের নির্দেশ দেওয়া হয়েছে। কুলার্ণবে এই পঞ্চপর্ব কথিত হয়েছে। যথা—কৃষ্ণাষ্টমী কৃষ্ণচতুর্দশী অমাবস্যা পূর্ণিমা ও সংক্রান্তি। এই সব পর্বে কালের কর্তব্যতারও নির্ণয় করা হয়েছে। সংক্রান্তি ছাড়া অন্য পর্বের অর্চনা কাল সূর্যাস্তের পর রাত্রির প্রথম ভাগে দশ ঘটিকা অর্থাৎ দশ দণ্ড। সংক্রান্তিপূজা সম্বন্ধে বলা হয়েছে তা হবে সেই সংক্রান্তির পুণ্যকালোপলক্ষিত দণ্ডগুলিতে। এ সম্বন্ধে প্রামাণ্য বচন—মেষ-ও তুলা-সংক্রান্তির পূর্ব উর্দ্ধ্ব দশ দণ্ড, সিংহ-বৃষ-বৃশ্চিক-কুম্ভ-সংক্রান্তির পূর্ব ষোল দণ্ড, মিথুন-মীন-ধনু-কন্যা-সংক্রান্তির উর্দ্ধ্ব ষোল দণ্ড, কর্কটসংক্রান্তির প্রথম ত্রিশ দণ্ড এবং মকরসংক্রান্তির অধঃ চল্লিশ দণ্ড পুণ্যপ্রদ।

নাড়িকা মানে ঘটিকা ( অর্থাৎ এক দণ্ড মানে চব্বিশ মিনিট )। অষ্টমী চতুর্দশী অমাবস্যা ও পূর্ণিমার স্ব স্ব দিনে পূজাকালের ব্যাপ্তি হলে তা নিয়ে কোনো বিবাদ হয় না। কিন্তু তিথিটি যদি দুদিন ব্যাপী হয় তা হলে যে দিনে তিথি অধিক কালব্যাপী পূজার জন্য সেইদিনই গ্রাহ্য। দুদিনে যদি তিথির ব্যাপ্তিকাল সমান হয় তা হলে পরের দিনে পূজা হবে। তিথির হ্রাসবৃদ্ধির কারণে চতুর্দশী ও অমাবস্যা একদিনে পড়তে পারে। তখন দুই পর্বের নৈমিত্তিক পূজা একদিনেই তন্ত্রানুসারে করতে হয়। সেদিন যদি আবার সংক্রান্তির যোগ হয় তা হলে, দিনের বেলা সংক্রান্তি হলে, নিত্যার্চনার প্রসঙ্গেই সংক্রান্তির নৈমিত্তিক পূজা হবে। যেখানে একই কালে চার নৈমিত্তিক পূজা পড়ার সম্ভাবনা হয় সেখানে তাদেরও একই ব্যবস্থা। যেমন দমনসমর্পণের মুখ্যকাল চৈত্রপূর্ণিমায় তা সম্ভব না হলে চৈত্রের কৃষ্ণচতুর্দশী অমাবস্যা থেকে আরম্ভ করে জৈষ্ঠের কৃষ্ণচতুর্দশী অমাবস্যার পরবর্তী যে-গৌণকাল তাতে তা করতে হয়। যেমন, শ্রাবণ মাসে উপবীত দেওয়া সম্ভবপর না হলে মিথুন-সংক্রান্তি এবং তুলাসংক্রান্তি থেকে আরম্ভ করে যে যে বিহিত তিথি পাওয়া যায় তাতে এবং আশ্বিনের শুক্লা অষ্টমী নবমী চতুর্দশী পূর্ণিমা তিথিতে তা করা যায়। কৃষ্ণচতুর্দশী ও অমাবস্যার ঐ প্রকার ব্যাপারে দুটি তিনটি বা চারটি পূজা করব এই সঙ্কল্প করতে হয়। এ সম্বন্ধে এই হল সঙ্কেত।

## নিত্যক্রমাৎ নৈমিত্তিকে বিশেষঃ

তত্র পরিগণিতেষু পর্বসু প্রাতঃ নিত্যক্রমং নির্বর্ত্য রাত্রৌ অমুকপর্বপ্রযুক্তং নৈমিত্তিকমর্চনং করিষ্য ইতি সঙ্কল্প্য যথাবিভবং সমারম্ভবিশেষেণ স্বপক্ষকল্পণক এব ক্রমো নির্বর্তনীয়ঃ। ন তু "স্বপক্ষকালাভেঽপি নিত্যক্রমপ্রত্যবমৃষ্টিঃ" ইতি সূত্রেণ নিত্যক্রম ইব প্রতিনিধিনাঽপি বা। চৈত্রাদ্যাসু পৌর্ণমাসীষু তু

বক্ষ্যমাণেন বিধিনা তন্ত্রান্তরোক্তেন দমনকাদিসমর্পণমপি। সতি সম্ভবে আশ্বয়ুজ্যাং তৎপ্রতিপদাদিপর্বান্তপ্রয়োগোঽপ্যনুষ্ঠেয়ঃ, "পঞ্চপর্বসু বিশেষার্চা" ইতি সূত্রস্য নানাবিধ্যাঽঙ্গশাল্যর্চাবোধকত্বাৎ, বিবিধাঃ শেষাঃ কালদ্রব্য-ক্রিয়াঽঽদিরূপাণ্যঙ্গানি যস্যাং তাদৃশ্যর্চেতি বিগ্রহাৎ ॥

## নিত্যক্রম থেকে নৈমিত্তিকক্রমের প্রভেদ

গণনা দ্বারা নির্ধারিত পর্বগুলিতে প্রাতঃকালে নিত্যপূজা সম্পাদন করতঃ রাত্রে 'অমুকপর্বপ্রযুক্ত নৈমিত্তিক অর্চনা করব' এই সঙ্কল্প ক'রে আপন ঐশ্বর্য-সঙ্গত সমারম্ভবিশেষের দ্বারা পঞ্চমকারে পূজা সম্পন্ন করতে হবে। "পঞ্চমকার অলব্ধ হলে প্রতিনিধি দ্বারা নিত্যপূজার অনুষ্ঠান কর্তব্য" এই সূত্র[১] অনুসারে নিত্যপূজার মতো প্রতিনিধি দ্বারা নৈমিত্তিক পূজা চলবে না। চৈত্রাদি পূর্ণিমায় বক্ষ্যমাণ বিধি অনুসারে তন্ত্রান্তরোক্ত বচনানুযায়ী দমনকাদিসমর্পণও করতে হবে। সম্ভব হলে আশ্বিনপূর্ণিমাপর্বে শুক্লপ্রতিপদ থেকে আরম্ভ ক'রে পূর্ণিমা পর্যন্ত পূজা করতে হবে। কারণ "পঞ্চপর্বসু বিশেষার্চা" এই এই সূত্রে নানাবিধ অঙ্গযুক্ত পূজা সূচিত হয়েছে এবং কালদ্রব্যক্রিয়াদিরূপ বিবিধ অঙ্গ যাতে আছে সেইরূপ পূজা গৃহীত হয়েছে।

## নিবেদনে পক্ষভেদাঃ

তত্র দ্রবদ্রব্যনিবেদনে ত্রয়ঃ পক্ষা ভবন্তি। পৃথক্ পৃথক্ পাত্রস্থং হিমোদকাদিকং ঐং হ্রীং শ্রীং অমুকদেবতায়া অমুকং কল্পয়ামি নম ইতি তত্তন্নামঘটিতেনোপচারমন্ত্রেণ প্রধানদেব্যাদিভ্যো নবমচক্রেশ্বর্যন্তাভ্যস্ত্রিপঞ্চাশ-দুত্তরশতসংখ্যাকাভ্যো দেবতাভ্যঃ প্রত্যেকং নিবেদয়েৎ। ইহ প্রধানদেব্যা সহ নিত্যাঃ ষোড়শ, মহাকামেশ্বর্যাদয়শ্চতস্রঃ, ত্রিপুরাদয়ঃ চক্রেশ্বর্যো নব, কামে-শ্বর্যায়ুধদেব্যঃ চতস্রঃ ইতি বিবেকঃ। যদি বা প্রধানদেবতানিবেদনোত্তরং ৩ অঙ্গদেবীভ্যো নিত্যাভ্যো অমুকৌঘায়ৌঘত্রয়ায় অণিমাঽঽদিভ্যো মাতৃভ্যো মুদ্রাদেবীভ্যো অণিমাঽঽদিভ্যো বা কামেশ্বর্যাদিনিত্যাকলাভ্যঃ অনঙ্গকুসুমাদিভ্যঃ সর্বসঙ্ক্ষোভিণ্যাদিভ্যঃ সর্বসিদ্ধিপ্রদাভ্যঃ সর্বজ্ঞাদিভ্যো বশিন্যাদিভ্যঃ আয়ুধ-দেবীভ্যো মহাকামেশ্বর্যাদিভ্যঃ ত্রিপুরাদিচক্রেশ্বরীভ্যোঽমুকং কল্পয়ামীতি তৎসমষ্ট্যৈ নিবেদয়েৎ। অথবা প্রধানদেবতায়ৈ পৃথঙ্ নিবেদ্য ঐং হ্রীং শ্রীং হৃদয়দেব্যাদিভ্যো নবচক্রেশ্বর্যন্তাভ্যোঽমুকং কল্পয়ামীতি সর্বসমষ্ট্যৈ নিবেদয়েদিত্যেকঃ ॥

---

১। পরশুরামকল্পসূত্র ১।২৪

অনেকপাত্রাসম্ভবে অষ্টাদশ চতুর্দশ বা পাত্রাণি তত্তদ্দ্রব্যসম্ভৃতানি উপহৃত্য পূর্বোক্তান্যতমেন প্রকারেণ নিবেদয়েদিতি দ্বিতীয়ঃ। অত্রৌঘত্রয়সিদ্ধিমাতৃমুদ্রাণাং পার্থক্যতদঙ্গত্বাভ্যাং পাত্রাণামষ্টাদশত্বং চতুর্দশত্বং চ জ্ঞেয়ম্॥

তত্রাপ্যসম্ভবে প্রথমদ্বিতীয়য়োঃ প্রকারয়োঃ মহতি পাত্রে সম্ভৃতং হিমোদকাদিকমুপপাত্রেণ আদায়াদায় নিবেদ্য নিবেদ্য পাত্রান্তরে নিক্ষিপেৎ। অন্ত্যে তু প্রকারে মহাপাত্রস্থং সর্বাভ্যো দেবতাভ্যো যুগপন্নিবেদয়েদিতি তৃতীয়ঃ॥

কঠিনদ্রব্যনিবেদনে পক্ষদ্বয়ম্। তত্র ফলাদিকমুক্তদেবতাসমসংখ্যাকমুক্তান্যতমেন প্রকারেণ তত্তদ্দেবতায়ৈ নিবেদয়েদিত্যেকঃ। তদশক্তৌ যথাসম্ভবমুপহৃত্যেতি দ্বিতীয়ঃ॥

পবিত্রারোপণে দীপদানে চ প্রথমপক্ষীয়ঃ প্রথমপ্রকার এব নান্যো হিমোদকাদৌ। সঙ্কোচপক্ষাশ্রয়ণে বীজমশক্তিরবসরাভাবো বা। তন্ত্রান্তরোক্তানাং চতুরাম্নায়পঞ্চসিংহাসনপঞ্চপঙ্ক্তিকাষড়্দর্শনাঙ্গদেবীভূতশক্তিসময়দেবতানামপ্যর্চনে অভ্যুদয় এবেতি দিক্॥

## নিবেদনে বিভিন্ন পক্ষ

দ্রবদ্রব্যনিবেদনে আছে তিনটি পক্ষ। পৃথক্ পৃথক্ পাত্রস্থ হিমোদকাদি 'ঐঁ হ্রীঁ শ্রীঁ অমুকদেবতায়ৈ অমুকং কল্পয়ামি নমঃ' সেই সেই উপচারের নামযুক্ত এই উপচারমন্ত্রে প্রধানদেবী থেকে নবচক্রেশ্বরী পর্যন্ত একশ তিপ্পান্ন সংখ্যক দেবতাদের একেকটি উপচার নিবেদন করতে হবে। এখানে প্রধানদেবীর সহিত ষোড়শ নিত্যা, মহাকামেশ্বরী-আদি দেবতাচতুষ্টয়, ত্রিপুরাদি নব চক্রেশ্বরী এবং চার জন কামেশ্বরায়ুধদেবী রয়েছেন এটি জ্ঞাতব্য। অথবা প্রধান দেবতাকে নিবেদন করার পর ঐঁ হ্রীঁ শ্রীঁ এই বীজত্রয়যুক্ত অঙ্গদেবীভ্যঃ ইত্যাদি ত্রিপুরাদিচক্রেশ্বরীভ্যঃ ইত্যন্ত মন্ত্রাংশ মূলে যেমন আছে তেমনি উচ্চারণ করতঃ অমুকং (এখানে অমুকস্থলে দ্রব্যের নাম করতে হবে) কল্পয়ামি নমঃ এই মন্ত্রে অঙ্গদেব্যাদির সমষ্টিকে নিবেদন করতে হবে। অথবা প্রধানদেবতাকে পৃথক্ নিবেদন ক'রে ঐঁ হ্রীঁ শ্রীঁ হৃদয়দেব্যাদিভ্যো নবচক্রেশ্বর্যন্তাভ্যঃ অমুকং (এখানে অমুকস্থলে দ্রব্যের নাম করতে হবে) কল্পয়ামি নমঃ এই মন্ত্রে যথোক্ত সর্বদেবতার সমষ্টিকে নিবেদন করতে হবে। এই এক পক্ষ।

যেখানে অনেক পাত্র সম্ভব নয় সেখানে যথানির্দিষ্ট দ্রব্যপরিপূরিত অষ্টাদশ বা চতুর্দশ পাত্র দেবতাসন্নিধানে স্থাপন ক'রে পূর্বোক্ত যে-কোনো

এক প্রকারে নিবেদন করতে হবে। এটি দ্বিতীয় পক্ষ। এখানে ওঘত্রয়, অণিমাদি সিদ্ধি, মাতৃকা ও মুদ্রার পার্থক্য অনুসারে পাত্র অষ্টাদশ বা চতুর্দশ হবে, এটি জ্ঞাতব্য।

প্রথম ও দ্বিতীয় প্রকার সম্ভব না হলে একটি মহাপাত্রে পরিপূরিত হিমোদকাদি উপপাত্রে নিয়ে নিয়ে নিবেদন ক'রে ক'রে অন্য পাত্রে নিক্ষেপ করতে হবে। এই শেষ প্রকারে মহাপাত্রস্থ দ্রব্য সর্বদেবতাকে যুগপৎ নিবেদন করতে হবে। এইটি তৃতীয় পক্ষ।

কঠিনদ্রব্যনিবেদনে দুই পক্ষ। উক্ত দেবতার সমসংখ্যক ফলাদি পূর্বোক্ত অন্যতম প্রকারে সেই সেই দেবতাকে নিবেদন করতে হবে। এই এক পক্ষ।

তাতে অসমর্থ হলে যথাসম্ভব দ্রব্য দেবতাকে উপহার দিতে হবে। এই দ্বিতীয় পক্ষ।

উপবীত দেওয়া ও দীপদানের ব্যাপারে পূর্বোক্ত প্রথম পক্ষের প্রথম প্রকার হিমোদকাদিতে বিহিত, অন্য প্রকার নয়। সংক্ষিপ্ত পক্ষ অবলম্বনের হেতু হল অসামর্থ্য বা অবসরের অভাব। তন্ত্রান্তরে কথিত চতুরাম্নায়-পঞ্চ-সিংহাসন-পঞ্চপঞ্চিকা-ষড়্‌দর্শন-অঙ্গদেবীভূতশক্তি-সময়দেবতা এঁদের অর্চনাতে অভ্যুদয়ই হয়, এই হল সঙ্কেত।

## দমনবিধিঃ

অথাদৌ দমনার্চনম্। চৈত্রশুক্লচতুর্দশ্যাং সায়ং স্বয়ং দমনারামং গত্বা—

ওঁ শিবপ্রসাদসম্ভূত অত্র সন্নিহিতো ভব।
দেবীকার্যং সমুদ্দিশ্য নেতব্যোঽসি শিবাজ্ঞয়া॥

ইতি দমনমামন্ত্র্য অস্ত্রমন্ত্রেণ সমূলং দমনলতাঃ সপর্যাপর্যাপ্তাঃ উৎপাট্য, তদলাভে তদ্গুচ্ছান্বা শস্ত্রেণ ছিত্বা স্বাতন্ত্র্যাভাবে বিক্রেতুরনুমত্যা ক্রয়ক্রীতা বা[1] আনায়্যানায্য বা পবিত্রে বংশাদিপাত্রে নিধায় মূলবিদ্যয়া শুদ্ধাভিরদ্ভিঃ অভ্যুক্ষ্য ঐঁ হ্রীঁ শ্রীঁ দমনায় অমুকং কল্পয়ামি নমঃ ইত্যাদিরীত্যা উপচারমন্ত্রৈঃ গন্ধপুষ্পধূপদীপনৈবেদ্যাখ্যান্ পঞ্চোপচারান্ আচর্য্য, সূক্ষ্মনববস্ত্রেণ আচ্ছাদ্য, যাগমন্দির এব ক্বচন শুচিনি স্থলে নিধায় জাগৃয়াৎ। জাগরণং ত্বভ্যুদয়ায়। ইত্যধিবাসনম্। ইদং চ সদ্যোঽপি বা কার্য্যম্। সমানমেতদুত্তরত্রাপি কুসুমানাম্। দুগ্ধান্নাদিনিবেদ্যস্য তু সদ্য এবোচিতমধিবাসনম্। অথ পূর্ণিমায়াং রাত্রৌ প্রধানদেবীপূজোত্তরং আবরণার্চনে—

১। স্বীয়ক্রয়ক্রীতা বা ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

ষোড়শার্ণে জগন্মাতঃ বাঞ্ছিতার্থফলপ্রদে।
হৃৎস্থান্ পূরয় মে কামান্ দেবি কামেশ্বরেশ্বরি ॥

ইতি দেবীং প্রার্থ্য, নিত্যার্চনক্রমেণৈব শ্রীদেব্যাদ্যাঃ দেবতাঃ চতুরাম্নায়াদি-সময়ান্তদেবতাশ্চ দমনৈঃ সমভ্যর্চ্য নিত্যহোমত্রিগুণিতং হোমং কৃত্বা মূলমন্ত্রং চ তথা জপ্ত্বা অঙ্গমন্ত্রাংশ্চ তদ্দশাংশং শ্রীগুরুমভিপূজ্য শক্তিসামগ্রিকান্ সম্ভাব্য তৈঃ সহ অন্যৈশ্চ ব্রাহ্মণৈঃ ভুঞ্জীত। এতস্য মুখ্যকালে কর্তুমসম্ভবে চৈত্রবৈশাখ-জ্যৈষ্ঠানাং কৃষ্ণাষ্টমীকৃষ্ণচতুর্দশ্যোঃ বৈশাখজ্যৈষ্ঠয়োশ্চ বা কুর্যাৎ ॥ ইতি দমনবিধিঃ ॥

## দমনবিধি

প্রথমে দমনলতার অর্চনা। চৈত্রশুক্লা চতুর্দশীতে সায়াহ্নে দমনোদ্যানে গিয়ে—ওঁ শিবপ্রসাদসম্ভূত অত্র[1] ইত্যাদি মন্ত্রে দমনলতাকে আমন্ত্রণ করতঃ পূজার পক্ষে পর্যাপ্ত লতা অস্ত্রমন্ত্রে সমূলে উৎপাটন করতে হবে অথবা তা পাওয়া না গেলে লতাগুচ্ছ অস্ত্রের দ্বারা কেটে আনতে হবে। নিজের দমনোদ্যান না থাকলে বিক্রেতার অনুমতি অনুসারে তা তদীয় উদ্যান থেকে পূর্বোক্ত প্রকারে আনতে হবে। অথবা ক্রয়ক্রীত দমনলতা এনে বা আনিয়ে পবিত্র বাঁশের পাত্রাদিতে স্থাপন ক'রে শুদ্ধ জল দিয়ে মূলমন্ত্রে তার অভ্যুক্ষণ করতে হবে। এর পর ঐঁ হ্রীঁ শ্রীঁ দমনায় অমুকং (অমুকং-স্থলে উপচারের নাম করতে হবে) কল্পয়ামি নমঃ এই রীতিতে উপচারমন্ত্রে গন্ধ পুষ্প ধূপ দীপ নৈবেদ্য-নামক পঞ্চোপচার সমর্পণ ক'রে সূক্ষ্ম নূতন বস্ত্রের দ্বারা লতাকে আচ্ছাদন করে পূজাগৃহের কোনো পবিত্র স্থানে তাকে রেখে তাকে জাগাতে হবে। অভ্যুদয়ের জন্য জাগরণের প্রয়োজন। এই হল অধিবাস। এটি ঐদিন কিঞ্চিৎ পূর্বেও করা যায়। পরবর্তী কুসুমাদির ক্ষেত্রেও একই ব্যবস্থা। ভক্ষ্যান্নাদি নিবেদনীয় দ্রব্যের ক্ষেত্রে সদ্য অধিবাসই উচিত।

অতঃপর বিধান—পূর্ণিমার রাত্রিতে প্রধান দেবীর পূজার পর আবরণ-পূজায় ষোড়শার্ণে জগন্মাতঃ ইত্যাদি[2] মন্ত্র উচ্চারণ ক'রে দেবীর নিকট প্রার্থনা করতঃ নিত্যপূজার ক্রমানুসারেই শ্রীদেবী আদি দেবতাদের এবং চতুরাম্নায়-

---

১। মন্ত্রটি মূলে যেমন আছে। মন্ত্রের অনুবাদ—শিবপ্রসাদসম্ভূত এখানে সন্নিহিত হও। শিবাজ্ঞায় দেবীকার্যের উদ্দেশ্যে তোমাকে নিয়ে যেতে হবে।

২। মন্ত্রটি মূলে যেমন আছে। মন্ত্রের অনুবাদ—ষোড়শবর্ণরূপা বাঞ্ছিতফলদাত্রী আমার হৃদয়স্থ কামনাসমূহ পূর্ণ কর।

দেবতা থেকে আরম্ভ ক'রে সময়দেবতা পর্যন্ত দেবতাদের দমনলতাদ্বারা অর্চনা করতে হবে। এবার নিত্যহোমের তিনগুণ হোম ক'রে মূলমন্ত্র জপ করতে হবে এবং তার দশাংশ অঙ্গমন্ত্র জপ করতে হবে। এর পর শ্রীগুরুর পূজা ক'রে শক্তিসম্বন্ধী আচারপরায়ণদের সম্মানিত ক'রে তাঁদের সহিত ও অন্য ব্রাহ্মণদের সহিত ভোজন করতে হবে। মুখ্য কালে এটি করা সম্ভব না হলে চৈত্র-বৈশাখ-জ্যৈষ্ঠের কৃষ্ণাষ্টমী ও কৃষ্ণচতুর্দশী অথবা বৈশাখ ও জ্যৈষ্ঠের কৃষ্ণাষ্টমী ও কৃষ্ণচতুর্দশীতে করতে হবে। এই দমনবিধি।

## চৈত্রপূর্ণিমাকৃত্যম্

অস্যামেব পূর্ণিমায়াং বসন্তোৎসবোঽপি বিহিতঃ। তত্র দমনার্পণবসন্তোৎসবৌ তন্ত্রেণ করিষ্যে ইতি সঙ্কল্প্য তৎকালসম্ভবানি সকহ্লারাণি কর্পূর-চন্দনোক্ষিতানি কুসুমানি পূর্ববৎ অধিবাস্য তৈর্দমনকৈশ্চ যুগপদর্চয়েৎ॥ ইতি চৈত্রপূর্ণিমাকৃত্যম্॥

## চৈত্রপূর্ণিমাকৃত্য

এই চৈত্রপূর্ণিমায় বসন্তোৎসবও বিহিত। দমনার্পণ ও বসন্তোৎসব তন্ত্রানুসারে করব এই সঙ্কল্প ক'রে তৎকালে উৎপন্ন কহ্লারের সহিত কর্পূর-চন্দনসিক্তি পুষ্পের পূর্ববৎ অধিবাস করতঃ সেই পুষ্প ও দমনক দিয়ে একই সময়ে অর্চনা করতে হবে। এই চৈত্রপূর্ণিমাকৃত্য।

## বৈশাখীকৃত্যম্

অথ বৈশাখ্যাং পূর্ণিমায়াং নৈবেদ্যাবসরে প্রাগ্‌বদধিবাসিতং হেমন্তকালে সংগৃহীতং তুষারোদকং তদলাভে কর্পূরমৃগনাভিসুরভিলং শীতলং সলিলং বা পূর্বোক্তাক্রমেন পক্ষেণ সাবরণায়ৈ দেবতায়ৈ নিবেদয়েৎ। অবশিষ্টং প্রাগ্‌বৎ॥ ইতি বৈশাখকৃত্যম্॥

## বৈশাখীকৃত্য

বৈশাখী পূর্ণিমায় নৈবেদ্যপ্রদানকালে হেমন্তকালে সংগৃহীত তুষারজলের পূর্বোক্তপ্রকারে অধিবাস ক'রে অথবা তা না পাওয়া গেলে কর্পূরমৃগনাভি-সুরভিত শীতল জল পূর্বোক্ত যে-কোনো পক্ষ-অনুসারে সাবরণা দেবতাকে নিবেদন করতে হবে। বাকী অংশ পূর্বের মতো। এই বৈশাখীকৃত্য।

## জ্যৈষ্ঠকৃত্যম্

অথ জ্যৈষ্ঠ্যাং প্রাগ্বদধিবাসিতানি কদলীপনসাম্রাদীনি ফলানি উক্তয়া রীত্যা কয়াচিৎ উক্তমন্ত্রৈঃ প্রধানদেব্যাদিভ্যো নিবেদয়েৎ। তৈঃ অর্চয়েদিতি কেচিৎ। অন্যৎ সমানম্। ইতি জ্যৈষ্ঠকৃত্যম্।

## জ্যৈষ্ঠকৃত্য

জ্যৈষ্ঠপূর্ণিমায় পূর্বের মতো অধিবাস করা হয়েছে এমন কলা কাঁঠাল আম ইত্যাদি ফল পূর্বোক্ত কোনো রীতিতে পূর্বোক্ত মন্ত্রে প্রধানদেবতাদিকে নিবেদন করতে হবে। কারো কারো মতে তা দিয়ে অর্চনা করতে হবে। এই জ্যৈষ্ঠকৃত্য।

## আষাঢ়কৃত্যম্

অথাষাঢ়্যাং প্রাগ্বদধিবাসনপূর্বং শ্রীদেব্যৈ কুঙ্কুমমিশ্রং চন্দনং সমর্প্য জাতীকুসুমৈঃ সাবরণামভ্যর্চ্য তাম্বূলাবসরে লবঙ্গৈলাকক্কোলানি উক্তেন প্রকারেণ কেনাপি নিবেদয়েৎ। শেষং পূর্ববৎ। ইত্যাষাঢ়কৃত্যম্।

## আষাঢ়কৃত্য

আষাঢ়ী পূর্ণিমায় পূর্বের মতো অধিবাস ক'রে কুঙ্কুমমিশ্রিত চন্দন শ্রীদেবীকে অর্পণ করতঃ জাতীকুসুমের দ্বারা সাবরণা দেবীর পূজা ক'রে তাম্বুলদানসময়ে লবঙ্গ এলাচ কক্কোল অর্থাৎ কাঁকলা পূর্বোক্ত কোনো এক প্রকারে নিবেদন করতে হবে। বাকী অংশ পূর্বের মতো। এই আষাঢ়কৃত্য।

## পবিত্রারোপণবিধিঃ

তদনু শ্রাবণ্যাং পূর্ণিমায়াং পবিত্রারোপণম্। তানি চ সুবর্ণরৌপ্য-তাম্রাজতমতস্যপট্টসূত্রসরী[1]পদ্মদর্ভমুঞ্জশাণবল্কলকার্পাসাজতমসূত্রবিনির্মিতানি। কার্পাসসূত্রং তু সুবাসিনীকর্তৃকম্। উক্তান্যতমেন নবগুণিতেন সূত্রেণ নির্মিতৈঃ ষোড়শাঙ্গুলায়ামৈঃ তাবৎসঙ্খ্যাকৈঃ সরৈঃ সম্পন্নং তাবৎসংখ্যাগ্রন্থিমদেকং পবিত্রমিত্যেকঃ পক্ষঃ। নবাঙ্গুলায়ামসরগ্রন্থিকং বেতি দ্বিতীয়ঃ। তত্তদা-বরণগতশক্তিসমসঙ্খ্যাকাঙ্গুলায়ামসরগ্রন্থিকং বেতি তৃতীয়ঃ। আদিমপক্ষদ্বয়ে

১। মহাদেবশাস্ত্রিকৃতঃ পাঠঃ সূত্রসরী ইতি। সূত্রগ্রিসরী সূত্রসরী ইতি পাঠান্তরৌ পুস্তকান্তরে।

পবিত্রাণি সর্বেষাং সাধারণানি। অন্তিমে তু পক্ষে মূলদেব্যাঃ ষোড়শনবান্ত-তরাঙ্গুলয়ামসরগ্রন্থিকম্, মহাকামেশ্বর্যাদীনাং তিসৃণাং ত্র্যঙ্গুলায়ামাদিকম্, অন্নদেবীনাং ষন্নাং তৎসংখ্যাকাঙ্গুলায়ামাদিকম্, নিত্যানাং পঞ্চদশানাং পঞ্চদশাঙ্গুলায়ামাদিকম্, গুরুপঙ্‌ক্তিত্রয়স্য তত্তদোঘসমসংখ্যাঙ্গুলায়ামাদিকম্, আয়ুধদেবীনাং চতুরঙ্গুলায়ামাদিকমিতি বিশেষঃ। পক্ষত্রয়েঽপি ব্যাপ্তস্য শ্রীগুরোঃ প্রধানদেবীবৎ। জীবতস্তস্য স্বস্য চ ক্রমাগমজ্ঞশিষ্যশক্তিসাময়িকানাং চ কণ্ঠাদিনাভ্যন্তায়ামমঙ্গীকৃতপক্ষান্ততমসংখ্যসরগ্রন্থিকং একগ্রন্থিকং বা। ক্রমঃ কালনিত্যাক্ষরক্রমঃ। আগমঃ কাদিকালীমতাদিঃ। অন্যেষাং শক্তিসাময়িকানাং কণ্ঠাদিনাভ্যন্তমানং নবসরমেকগ্রন্থিকং চ। বিতানাদ্দেবতাবিষ্টরায়াম-মষ্টোত্তরশতসরগ্রন্থিকম্। শঙ্কাবতারকং নাম মণ্ডপস্য তৎপরিধিসম-প্রমাণমেকসরগ্রন্থিকম্। হোমাগ্নেঃ ষোড়শনবান্ততরাঙ্গুলায়ামমেকসরমেক-গ্রন্থিকং চ পবিত্রং কুর্য্যাৎ। গ্রন্থিঃ সূত্রবেষ্টনরূপঃ। বেষ্টনসংখ্যা তুত্তমাদিভেদেন ষট্‌ত্রিংশচ্চতুর্বিংশতিদ্বাদশাত্মিকা ঐচ্ছিকা বা। তন্মন্ত্রস্য মালা বা কবচং বা। উক্তপক্ষত্রয়ে একতমস্যৈবাশ্রয়ণীয়ত্বং, মানসাঙ্কর্যং অনিষ্টাপাদকং সর্বথা নাচরেদিতি স্থিতিঃ। ইত্থমুপকল্পিতানি গোরোচনকুঙ্কুমরক্তচন্দনমৃগমদপঙ্কা-লিপ্তানি লাক্ষাগৈরিকাদ্যতরচিত্রিতগ্রন্থিকানি পবিত্রাণি প্রাগুক্তবদধিবাস্য শ্রাবণ্যাং রাত্রৌ শঙ্কাবতারকং পবিত্রং বিতানাল্লম্বয়িত্বা মণ্ডপং তৎসূত্রেণাবেষ্ট্য প্রধান-দেব্যাপূজান্তে জ্ঞানমুদ্রোপাত্তৈঃ সমং শ্রীদেব্যাদ্যাবরণান্তদেবতাভ্যঃ তত্তৎপাদুকয়া পৃথক্ পৃথক্ সমর্প্য অগ্নয়ে চ পুরো নিধায় শ্রীগুরুশক্তিসাময়িকেভ্যঃ প্রদায় স্বয়ং ধৃত্বা শিষ্যেভ্যো দদ্যাৎ। এতাবৎকর্তুমসম্ভবে ষন্নবত্যঙ্গুলায়ামসর-গ্রন্থিকানি ত্রীণি পবিত্রাণি কৃত্বা শ্রীদেব্যৈ সমর্পয়েৎ। শেষং পূর্ববৎ। এতন্মুখ্য-কালাতিক্রমে মিথুনাদিতুলান্তসংক্রান্তিগতাসু কৃষ্ণাষ্টমীকৃষ্ণচতুর্দশীপূর্ণিমাসু বা কার্যম্। ইতি পবিত্রারোপণবিধিঃ।

## পবিত্রারোপণবিধি

এর পর শ্রাবণী পূর্ণিমায় উপবীতদান। উপবীত হবে স্বর্ণ রৌপ্য তাম্র এর যে-কোনো ধাতুনির্মিত সূত্রের, অথবা ত্রসরের সূত্রের, অথবা পদ্ম দর্ভ মুঞ্জ শন কার্পাস এর যে-কোনো একটির সূত্র দিয়ে প্রস্তুত। কার্পাসসূত্র হতে হবে সুবাসিনীর কাটা। উক্ত যে-কোনো প্রকারের সূতা নয়গুণ করে তৈরী উপবীত হবে ১৬ আঙ্গুল দীর্ঘ, ১৬ সরবিশিষ্ট ও ১৬ গ্রন্থিযুক্ত—এই এক পক্ষের মত। দ্বিতীয় পক্ষের মত—উক্ত উপবীত হবে ৯ আঙ্গুল দীর্ঘ, তাতে ৯ সর ও

৯ গ্রন্থি থাকবে। তৃতীয় পক্ষের মত—যথানির্দিষ্ট দেবতার আবরণশক্তির সমানসংখ্যক অঙ্গুলিপরিমাণ হবে দীর্ঘ এবং তাতে উক্তসংখ্যক সর ও উক্ত-সংখ্যক গ্রন্থি থাকবে। প্রথম দুই পক্ষের মতানুসারে নির্মিত উপবীত সকলের পক্ষে সাধারণ। শেষ অর্থাৎ তৃতীয় পক্ষের মতানুসারে মূলদেবীর উপবীত ১৬ অথবা ৯ আঙ্গুল দীর্ঘ হবে এবং তাতে ৯ সর ও ৯ গ্রন্থি থাকবে। মহাকামেশ্বরী-আদি তিন দেবীর উপবীতের আয়াম ৪ আঙ্গুল সর ৩ এবং গ্রন্থি ৩ হবে। ছয় অঙ্গদেবীর উপবীতের আয়াম ৬ আঙ্গুল, সর ৬ এবং গ্রন্থি ৬ হবে। পঞ্চদশ নিত্যার উপবীতের আয়াম ১৫ আঙ্গুল, সর ১৫ ও গ্রন্থি ১৫ হবে। গুরুপঙ্‌ক্তিত্রয়ের উপবীতের ক্ষেত্রে প্রত্যেক ওঘের বেলা সেই ওঘের সংখ্যাপরিমিত আঙ্গুল আয়াম, এবং উক্তসংখ্যক সর ও গ্রন্থি হবে। আয়ুধ-দেবীদের উপবীতের আয়াম ৪ আঙ্গুল, সর ৪, গ্রন্থিও ৪ হবে। এই হল বিশেষ ব্যবস্থা। তিন পক্ষে ব্যাপ্ত শ্রীগুরুর উপবীতের ব্যবস্থা মূলদেবীর ক্ষেত্রে যেমন তেমনি হবে। জীবিত গুরুর এবং তাঁর ক্রম-ও আগম-জ্ঞানসম্পন্ন শিষ্য শক্তি-সাময়িকদের ক্ষেত্রে উপবীতের আয়াম হবে কণ্ঠ থেকে নাভি পর্যন্ত মাপের, অন্যতমপক্ষসংখ্যক সর ও গ্রন্থি অথবা একগ্রন্থি তাতে থাকবে। ক্রম মানে কালনিত্যাক্ষরের ক্রম। আগম বলতে বুঝাচ্ছে কাদি কালী-মতাদি। অন্য শক্তিসাময়িকদের উপবীতের আয়াম কণ্ঠ থেকে নাভি পর্যন্ত মাপের, সর ৯ এবং গ্রন্থি ১ হবে। বিতান অর্থাৎ চাঁদোয়া থেকে দেবতার আসন পর্যন্ত দৈর্ঘ্যের উপবীতে ১০৮ সর ও ১০৮ গ্রন্থি থাকবে। শক্তাবতারক বলতে বুঝায় মণ্ডপের পরিধিপরিমাণ দীর্ঘ, এক সরযুক্ত ও এক গ্রন্থিযুক্ত। হোমাগ্নির উপবীত ১৬ অথবা ৯ আঙ্গুল দীর্ঘ, একসরযুক্ত ও একগ্রন্থিযুক্ত করতে হবে সূত্রবেষ্টনরূপ গ্রন্থি। বেষ্টন সংখ্যা উত্তমাদিভেদে ৩৬, ২৪, ১২ অথবা ঐচ্ছিক হবে। তার মন্ত্র ঐঁ ক্লীঁ সৌঃ অথবা হুং। পূর্বোক্ত পক্ষত্রয়ের অন্যতম পক্ষ অবলম্বন করতে হবে। সব কার্য হবে মানস। অনিষ্ট-ও আপদ-জনক যা তার অনুষ্ঠান সর্বথা বর্জন করতে হবে, এই হল শাস্ত্রবিধি। এই প্রকারে কৃত, গোরোচনা-কুঙ্কুম-রক্তচন্দন-কস্তূরী-প্রলিপ্ত, লাক্ষা বা গৈরিকবর্ণে চিত্রিতগ্রন্থি উপবীত-গুলির পূর্ববৎ অধিবাস ক'রে শ্রাবণী পূর্ণিমার রাত্রিতে শক্তাবতারক উপবীত বিতান থেকে ঝুলিয়ে তার সূত্রের দ্বারা মণ্ডপ বেষ্টন করতে হবে এবং প্রধানদেবীর পূজান্তে জ্ঞানমুদ্রা দ্বারা গৃহীত পুষ্পে সমভাবে প্রধানদেবী থেকে আবরণদেবতা পর্যন্ত সকলকে যাঁর যাঁর পাতকামন্ত্রে উপবীত সমর্পণ করতে হবে। তারপর প্রথমে অগ্নিকে উপবীত দিয়ে শ্রীগুরু ও শক্তিসাময়িকদের

দিয়ে স্বয়ং তা ধারণ করতঃ শিষ্যদের দেবেন। এতটা করা সম্ভব না হলে ৯৬ আঙ্গুল দীর্ঘ ও ৯৬ সর-ও ৯৬ গ্রন্থিযুক্ত তিন গাছি উপবীত তৈরী ক'রে দেবীকে সমর্পণ করতে হবে। বাকী অংশ পূর্ববৎ। পবিত্রারোপণের মুখ্য কাল অতিক্রান্ত হয়ে গেলে মিথুন থেকে আরম্ভ ক'রে তুলাপর্যন্ত রাশির সংক্রান্তিতে অথবা কৃষ্ণাষ্টমী কৃষ্ণচতুর্দশী কিংবা পূর্ণিমায় তা করতে হবে। এই হল পবিত্রারোপণবিধি।

## ভাদ্রপদকৃত্যম্

ততো ভাদ্রপদ্যাং পূর্ববদধিবাসিতৈনৈকৈকেন কেতকীপুষ্পেণালাভে পত্রেণ বা জ্ঞানমুদ্রয়া সর্বাঃ দেবতা অর্চয়েৎ। পুষ্পং তু নিষ্কাসিতকেসরমিতি শ্রীগুরুমুখাগমঃ। শেষং সমানম্। ইতি ভাদ্রপদকৃত্যম্ ॥

## ভাদ্রমাসকৃত্য

তার পর ভাদ্রপদী পূর্ণিমায় পূর্বের মতো অধিবাস করা হয়েছে এমন কেয়াফুল দিয়ে, না পাওয়া গেলে, কেয়াপাতা দিয়ে, জ্ঞানমুদ্রা প্রদর্শন করতঃ সব দেবতার অর্চনা করতে হবে। শ্রীগুরুমুখে জানা গেছে কেয়াফুলের কেসর ছাড়িয়ে নিতে হবে। বাকী অংশ সমান। ভাদ্রমাসকৃত্য।

## আশ্বযুজকৃত্যম্

অথাশ্বযুজ্যাং পুষ্পবিশেষং নিবেদ্য বিশেষকরণকঃ ক্রমঃ প্রবর্তনীয়ঃ। অথবা—

আশ্বযুজ্যাং বিশেষস্তু দর্শান্তপ্রতিপত্তিথিম্।
আরভ্য পূজয়েৎ দেবীং গন্ধপুষ্পোপহারকৈঃ ॥

ইতি তন্ত্ররাজবচনাৎ শুক্লপ্রতিপদাদিপূর্ণাবধিকঃ প্রয়োগোঽনুষ্ঠেয়ঃ। তত্র প্রতিপদ্রাত্রৌ বিশেষতঃ পুষ্পং নৈবেদ্যাদ্যুপচারৈঃ ক্রমং প্রবর্ত্য প্রধানদেবতায়ৈ শতমাজ্যাহুতীঃ আবরণদেবতাভ্যঃ তদ্দশাংশং হুত্বা জপং হোমসমসঙ্খ্যাকং বিধায় অবিবাহিতাক্ষতাং প্রাঙ্নিমন্ত্রিতাং কন্যামেকাং অভ্যক্তস্নাতাং আসনে উপবেশ্য তস্যাং দেবীং আবাহ্য বালয়া পঞ্চধা উপচর্য যথাবিভবং বসনাভরণানি দদ্যাৎ। এবং দ্বিতীয়াদিচতুর্দশ্যন্তং দ্বিশতাদিহোমজপ-কন্যাদ্বয়াদিপূজনানি কৃত্বা পূর্ণিমায়াং বৃদ্ধ্যা শতেন সহ ষোড়শশতহোম-জপষোড়শকন্যাপূজনানি কুর্যাদিতি একঃ পক্ষঃ। প্রতিপদি প্রকৃতিহোমঃ শতমাহুতয়ো বৃদ্ধিহোমশ্চ শতং এবং জপঃ কন্যকে দ্বে। দ্বিতীয়াদিষু

ত্রিশতাদিহোমজপৌ ত্র্যাদিকন্যকা ইত্যপরঃ। এনয়োরেকমাশ্রয়েৎ। তিথিবৃদ্ধৌ প্রতিপদাদিক্রমেণ শতাদিহোমাদিকম্। তিথিহ্রাসে তু তস্মিন্নেব দিনে তদ্দ্বিতয়কৃত্যং, একস্মিন্নেব কালে হোমাদিকং চ কুর্যাৎ। অবশিষ্টমবিশিষ্টম্। এবং কৃতে বিদ্যা সিদ্ধা ভবতি। রাজা চ সাধকস্য অর্চকো ভবতি। অথবা—কুলার্ণবোক্তনবরাত্রপক্ষোঽপি একোত্তরবৃদ্ধ্যা বা তদসম্ভবে যথোক্তক্রমেণৈব বা কর্তব্যঃ। অয়ং স্বতন্ত্রো ন তু পূর্ণিমাঽঙ্গম্। তৎপক্ষে পূর্ণিমাপূজাঽপি প্রত্যেকমুক্তরীত্যা কর্তব্যেতি দিক্। ইত্যাশ্বযুক্কৃত্যম্।

## আশ্বিনমাসকৃত্য

আশ্বিনী পূর্ণিমায় পুষ্পবিশেষ নিবেদন ক'রে বিশেষবিধায়ক ক্রম প্রবর্তন করতে হবে। অথবা—আশ্বিনী পূর্ণিমায় বিশেষ বিধি হল অমাবস্যার পরবর্তী প্রতিপদ্ তিথি থেকে আরম্ভ ক'রে পূর্ণিমাপর্যন্ত গন্ধপুষ্পোপচারে দেবীর পূজা করতে হবে।—তন্ত্ররাজতন্ত্রের এই বচন অনুসারে আশ্বিনের শুক্লা প্রতিপদ্ থেকে পূর্ণিমাপর্যন্ত অনুষ্ঠান করতে হবে। প্রতিপদের রাত্রে বিশেষতঃ পুষ্প ও নৈবেদ্যাদি উপচার সংযোগে ক্রিয়ার প্রবর্তন ক'রে প্রধানদেবতাকে শত আজ্যাহুতি, আবরণদেবতাদের তার দশভাগের একভাগ আহুতি দিয়ে হোমের সমসংখ্যক জপ করতে হবে। এর পর পূর্বে নিমন্ত্রিতা অবিবাহিতা অক্ষতযোনি কৃতাভ্যঙ্গস্নাতা একটি কন্যাকে এনে আসনে বসিয়ে তার মধ্যে দেবীকে আবাহন করতে হবে এবং ঐং ক্লীং সৌঃ এই মন্ত্রের পঞ্চধা পূজা ক'রে তাকে যার যেমন সম্পদ্ সেই মতো বস্ত্রালঙ্কার দিতে হবে। এই প্রকারে দ্বিতীয়া থেকে চতুর্দশী-পর্যন্ত যথাক্রমে দুই শত হোম জপ এবং দুটি কন্যার পূজা থেকে চোদ্দ শত হোম জপ এবং চৌদ্দটি কন্যার পূজা করতে হবে, সহজ কথায়, প্রত্যেক তিথিতে হোম জপ ও কন্যা সেই তিথিসংখ্যক হবে। পূর্ণিমায় পনর শতের সঙ্গে আরও এক শত যোগ ক'রে ষোল শত হোম জপ ও ষোলটি কন্যার পূজা করতে হবে। এই এক পক্ষের মত। অপর পক্ষের মত—প্রতিপদে প্রকৃতিহোম হবে—তাতে একশত আহুতি আর বৃদ্ধিহোম হবে—তাতে একশত আহুতি এবং উক্ত সংখ্যক জপ হবে ও দুটি কন্যা থাকবে। দ্বিতীয়াদিতে তিন শতাদি হোম জপ হবে ও তিনটি কন্যা থাকবে। এই উভয় পক্ষের যে-কোনো একটি পক্ষ অবলম্বন করতে হবে। তিথিবৃদ্ধিতে প্রতিপদাদিক্রমে শতাদি হোমাদি হবে আর তিথিহ্রাসে সেই দিনই তা দুবার করতে হবে, একই সময়ে হোমাদিও করতে হবে। এরূপ করলে বিদ্যা সিদ্ধা হয় অর্থাৎ মন্ত্র সিদ্ধমন্ত্র হয়। আর রাজা সাধকের পূজা করেন। অথবা—কুলার্ণবতন্ত্রোক্ত নবরাত্রপক্ষ এক বৃদ্ধি করে

অবলম্বন করতে হবে। অথবা তা সম্ভব না হলে যথোক্তক্রমে করতে হবে। এ হ'ল স্বতন্ত্র ক্রিয়া, পূর্ণিমাপূজার অঙ্গ নয়। সংকেত হল সেপক্ষে পূর্ণিমা-পূজাও প্রত্যেকটি উক্ত রীতিতে করতে হবে। এই আশ্বিনকৃত্য।

## কার্তিককৃত্যম্

অথ কার্তিক্যাং প্রাগ্‌বদধিবাসিতং কুঙ্কুমং সাবরণায়ৈ দেব্যৈ সমর্প্য গোধূমাদিপিষ্টপ্রকৃতিকৈঃ ঘৃতপূরিতৈঃ প্রজ্বালিতকর্পূরবর্তিভিঃ প্রদীপৈঃ নিত্যহোমক্রমেণ তত্তদ্দেবতাভ্যো হুত্বা দেব্যাঃ পুরঃ শুচিনি ভূতলে ষোড়শ দীপান্ দত্ত্বা অঙ্গদেবীভ্যো নিত্যাভ্যঃ ওঘত্রয়গুরুভ্যঃ তত্তৎস্থানে নিবেশ্য তদভিতস্ত্রিকোণাদিচতুরশ্রান্তাকৃত্যা চ নিধায় প্রতিদেবতমেকৈকং দীপং নিবেদয়েৎ। এতাবদসম্ভবে একস্মিন্নেব ভাজনে মধ্যে একং তদভিতো নব বা নবযোনিচক্রাষ্টদলকমলান্যতমালঙ্কৃতে বা তত্র মধ্যে একং কোণেষু দলেষু বা অষ্টৌ দীপান্ প্রজ্বাল্য দেব্যৈ মূলেন সপ্রসূনং নিবেদয়েৎ। শেষমভিহিতবৎ। ইতি কার্তিককৃত্যম্ ॥

## কার্তিককৃত্য

কার্তিকী পূর্ণিমায় পূর্বের মতো অধিবাসকৃত কুঙ্কুম আবরণদেবতা সহ দেবীকে সমর্পণ করতে হবে। তারপর পিষ্ট গোধূমাদি দ্বারা তৈরী ঘৃতভরা প্রদীপের কর্পূরবর্তিকা প্রজ্বলিত ক'রে সেই প্রদীপের দ্বারা নিত্যহোম-ক্রমানুসারে সেই সেই দেবতার পূজা অর্থাৎ নীরাজন করতঃ দেবীর সামনে শুদ্ধ মাটিতে ষোলটি প্রদীপ দিতে হবে। আর অঙ্গদেবীদের নিত্যাদের ও ওঘত্রয়ের গুরুদের জন্য সেই সেই স্থানে রেখে তাঁদের সম্মুখে ত্রিকোণ থেকে চতুরাশ্র পর্যন্ত করণীয় শাস্ত্রবিহিত কর্মের দ্বারা স্থাপন করতে হবে এবং প্রত্যেক দেবতাকে একেকটি প্রদীপ নিবেদন করতে হবে। অথবা, এতটা সম্ভব না হলে, একই পাত্রে মাঝখানে একটি ও তার চারদিকে ন'টি কিংবা শ্রীচক্রের অন্তর্গত অলঙ্কৃত অন্যতম অষ্টদলকমলের মধ্যে একটি ও অষ্টকোণে কিংবা অষ্টদলে আটটি প্রদীপ জ্বেলে দেবীকে মূলমন্ত্রে সপুষ্প নিবেদন করতে হবে। বাকী অংশ যেমন বলা হয়েছে। এই কার্তিককৃত্য।

## মার্গশীর্ষকৃত্যম্

অথ মার্গশীর্ষপূর্ণিমায়াং সাবরণাং শ্রীদেবীং সুগন্ধিভিঃ কুসুমৈরভ্যর্চ্য মাষপিষ্টাপূপান্ কর্পূরসুরভিলং নারিকেলোদকং চ প্রাগুক্তান্যতময়া ভঙ্গ্যা সর্বাভ্যো দেবতাভ্যো নিবেদয়েৎ। অন্যদবিশেষম্ ॥ ইতি মার্গশীর্ষকৃত্যম্ ॥

## অগ্রহায়ণকৃত্য

অগ্রহায়ণের পূর্ণিমায় আবরণদেবতা সহ দেবীকে সুগন্ধি পুষ্পের দ্বারা অর্চনা ক'রে মাষকলাইবাটা দিয়ে তৈরী পিঠে ও কর্পূরসুবাসিত নারিকেলজল পূর্বোক্ত কোনো এক প্রকারে দেবতাদের নিবেদন করতে হবে। বাকী অংশ অবিশেষ অর্থাৎ অন্যসাধারণ। এই অগ্রহায়ণকৃত্য।

## পৌষকৃত্যম্

ততঃ পৌষ্যাং প্রাগ্‌বদধিবাসপূর্বকং শর্করয়া গুড়েন বা সাকং গব্যং দুগ্ধং উক্তেন কেনচিৎপ্রকারেণ নিবেদয়েৎ। অন্যদবিশেষম্ ॥ ইতি পৌষকৃত্যম্ ॥

## পৌষকৃত্য

তারপর পৌষপূর্ণিমায় পূর্বের মতো অধিবাসকৃত শর্করা-বা গুড়-সহযোগে গোদুগ্ধ পূর্বোক্ত কোনো এক প্রকারে নিবেদন করতে হবে। বাকী অংশ অন্যসাধারণ। এই পৌষকৃত্য।

## মাঘকৃত্যম্

তদনু মাঘ্যাং প্রাগ্‌বদধিবাসিতৈঃ শুক্লৈস্তিলৈঃ অলাভে রক্তকৃষ্ণৈর্বা শুদ্ধৈঃসকুসুমৈরভ্যর্চ্য শর্করাদুগ্ধাপূপান্ নিবেদয়েৎ। অত্রাপূপাঃ গোধূমাদিপিষ্ট-প্রকৃতিকা ইতি সম্প্রদায়ঃ। ইতরৎ সমানম্ ॥ ইতি মাঘকৃত্যম্ ॥

## মাঘকৃত্য

তারপর মাঘী পূর্ণিমায় পূর্বের মতো অধিবাসকৃত শুদ্ধ শুক্ল তিল, অভাবে রক্ত বা কৃষ্ণ তিল এবং তার সঙ্গে ফুল দিয়ে অর্চনা করতঃ শর্করা দুগ্ধ ও অপূপ নিবেদন করতে হবে। সম্প্রদায়ানুসারে এখানে অপূপ মানে পিষ্ট গোধূমাদি দ্বারা তৈরী পিঠা। বাকী অংশ সমান। এই মাঘকৃত্য।

## ফাল্গুনকৃত্যম্

অথ ফাল্গুন্যাং সৌবর্ণরাজতপুষ্পৈঃ পঙ্কজৈঃ কহ্লারৈঃ আম্রকুসুমৈঃ মধূকৈশ্চ যথাসম্ভবং মিলিতৈঃ প্রাগ্‌বদধিবাসিতৈঃ সাবরণাং শ্রীদেবীং বরিবস্যেৎ। ইতি ফাল্গুনকৃত্যম্ ॥

অয়মেব নৈমিত্তিকার্চনাবিধিঃ গণপতিক্ষামাবার্তালীনাং সামান্য-

ক্রমোক্তানাং দেবতানাম্। সর্বত্রামুকপৌর্ণিমায়াং অমুকেন দ্রব্যবিশেষেণ অমুকদেবতাং পূজয়িষ্যে ইতি সঙ্কল্পঃ ॥

অত্রাধিকমাসাপাতে একমাসকৃত্যস্য মাসদ্বয়ে আবৃত্তিঃ। ক্ষয়মাসপ্রসক্তৌ ত্বেকস্মিন্ মাসে মাসদ্বয়কৃত্যমপি কার্যং ভবতি। নৈমিত্তিকার্চনমুখ্যগৌণ-কালাতিক্রমে মূলবিদ্যাসহস্রজপঃ প্রায়শ্চিত্তমাম্নাতং তন্ত্ররাজে—

নৈমিত্তিকাতিক্রমেণ সহস্রং প্রজপেত্তথেতি ॥ ইতি ॥

ইতি পঞ্চপর্বার্চনবিধিঃ ॥

তন্ত্রান্তরোক্তেষু যুগমন্বাদিষু বিশেষদিবসেষপি শ্রীদেব্যর্চনং অভ্যুদয়ায়ৈব। সূত্রকারেণ কাম্যহোমস্থৈবোক্তত্বাৎ তৎপূজাঽনুক্তিরিতি শিবম্ ॥ ইতি যৌবনোল্লাসে নৈমিত্তিকপ্রকরণম্ ॥

যথামতি ময়াঽকারি স্বয়ং শ্রীক্রমপদ্ধতিঃ।
ভ্রমং প্রমাদস্খলিতং ক্ষমন্ত্বিহ সাধবঃ ॥

ইতি শ্রীমদ্ভাসুরানন্দনাথচরণারবিন্দমিলিন্দায়মানমানসেন উমানন্দনাথেন বিরচিতে কল্পসূত্রানুসারিণি নিত্যোৎসবনিবন্ধে অভিনবে যৌবনোল্লাসঃ তৃতীয়ঃ সম্পূর্ণঃ।

## ফাল্গুন কৃত্য

এবার, ফাল্গুনী পূর্ণিমায় স্বর্ণপুষ্প, রজতপুষ্প, পঙ্কজ, কহ্লার, আম্রকুসুম ও মধূক, যথাসম্ভব একত্রীকৃত ও পূর্বের মতো অধিবাসকৃত, এই সব পুষ্পের দ্বারা আবরণদেবতা সহ দেবীর পূজা করতে হবে। এই ফাল্গুনকৃত্য।

গণপতি শ্যামা বার্তালী এবং সাধারণক্রমোক্ত দেবতাদের এইটিই নৈমিত্তিক-পূজাবিধি। সব ক্ষেত্রে এরূপ মন্ত্রে সঙ্কল্প করতে হবে—অমুকপৌর্ণিমায়াং অমুকেন দ্রব্যবিশেষেণ অমুকদেবতাং পূজয়িষ্যে[1]।

মাসবৃদ্ধি সংঘটিত হলে একমাসের কৃত্য দুমাসে দুবার করতে হবে আর মাসক্ষয় সংঘটিত হলে একই মাসে দুই মাসের কৃত্য করতে হবে। নৈমিত্তিক পূজার মুখ্য বা গৌণ কাল অতিক্রান্ত হয়ে গেলে তন্ত্ররাজতন্ত্রে ব্যবস্থা দেওয়া হয়েছে প্রায়শ্চিত্ত-স্বরূপ মূলবিদ্যার সহস্রজপ করতে হবে। যথা—

নৈমিত্তিক অতিক্রান্ত হয়ে গেলে সেক্ষেত্রে সহস্র জপ করতে হবে।

এই পঞ্চপর্বার্চনাবিধি।

---

১। অমুকপূর্ণিমায় অমুকদ্রব্যবিশেষের দ্বারা অমুকদেবতার পূজা করব।

এই তন্ত্রান্তরোক্ত যুগমন্বাদি বিশেষদিবসেও দেবীর পূজা করলে তাতে অভ্যুদয়ই হয়। সূত্রকার কাম্যহোমের কথাই বলেছেন বলে কাম্যপূজার কথা আর বলেন নি। শিবম্। যৌবনোল্লাসে নৈমিত্তিকপ্রকরণ সমাপ্ত।

শ্রীক্রমপদ্ধতি আমি নিজে যথাবুদ্ধি রচনা করেছি। এতে ভ্রম প্রমাদ স্খলন যা ঘটেছে সাধু ব্যক্তিরা তা মার্জনা করবেন।

শ্রীমদ্ভাসুরানন্দনাথের চরণারবিন্দে যার মনোভ্রমর সংশ্লিষ্ট সেই উমানন্দ-নাথবিরচিত কল্পসূত্রানুসারী অভিনব নিবন্ধ নিঃত্যোৎসবের যৌবনোল্লাস তৃতীয় সমাপ্ত।

## প্রৌঢ়োল্লাসঃ—চতুর্থঃ শ্যামাক্রমঃ

### উপোদ্‌ঘাতঃ

নত্বা শ্রীভাসুরানন্দনাথপাদাম্বুজদ্বয়ম্ ।
প্রধীরুমানন্দনাথঃ প্রৌঢ়োল্লাসং তনোত্যমুম্ ॥
যত্র শ্রীমন্মহারাজ্ঞীমন্ত্রিণ্যাঃ ক্রম ঈরিতঃ ।
প্রধানানুসৃতিদ্বারা ন্যায্যং হি নৃপসেবনম্ ॥
ত্রিতার্যা বালয়া চেহ বালয়া বাঽহদিতোঽন্বিতাঃ ।
মন্ত্রাঃ ক্রমজুষো দীক্ষা ত্বারম্ভোল্লাস ঈরিতা ॥

## প্রৌঢ়োল্লাস চতুর্থ—শ্যামাক্রম

### উপোদ্‌ঘাত

শ্রীভাসুরানন্দনাথের পাদপদ্মদ্বয়ে প্রণাম ক'রে শুদ্ধবুদ্ধি উমানন্দনাথ এই প্রৌঢ়োল্লাস রচনা করছেন। এতে শ্রীমন্‌মহারাজ্ঞীর সচিবের পূজাক্রম কথিত হয়েছে। প্রধানের অনুসরণের দ্বারা রাজসেবা ন্যায্য বটে। এখানে সব মন্ত্রের আদিতে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অথবা ঐঁ ক্লীঁ সৌঁ যোগ করতে হবে। এই ক্রমাবলম্বীর দীক্ষা আরম্ভোল্লাসে কথিত হয়েছে।

### কাল্যকৃত্যং আহ্নিকং চ

শ্রীমান্ সাধকঃ শ্যামলাং দেবীং আরিরাধয়িষুঃ শ্রীক্রমোক্তক্রমেণ কাল্যকৃত্যাহ্নিকে নির্বর্তয়েৎ। অত্র বিশেষঃ—গুরুপাদুকায়ামাদৌ ত্রিতারী-স্থানে বালাযোগঃ। সর্বকারণভূতায়াঃ সম্বিদশ্চিন্তনং মূলাধারাদিদ্বাদশান্তাখ্য-ললাটোর্ধ্বভাগাবধিকমেব। রশ্মিত্রগননুস্মরণম্। তত্র তত্র যথোচিতং সম্বন্ধাদীনামূহঃ। আদিত্যমণ্ডলে বক্ষমাণয়া ভঙ্গ্যা সঙ্গীতযোগিন্যা ভাবনম্। মূলেন অর্ঘ্যদানম্। বক্ষ্যমাণম্বর্যাদিন্যাসত্রয়ং চেতি। ইদং চাহ্নিকং স্বতন্ত্রো-পাস্তৌ পুরশ্চরণকালে চ, ন তু শ্রীক্রমাঙ্গত্বেন সহানুষ্ঠানে ॥

### প্রত্যুষকৃত্য ও আহ্নিক

শ্যামলা দেবীর আরাধনেচ্ছু শ্রীমান্ সাধক শ্রীক্রমোক্ত ক্রমানুসারে প্রত্যুষ-কৃত্য ও আহ্নিক করবেন। এক্ষেত্রে বিশেষ বিধি—শ্রীগুরুপাদুকামন্ত্রের

আদিতে ঐঁ হ্রীঁ শ্রীঁ এর স্থানে ঐঁ ক্লীঁ সৌঃ যুক্ত হবে। মূলাধার থেকে দ্বাদশান্ত নামক ললাটোর্ধ্বভাগ অবধি সর্বকারণভূতা সম্বিদের চিন্তা করতে হবে। রশ্মিমালার স্মরণ নিমিত্ত। সেই সেই স্থলে যথোচিত সম্বুদ্ধি-আদির অধ্যাহার হবে। বক্ষ্যমাণ প্রকারে আদিত্যমণ্ডলে সঙ্গীতযোগিনীর ভাবনা করতে হবে। মূলমন্ত্রে হবে অর্ঘ্যদান। বক্ষ্যমাণ ঋষিন্যাসাদি ন্যাসত্রয় বিহিত। এটি এবং আহ্নিক শ্যামার স্বতন্ত্র উপাসনা এবং পুরশ্চরণের কালে বিহিত, শ্রীক্রমের অঙ্গরূপে সহানুষ্ঠানে নয়।

## যাগমন্দিরপ্রবেশঃ

অথাপরহ্নে যাগমন্দিরমাগত্য দ্বারস্থণ্ডিলং গোময়েনোপলিপ্য যাগগৃহং চ রঙ্গবল্লীপুষ্পমালাবিতানকাদিভিশ্চালঙ্কৃত্য দ্বারস্য দক্ষবামশাখয়োঃ ঊর্ধ্বভাগে চ ক্রমেণ—

ঐঁ ক্লীঁ সৌঃ ভদ্রকাল্যৈ নমঃ, ৩ ভৈরবায়, ৩ লম্বোদরায় নমঃ ॥

ইতি তিস্রো দ্বারদেবতাঃ সম্পূজ্য অন্তঃ প্রবিষ্টঃ ৩ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ ইতি পুষ্পাঞ্জলিনা ভূমৌ দীপনাথমিষ্ট্বা সপর্যাসামগ্রীং যন্ত্র দক্ষভাগে নিধায় দীপানভিতঃ প্রজ্বাল্য গন্ধমাল্যাদিভিঃ অলঙ্কৃতাত্মা তাম্বূলেন জাতীপত্রফললবঙ্গৈলাকর্পূরাদ্যপক্কতিভেন বা সুরভিলবদনঃ সপ্রসন্নমনাঃ স্বাস্তীর্ণে উর্ণাস্থুনি শুচিনি বালাতৃতীয়বীজেন দ্বাদশবারমভিমন্ত্রিতে মূলমন্ত্রো-ক্ষিতে আসনে ৩ আধারশক্তিকমলাসনায় নমঃ ইতি প্রাঙ্মুখ উদঙ্মুখো বা পদ্মাসনাদ্যন্ততমেন আসনেনোপবিশ্য ৩ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্রদেবতা-শ্রীপাদুকাভ্যো নমঃ ইতি মূর্ধ্নি বদ্ধাঞ্জলিঃ স্ববামদক্ষপার্শ্বয়োঃ ক্রমেণ গুরু-পাদুকয়া শ্রীগুরুং মহাগণপতিমন্ত্রেণ চ গণপতিং প্রণম্য ৩ ঐঁ হ্রঃ অস্ত্রায় ফট্ ইতি মন্ত্রেণ মুহুরাবৃত্তেন অঙ্গুষ্ঠাদিকরতলান্তং কূর্পরয়োশ্চ বিন্যস্য দেহে চ ব্যাপকং কৃত্বা যন্ত্র দেবতৈক্যং ভাবয়ন্—

ঐঁ ক্লীঁ সৌঃ অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ।
যে ভূতা বিঘ্নকর্তারস্তে নশ্যন্তু শিবাজ্ঞয়া ॥

ইতি মন্ত্রং সকৃদুচ্চার্য যুগপদ্বামপার্ষ্ণিভূতলত্রিরাঘাতকরাস্ফোটত্রয়ক্রূরদৃষ্ট্যা-বলোকনপূর্বকং তালত্রয়েণ ভৌমান্তরিক্ষদিব্যান্ ভেদাবভাসকান্ বিঘ্নানুৎ-সারয়েৎ। তালত্রয়ং নাম দক্ষতর্জনীমধ্যমাভ্যামধোমুখাভ্যাং বামকরতলে সশব্দমুপর্যুপরি ত্রিরভিঘাতঃ ॥

## যাগমন্দিরে প্রবেশ

অপরাহ্নে যাগমন্দিরে এসে দ্বারস্থ সমীকৃতস্থান গোময়লিপ্ত করতে এবং যাগগৃহকে রঙ্গবল্লী, পুষ্পমালা, চন্দ্রাতপ ইত্যাদি দ্বারা শোভিত করতে হবে। তার পরে দ্বারের চৌকাঠের দক্ষিণ ও বাম বাজুতে এবং দ্বারের উর্দ্ধভাগে যথাক্রমে ঐ৺ ক্লী৺ সৌঃ ভদ্রকাল্যৈ নমঃ, ঐ৺ ক্লী৺ সৌঃ ভৈরবায় নমঃ এবং ঐ৺ ক্লী৺ সৌঃ লম্বোদরায় নমঃ এই তিন মন্ত্রে দ্বারদেবতার পূজা করতে হবে। এবার ভিতরে প্রবেশ ক'রে ঐ৺ ক্লী৺ সৌঃ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ এই মন্ত্রে পুষ্পাঞ্জলি দিয়ে ভূমিতে দীপনাথের পূজা করে পূজাসামগ্রী নিজের ডান ধারে রেখে দুধারে প্রদীপ জ্বেলে দিতে হবে। এবার গন্ধমাল্যাদি দ্বারা অলঙ্কৃত সাধক পান খেয়ে অথবা জয়িত্রী জায়ফল লবঙ্গ এলাচ ও কর্পূর এই পঞ্চতিক্তের দ্বারা মুখ সুবাসিত ক'রে সুপ্রসন্নমনে স্বয়ং পবিত্র কোমল কম্বলাসন বিছাবেন এবং তাকে ঐ৺ ক্লী৺ সৌঃ এই বীজমন্ত্রের দ্বারা দ্বাদশবার অভিমন্ত্রিত করবেন ও মূলমন্ত্রের দ্বারা প্রোক্ষণ করবেন। এবার ঐ৺ ক্লী৺ সৌঃ আধারশক্তি-কমলাসনায় নমঃ এই মন্ত্র পড়ে পূর্বমুখী বা উত্তরমুখী হয়ে পদ্মাসনাদি কোনো একটি আসন ক'রে পূর্বোক্ত আসনে উপবিষ্ট হবেন। অতঃপর ঐ৺ ক্লী৺ সৌঃ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্রদেবতাশ্রীপাদুকাভ্যো নমঃ এই মন্ত্র স্বমস্তকে বদ্ধাঞ্জলি স্থাপন ক'রে পড়বেন। এবার স্বীয় দক্ষিণ ও বাম পার্শ্বে যথাক্রমে গুরুপাদুকামন্ত্রে শ্রীগুরুকে এবং মহাগণপতিমন্ত্রে গণপতিকে প্রণাম করবেন। এর পর ঐ৺ ক্লী৺ সৌঃ ঐ৺ হ্রঃ অস্ত্রায় ফট্ এই মন্ত্র একবার আবৃত্তি ক'রে অঙ্গুষ্ঠ থেকে করতল পর্যন্ত এবং কনুই দুটিতে ন্যাস ক'রে এবং দেহে ব্যাপক-ন্যাস ক'রে নিজের সঙ্গে দেবতার ঐক্য ভাবনা করবেন। এবার ঐ৺ ক্লী৺ সৌঃ অপসর্পন্তু তে ভূতাঃ ইত্যাদি মন্ত্র একবার উচ্চারণ ক'রে বাঁ গোড়ালি দিয়ে মাটিতে তিনবার আঘাত ক'রে, তিনবার করাস্ফোট ক'রে, ক্রূরদৃষ্টিতে অবলোকন ক'রে এবং তালত্রয়ের দ্বারা ভেদপ্রকাশক ভৌম আন্তরিক্ষ ও দিব্য এই ত্রিবিধ বিঘ্ন অপসারণ করবেন। তালত্রয় বলতে বুঝায় দক্ষিণ হস্তের তর্জনী ও মধ্যমা অধোমুখ ক'রে তা দিয়ে বামকরতলে সশব্দে উপর্যুপরি তিনবার আঘাত।

## প্রাণায়ামঃ

অথ ও নম ইত্যঙ্গুষ্ঠমন্ত্রমুচ্চার্য অঙ্গুষ্ঠেন শিখাং বদ্ধা শ্রীক্রমোক্তপ্রকারেণ ভূতশুদ্ধিং আত্মপ্রাণপ্রতিষ্ঠাং চ বিধায় মূলেন বিংশতিধা ষোড়শধা দশধা সপ্তধা ত্রিধা বা প্রাণানায়ম্য ॥

## প্রাণায়াম

ঐং ক্লীং সৌঃ নমঃ এই অঙ্গুষ্ঠমন্ত্র উচ্চারণ ক'রে অঙ্কুশমুদ্রা দ্বারা শিখাবন্ধন করতঃ শ্রীক্রমোক্তপ্রকারে ভূতশুদ্ধি ও আত্মপ্রাণপ্রতিষ্ঠা ক'রে মূলমন্ত্রজপ সহ ২০, ১৬, ১০, ৭ অথবা ৩ এই সংখ্যক প্রাণায়াম করতে হবে।

## ষড়ঙ্গাদিন্যাসপঞ্চকম্

তেজোরূপদেবীময়ং ভাবয়ন্নাত্মানং নিজদেহে শ্বাসজালাত্মকং বজ্রকবচং আমুঞ্চেৎ। যথা—

ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ ঐং সর্বজনমনোহরি হৃদয়ায় নমঃ ॥

৭ সর্বমুখরঞ্জিনি শিরসে স্বাহা ॥

৭ ক্লীং হ্রীং শ্রীং সর্বরাজবশঙ্করি শিখায়ৈ বষট্ ॥

৭ সর্বস্ত্রীপুরুষবশঙ্করি কবচায় হুম্ ॥

৭ সর্বদুষ্টমৃগবশঙ্করি নেত্রত্রয়ায় বৌষট্ ॥

৭ সর্বসত্ত্ববশঙ্করি সর্বলোকবশঙ্করি
অমুকং মে বশমানয় স্বাহা অস্ত্রায় ফট্ ।

ইতি মন্ত্রান্ হৃদয়াদিষু ন্যসেৎ ইতি ষড়ঙ্গন্যাসঃ ॥ ১ ॥

অথ শ্রীক্রমোক্তমাতৃকান্যাসং কৃত্বা ॥ ২ ॥

ঐং ক্লীং সৌঃ রত্যৈ নমঃ ইতি মূলাধারে, ৩ প্রীত্যৈ নমঃ ইতি হৃদয়ে, ৩ মনোভবায় নমঃ ইতি মুখে ন্যসেৎ ॥ ইতি রত্যাদিন্যাসঃ ॥ ৩ ॥

ঐং ক্লীং সৌঃ ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ নমঃ। ব্রহ্মরন্ধ্রে ॥

৩ ওঁ নমো নমঃ। ললাটে ॥

৩ ভগবতি নমঃ। ভ্রূমধ্যে ॥

৩ শ্রীমাতঙ্গীশ্বরি নমঃ। দক্ষনেত্রে ॥

৩ সর্বজনমনোহরি নমঃ। বামনেত্রে ॥

৩ সর্বমুখরঞ্জিনি নমঃ। মুখে ॥

৩ ক্লীং নমঃ। দক্ষশ্রোত্রে ॥

৩ হ্রীং নমঃ। বামশ্রোত্রে ॥

৩ শ্রীং নমঃ। কণ্ঠে ॥

৩ সর্বরাজবশঙ্করি নমঃ। দক্ষাংসে ॥

৩ সর্বস্ত্রীপুরুষবশঙ্করি নমঃ। বামাংসে ॥

৩ সর্বদুষ্টমৃগবশঙ্করি নমঃ। হৃদয়ে ॥

ও সর্বসত্ত্ববশঙ্করি নমঃ। দক্ষস্তনে ॥

ও সর্বলোকবশঙ্করি নমঃ। বামস্তনে ॥

ও অমুকং মে বশমানয় নমঃ। নাভৌ ॥

ও স্বাহা নমঃ। স্বাধিষ্ঠানে ॥

ও সৌঃ ক্লীঁ ঐঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ নমঃ। মূলাধারে চ ন্যসেৎ ॥

ইতি মূলখণ্ডসপ্তদশকন্যাসঃ ॥ ৪ ॥

এতানেব প্রতিলোমমূলমন্ত্রখণ্ডান্ মূলাধারস্বাধিষ্ঠাননাভিবামস্তনদক্ষস্তনহৃদয়-বামদক্ষাংসকণ্ঠবামদক্ষশ্রোত্রমুখবামদক্ষনেত্রভ্রূমধ্যললাটব্রহ্মরন্ধ্রেষু ক্রমাৎ ন্যসেৎ ॥ যথা—

ঐঁ ক্লীঁ সৌঃ সৌঃ ক্লীঁ ঐঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ নমঃ। মূলাধারে ॥

ও স্বাহা নমঃ। স্বাধিষ্ঠানে ॥

ও অমুকং মে বশমানয় নমঃ। নাভৌ ॥

ও সর্বলোকবশঙ্করি নমঃ। বামস্তনে ॥

ও সর্বসত্ত্ববশঙ্করি নমঃ। দক্ষস্তনে ॥

ও সর্বদুষ্টমৃগবশঙ্করি নমঃ। হৃদয়ে ॥

ও সর্বস্ত্রীপুরুষবশঙ্করি নমঃ। বামাংসে ॥

ও সর্বরাজবশঙ্করি নমঃ। দক্ষাংসে ॥

ও শ্রীঁ নমঃ। কণ্ঠে ॥

ও হ্রীঁ নমঃ। বামশ্রোত্রে ॥

ও ক্লীঁ নমঃ। দক্ষশ্রোত্রে ॥

ও সর্বমুখরঞ্জিনি নমঃ। মুখে ॥

ও সর্বজনমনোহরি নমঃ। বামনেত্রে ॥

ও শ্রীমাতঙ্গীশ্বরি নমঃ। দক্ষনেত্রে ॥

ও ভগবতি নমঃ। ভ্রূমধ্যে ॥

ও ওঁ নমো নমঃ। ললাটে ॥

ও ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ নমঃ। ব্রহ্মরন্ধ্রে ॥

ইতি প্রতিলোমমূলমন্ত্রখণ্ডন্যাসঃ ॥ ৫ ॥

## ষড়ঙ্গাদিন্যাসপঞ্চক

নিজেকে তেজোরূপদেবীময় ভাবনা করে নিজদেহে ন্যাসজালাত্মক বজ্র-কবচ ধারণ করতে হবে। যথা—

কুরুক্ষেত্রে প্রয়াগে চ গঙ্গাসাগরসঙ্গমে।
মহাকালে চ কাশ্যাং চ দীপস্থানং ন চিন্তয়েৎ॥

ইতি। দীপস্থানোপলক্ষিতত্বাৎ কূর্মচক্রমপি দীপস্থানমিত্যুক্তম্। ইহ চক্রে চোক্তেষু কোষ্ঠেষু রিপুস্থানং বিচিন্ত্য তত্ত্যাগপূর্বকমবশিষ্টং মিত্রস্থানমুপাদেয়ম্। অরিমিত্রবিচারো যথা—

অদ্বয়স্য ঠকারেণ ঠকারস্যাপি তেন চ।
ঌদ্বয়স্য পকারেণ পকারস্যাপি তেন চ॥
ওদ্বয়স্য যকারেণ যকারস্ত্রীযুগেন চ।
ঋকারস্য টকারেণ ঝকারস্য খকারতঃ॥
উকারস্য লকারেণ ফকারস্য ধকারতঃ।
ভকারস্য তু রেফেণ মকারস্য সকারতঃ॥
অরিত্বমেষাং বর্ণানাং অন্যেষাং মিত্রভাবনা॥ ইতি॥

## কূর্মচক্রলক্ষণ

সমীকৃত ভূতলে পূর্ব-পশ্চিমে বিস্তৃত ও দক্ষিণ-উত্তরে বিস্তৃত চার চারটি রেখা টেনে নব কোষ্ঠ রচনা করতে হবে। তাতে পূর্বদিক্ থেকে আরম্ভ ক'রে প্রদক্ষিণক্রমে অষ্ট কোষ্ঠে ক চ ট ত প য শ ল্ নামক অষ্ট বর্গ এবং অকারদ্বয় অর্থাৎ অ আ ই ঈ ইত্যাদি ক্রমে দুটি দুটি স্বর ভিতরের অষ্ট কোষ্ঠে লিখতে হবে আর মধ্যকোষ্ঠে লিখতে হবে শ্রীকার। এই কূর্মচক্র ক্ষেত্র-গৃহ-ও দেবতা-ভেদে হয় ত্রিবিধ[১]। ক্ষেত্র অর্থাৎ দেশ ও গ্রামের বেলা সেই সেই নামের আদ্যক্ষরযুক্ত কোষ্ঠ হবে মুখ। এই মুখকেই বলা হয় দীপস্থান। গৃহের বেলা গৃহপতির নামের আদ্যক্ষরযুক্ত কোষ্ঠ হবে মুখ। মুখের দুই পাশের দুই কোষ্ঠ দুই হাত। তার নিম্নস্থ কোষ্ঠ কুক্ষি। কুক্ষির নিম্নস্থ দুই কোষ্ঠ দুই চরণ। কুক্ষিমধ্যগত কোষ্ঠ পৃষ্ঠ। চরণমধ্যগত কোষ্ঠকে পুচ্ছ মনে করা হয়। ক্ষেত্রাদি প্রকারে বিভাবিত এইরূপ কূর্মের মুখে বা পীঠে জপে ও হোমে সর্বার্থসিদ্ধি হয়। হস্তদ্বয়ে ও শরীরের অন্যত্র

---

১। এ সম্বন্ধে মতভেদ দৃষ্ট হয়। চার প্রকার কূর্মচক্রের কথাও শাস্ত্রে আছে। যথা—
প্রথমস্তু পরঃ কূর্মচক্রো দেশগতস্তথা।
গ্রামগো গৃহগশ্চেতি চতুর্ধা স ব্যবস্থিতঃ।
—ইতি সারসংগ্রহে। দ্রঃ পুরশ্চর্যার্ণবঃ, ষষ্ঠঃ তরঙ্গঃ
—প্রথম পর কূর্মচক্র, তার পর দেশগত, গ্রামগত ও গৃহগত কূর্মচক্র—এই চতুর্ধা কূর্মচক্র ব্যবস্থিত।

অপর যে-সব কোঠ তা জপাদির অনুপযোগী। কোনো কোনো স্থলে কূর্মচক্রের অনাবশ্যকতা কথিত হয়েছে। যথা—কুরুক্ষেত্রে প্রয়াগে গঙ্গাসাগর-সঙ্গমে উজ্জয়িনীতে এবং কাশীতে দীপস্থানের চিন্তা করবে না। দীপস্থান এই উপলক্ষণের দ্বারা কূর্মচক্রকেও দীপস্থান বলা হয়। এই চক্রের কোঠগুলির কোন কোনটিতে রিপুস্থান তা ভেবে নিয়ে সেইগুলি বাদ দিলে বাকী যে-গুলি থাকবে সেগুলি উপাদেয় মিত্রস্থান।

অরি ও মিত্রের বিচার এই প্রকার—

অদ্বয়ের অর্থাৎ অ আ-র ঠকারের সঙ্গে অরিত্ব আর ঠকারের অ-দ্বয়ের সঙ্গে। ঌ ৡ-র পকারের সঙ্গে অরিত্ব আর পকারের ঌ-দ্বয়ের সঙ্গে। ও ঔ-র মকারের সঙ্গে অরিত্ব আর মকারের ও-দ্বয়ের সঙ্গে। জকারের টকারের সঙ্গে অরিত্ব আর ঘকারের থকারের সঙ্গে, উকারের নকারের সঙ্গে অরিত্ব আর ফকারের ধকারের সঙ্গে। ভকারের রকারের সঙ্গে অরিত্ব আর মকারের সকারের সঙ্গে। এই সব বর্ণের এই অরিত্ব। এ ছাড়া অন্যান্য বর্ণের মিত্রভাবনা[1]।

## মালাসংস্কারঃ

তাশ্চ অকারাদিক্ষকারান্তমাতৃকাবর্ণরুদ্রাক্ষমুক্তাফলমাণিক্যস্ফটিকপ্রবাল-স্বর্ণরজতশঙ্খরক্তচন্দনোপাদানকমণিপুত্রজীবপদ্মবীজকুশগ্রন্থ্যাদিময্যঃ।

## মালাসংস্কার

মালা নানা প্রকার। যথা—অকারাদিক্ষকারান্তমাতৃকাবর্ণরচিত বর্ণমালা;

১। উমানন্দনাথ উদ্ধৃত বচনগুলির আকরগ্রন্থের উল্লেখ করেন নি। এ সম্বন্ধে পুরশ্চর্যার্ণবের ষষ্ঠতরঙ্গে এই উক্তিটি দেওয়া হয়েছে। মৈত্রামৈত্রযুক্তং তন্ত্রান্তরে—

অরিত্বমদ্বয়োস্তদ্বৎ ঠকারেণ পরস্পরম্।
ঋদ্বয়স্য চকারেণ নকারস্য থকারতঃ।
ঌদ্বয়স্য পকারেণ পকারস্য চ ঌদ্বয়ে।
ওদ্বয়স্য মকারেণ মকারস্যৌদ্বয়েন তু।
জকারস্য যকারেণ উকারস্য থকারতঃ।
উকারস্য তকারেণ ফকারস্য ধকারতঃ।
ভকারস্য চ রেফেণ মকারস্য সকারতঃ।
অরিত্বমেষাং বর্ণানামন্যেষাং মিত্রভাবনা॥

বিষয়টি দৃষ্টান্ত সহযোগে বুঝান হয়েছে। যেমন কারো নাম যদি হয় গর্গ তা হলে অট্টহাস তার পক্ষে অরিস্থান হবে।

রুদ্রাক্ষ মুক্তা মাণিক্য স্ফটিক প্রবাল স্বর্ণ রজত শঙ্খ রক্তচন্দন এই সবের মালা, মণি পুত্রজীব পদ্মবীজ ও কুশগ্রন্থি এসবের মালা।

জপের পূর্বে যথাশাস্ত্র মালার সংস্কার করতে হয়।

## অক্ষমালায়াঃ সংস্কারানপেক্ষা

অক্ষমালা হি ব্রহ্মরন্ধ্রস্য দক্ষভাগাদিনাভিমভিব্যাপ্য বামভাগপর্যন্তমবরোহারোহণক্রমেণ ব্রহ্মনাড্যাং অন্যোন্যাভিমুখত্বেন গ্রথিতৈঃ আনুপূর্ব্যেণোচ্চারিতৈঃ অকারাদিভিঃ ক্ষকারান্তৈঃ পুনঃ প্রাতিলোম্যেনোচ্চারিতৈঃ চ লকারাদিভিঃ অকারান্তৈঃ বর্ণৈঃ শতবীজাত্মিকা ভবতি। ক্ষকারস্য মেরুস্থানীয়স্য লকারদ্বয়স্য মধ্য উচ্চারণমাত্রম্। ন তু জপসংখ্যান্তর্গণনা। অত্রানুলোম্যেন অবরোহারোহয়োঃ প্রথমং মাতৃকা ততো মন্ত্রঃ। প্রাতিলোম্যেন অবরোহারোহয়োস্তু প্রথমং মন্ত্রঃ ততো মাতৃকেতি তত্ত্বম্। শতান্তে অ ক চ ট ত প য শাখ্যবর্গাষ্টকাদিত্বেন জপস্য অষ্টোত্তরশতত্বং জ্ঞেয়ম্। এবং সহস্রাদৌ চ। অন্যা মালায়া ন সংস্কারাপেক্ষা।

## অক্ষমালার সংস্কারনিরপেক্ষতা

অক্ষমালা অর্থাৎ অ-কারাদিক্ষ-কারান্ত বর্ণমালা এইপ্রকার—ব্রহ্মরন্ধ্রের দক্ষিণভাগ থেকে আরম্ভ ক'রে নাভি অভিব্যাপ্ত করতঃ ব্রহ্মরন্ধ্রের বামভাগ পর্যন্ত অবরোহ-ও আরোহ-ক্রমে ব্রহ্মনাড়ীতে[1] বর্ণসমূহ পরস্পরাভিমুখী হয়ে গ্রথিত (এরূপ ভাবনা করতে হয়)। একবার অনুলোমক্রমে এবং আবার প্রতিলোমক্রমে উচ্চারিত অকারাদিলকারান্ত বর্ণসমূহের দ্বারা মালা শতবীজাত্মিকা[2] হয়। ক্ষকার মেরুস্থানীয়[3]।

তা দুই ল-কারের মধ্যে একবারমাত্র উচ্চারিত হয়। একে জপসংখ্যার অন্তর্গত গণ্য করা হয় না। এখানে বিধি—অনুলোমক্রমে অবরোহ-আরোহের বেলা প্রথমে অনুস্বারযুক্ত মাতৃকাবর্ণ, তারপর মূল মন্ত্র উচ্চারণ করতে হয় আর প্রতিলোমক্রমে অবরোহ-আরোহের বেলা প্রথমে মূল মন্ত্র, তারপর, অনুস্বারযুক্ত মাতৃকাবর্ণ উচ্চারণ করতে হয়, এই হল তত্ত্ব। এইভাবে অনুলোম-বিলোমক্রমে

---

১। ব্রহ্মনাড়ী সুষুম্নানাড়ী। মতান্তরে চিত্রিণীনাড়ীর মধ্যে রয়েছে ব্রহ্মনাড়ী। এ সম্বন্ধে শাস্ত্রীয় প্রমাণ দ্রঃ শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, যোগ অধ্যায়।

২। অনুস্বারযুক্ত অ থেকে লৃ পর্যন্ত ৫০ বীজ আবার তেমনি লৃ থেকে অ পর্যন্ত ৫০ বীজ।

৩। মেরু বলতে বুঝায়,, "জপমালার মুখদ্বয়ের সন্ধিস্থ অগ্রবর্তী মধ্যগুলিকা।"

এক শ জপের অ ক চ ট ত প য শ এই অষ্ট বর্ণাদিক অষ্টবর্গের[১] জপ[২] করতে হয়। এমনি ক'রে ১০৮ জপ হয়। অষ্টোত্তরসহস্রাদি জপের ক্ষেত্রেও এই বিধি। এই মালা সংস্কারনিরপেক্ষ।

## রুদ্রাক্ষমালাসংস্কারঃ

অষ্টোত্তরশতং রুদ্রাক্ষান্ বক্ষ্যমাণক্রমে সূত্রে সপ্রণবৈকৈক-মাতৃকোচ্চারণপূর্বকমন্তরান্তরা সগ্রন্থিকং অন্যোন্যাভিমুখং গোপুচ্ছাকারেণ সর্পাকারেণ বা গ্রথয়িত্বা স্থূলমেকং রুদ্রাক্ষমেকীকৃতে সূত্রাগ্রদ্বয়ে মেরুত্বেন গ্রথয়িত্বা নবসংখ্যাকৈঃ অশ্বত্থপত্রৈঃ অষ্টদলপদ্মং বিরচ্য তত্র মালাং নিবেশ্য মূলমন্ত্রান্তে গোমূত্রগোময়গব্যদুগ্ধদধিঘৃতাখ্যেন পঞ্চগব্যেন, ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি সদ্যোজাতায় বৈ নমো নমঃ। ভবে ভবে নাতি ভবে ভবস্ব মাং ভবোদ্ভবায় নমঃ ॥—ইতি মন্ত্রান্তে কুশোদকেন চ প্রক্ষাল্য, ওঁ বামদেবায় নমো জ্যেষ্ঠায় নমঃ শ্রেষ্ঠায় নমো রুদ্রায় নমঃ কালায় নমঃ কলবিকরণায় নমো বলবিকরণায় নমো বলায় নমো বলপ্রমথনায় নমঃ সর্বভূতদমনায় নমো মনোন্মনায় নমঃ—ইতি মন্ত্রান্তে চন্দনাগুরু-কর্পূরাদিভিরাঘর্ষণং বিধায়, ওঁ অঘোরেভ্যোঽথ ঘোরেভ্যো ঘোরঘোরতরেভ্যঃ সর্বেভ্যঃ সর্বশর্বেভ্যো নমস্তে অস্তু রুদ্ররূপেভ্যঃ ॥—ইতি মন্ত্রেণ ধূপয়িত্বা, ওঁ তৎপুরুষায় বিদ্মহে মহাদেবায় ধীমহি। তন্নো রুদ্রঃ প্রচোদয়াৎ ॥—ইতি মন্ত্রেণ চন্দনকস্তূরীকুঙ্কুমকর্পূরৈঃ লেপয়িত্বা, অক্ষমালাং বামকরপুটে নিধায়, ওঁ ঈশানঃ সর্ববিদ্যানামীশ্বরঃ সর্বভূতানাং ব্রহ্মাধিপতির্ব্রহ্মণোঽধিপতির্ব্রহ্মা শিবো মে অস্তু সদাশিবোম্ ॥—ইতি মন্ত্রেণ অষ্টোত্তরশতবারমভিমন্ত্র্য, রুদ্রাক্ষমালায়াঃ প্রাণাঃ ইহ প্রাণাঃ। রুদ্রাক্ষমালায়াঃ জীব ইহ স্থিতঃ। রুদ্রাক্ষমালায়াঃ সর্বেন্দ্রিয়াণি

---

১। অষ্টবর্গের ভাগ এই প্রকার—

অ থেকে ঃ পর্যন্ত অবর্গ

ক থেকে ঙ পর্যন্ত কবর্গ

চ থেকে ঞ পর্যন্ত চবর্গ

ট থেকে ণ পর্যন্ত টবর্গ

ত থেকে ন পর্যন্ত তবর্গ

প থেকে ম পর্যন্ত পবর্গ

য থেকে ব পর্যন্ত যবর্গ

শ থেকে ল্ পর্যন্ত শবর্গ

২। "প্রত্যেক বর্গের শুধু শেষ বর্ণটি অনুস্বারযুক্ত ক'রে এবং অন্য বর্ণগুলি এমনি উচ্চারণ করে তার সঙ্গে মূলমন্ত্র উচ্চারণ করতে হবে।"—দ্রঃ ঐ, জপ-অধ্যায়

রুদ্রাক্ষমালায়াঃ বাঙ্‌মনঃপ্রাণাঃ ইহ আয়ান্তু স্বাহা ॥—ইতি মন্ত্রেণ প্রাণপ্রতিষ্ঠাং কৃত্বা, উপাস্যদেবতাং তত্রাবাহ্য, মূলেন পঞ্চধা উপচর্য, তেন মাতৃকাবর্ণৈশ্চাভিমন্ত্র্য, হোমপ্রকরণোক্তরীত্যা অগ্নিমুখং বিধায়, মূলেন অষ্টোত্তরশতাজ্যাহুতীঃ হুত্বা, সম্পাতাজ্যং মালায়াং নিক্ষিপেৎ, অশক্তৌ তু হোমসংখ্যাদ্বিগুণং মূলমন্ত্রাভিমন্ত্রণং ইতি ॥

## রুদ্রাক্ষমালাসংস্কার

ওঁ ও একটি ক'রে অনুস্বারযুক্ত মাতৃকাবর্ণ উচ্চারণ ক'রে ক'রে, একটি একটি করে, গ্রন্থি দিয়ে দিয়ে, পরস্পরমুখোমুখি ক'রে অর্থাৎ একটির মুখের সঙ্গে আরেকটির মুখ যুক্ত ক'রে, ১০৮ রুদ্রাক্ষ, বক্ষ্যমাণ কোনো একপ্রকার সূত্র তি'গুণ ক'রে, তা দিয়ে গ্রন্থন করতে হবে। সূত্রের দুই মুখ একত্র ক'রে সেখানে একটি স্থূল রুদ্রাক্ষ মেরুরূপে গ্রন্থন করতে হবে। তার পর ন'টি অশ্বত্থ পাতা দিয়ে অষ্টদলপদ্ম রচনা ক'রে মূলমন্ত্র উচ্চারণ করতঃ তার উপরে মালা রাখতে হবে। এবার ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি ইত্যাদি মন্ত্রে গোমূত্র গোময় গোদুগ্ধ গব্যঘৃত গব্যদধি এই পঞ্চগব্যের দ্বারা ও কুশোদকের দ্বারা মালা প্রক্ষালন করতে হবে। এবার ওঁ বামদেবায় নমঃ ইত্যাদি মন্ত্রে চন্দন অগরু কর্পূরাদি মালাতে মাখাতে হবে এবং ওঁ অঘোরেভ্যোঽথ ঘোরেভ্যঃ ইত্যাদি মন্ত্রে মালা ধূপিত করতে হবে। এর পর ওঁ তৎপুরুষায় বিদ্মহে ইত্যাদি মন্ত্রে চন্দন কস্তূরী কুঙ্কুম কর্পূরাদি মালাতে লেপন ক'রে তা বামকরপুটে স্থাপন করতঃ ওঁ ঈশানঃ সর্ববিদ্যানামীশ্বরঃ ইত্যাদি মন্ত্রে শতবার অভিমন্ত্রিত ক'রে রুদ্রাক্ষমালায়াঃ প্রাণাঃ ইত্যাদি মন্ত্রে মালার প্রাণপ্রতিষ্ঠা করতে হবে। অতঃপর উপাস্য দেবতাকে তাতে আবাহন ক'রে মূলমন্ত্রে পঞ্চোপচারে পূজা করতঃ মূলমন্ত্র ও মাতৃকাবর্ণের দ্বারা অভিমন্ত্রিত করতে হবে। এবার হোমপ্রকরণে কথিত রীতি-অনুসারে অগ্নিমুখ বিধান ক'রে মূলমন্ত্রে ১০৮ ঘৃতাহুতি দিয়ে হুতশেষ ঘৃত মালাতে নিক্ষেপ করতে হবে। এতে অশক্ত হলে হোমসংখ্যার দ্বিগুণ মূলমন্ত্রজপের দ্বারা অভিমন্ত্রণ করতে হবে।

## মালান্তরসংস্কারঃ

অথান্যাসাং মালানাং সংস্কারঃ—উক্তরীত্যা গ্রথিতাং মালাং প্রাসাদমন্ত্রেণ পঞ্চগব্যে ক্ষণং নিক্ষিপ্য, তস্মাদুদ্ধৃত্য, কুশোদকেন প্রক্ষাল্য, চন্দনাদিভিরুপলিপ্য, পাত্রে নিধায়, পঞ্চায়তনদেবতাঃ তত্তন্মন্ত্রেণাবাহ্য, পঞ্চধোপচর্য, প্রাসাদেন

শতবারানভিমন্ত্র্য, সূর্যাদীন্ গ্রহানিন্দ্রাদীন্ দিক্‌পালাংশ্চ তত্তন্মন্ত্রেণ সম্পূজ্য, সঘৃতৈঃ তিলৈঃ যথাশক্তিবারং মূলেনাগ্নৌ জুহুয়াৎ। অশক্তৌ অভিমন্ত্রয়েৎ। ততো যথাবিভবং কাঞ্চনং গুরবে দক্ষিণাং দত্ত্বা, ব্রাহ্মণাংশ্চ ভোজয়েৎ। ইতি।

সংস্কারান্তরং যথা—সূত্রং মণীংশ্চ পঞ্চগব্যে দিনত্রয়ং সংস্থাপ্য, চতুর্থদিনে উদ্ধৃত্য, অস্ত্রেণ প্রক্ষাল্য, হৃন্মন্ত্রেণ যেষ্টমন্ত্রেণ বা প্রত্যেকং আবৃত্তেন মণীনন্যোন্যাভিমুখং গ্রথয়িত্বা, স্থণ্ডিলে যেষ্টদেবতাসপর্যামণ্ডলং বিধায়, তত্র তামভ্যর্চ্য, মূলমষ্টোত্তরশতসঙ্খ্যং জপ্ত্বা, তত্তৎকল্পোক্তপুরশ্চরণহোমদ্রব্যেণ ঘৃতেন বা যথাশক্তি হুত্বা, মণ্ডলে মালাং নিধায়, তস্যামস্ত্রমন্ত্র-মূলমন্ত্র-ষড়ঙ্গমন্ত্রাংশ্চ বিন্যস্য, তাং যেষ্টদেবতারূপাং বিভাব্য, সম্পূজ্য, সর্বভূতবলিং দত্ত্বা, আচার্যং দক্ষিণাঽঽদিভিঃ পরিতোষ্য ব্রাহ্মণান্ ভোজয়েদিতি ॥

উক্তসংস্কারবিধিঃ ত্রৈবর্ণিকবিষয়ঃ। স্ত্রী-শূদ্রাণাং তু উপাস্যমূলমন্ত্রেণৈব সর্বং কার্যম্ ॥

যন্মন্ত্রজপার্থং যা মালা সংস্কৃতা তয়া তস্যৈব জপঃ কার্যো নান্যস্য। অত্র চ বিশেষঃ—

শিবমন্ত্রেণ সংগ্রথ্য শক্তিমন্ত্রং জপেদপি।
শক্তিমন্ত্রেণ সংগ্রথ্য শিবমন্ত্রং জপেচ্ছিবে ॥
ধ্রুবেণ মাতৃকাভির্বা গ্রথ্যন্তে মণয়ো যদি।
তদা সর্বেঽপি জপ্তব্যা মনবো মালয়া তথা ॥ ইতি ॥

ধ্রুবঃ প্রণবঃ ॥

## অক্ষমালাসংস্কার

এবার অক্ষমালার সংস্কার—পূর্বোক্ত রীতিতে গ্রথিত মালা হ্রৌঁ এই মন্ত্র উচ্চারণ ক'রে কিছুক্ষণের জন্য পঞ্চগব্যে নিক্ষেপ করতে হবে। তার পর, তা থেকে তাকে উঠিয়ে নিয়ে কুশোদকে প্রক্ষালন করতে হবে। এবার পঞ্চায়তন-দেবতাদের অর্থাৎ গণেশ শিব শক্তি বিষ্ণু সূর্য এঁদের যাঁর যাঁর মন্ত্রে আবাহন ক'রে পঞ্চোপচারে পূজা করতে হবে এবং হ্রৌঁ-মন্ত্রে শতবার অভিমন্ত্রিত করতে হবে। এরপর সূর্যাদি গ্রহদের এবং ইন্দ্রাদি দিক্‌পালদের যাঁর যাঁর মন্ত্রে পূজা ক'রে তিল সহযোগে ঘৃতের দ্বারা মূলমন্ত্রে যথাশক্তি-বার অগ্নিতে আহুতি দিতে হবে। এতে অশক্ত হ'লে যথাবিহিত অভিমন্ত্রণ করতে হবে। তার পর, যথাবিভব স্বর্ণ গুরুকে দক্ষিণা দিয়ে ব্রাহ্মণদের ভোজন করাতে হবে।

অন্য রকম সংস্কার, যথা—সূত্র ও মণিগুলিকে তিন দিন পঞ্চগব্যের মধ্যে রেখে দিতে হবে। চতুর্থ দিনে উঠিয়ে নিয়ে অস্ত্রমন্ত্রে প্রক্ষালন ক'রে নমঃ এই মন্ত্র বা স্বীয় ইষ্টমন্ত্র আবৃত্তি ক'রে প্রত্যেকটি মণি, একটির মুখের সঙ্গে আরেকটির মুখ যুক্ত ক'রে, গ্রন্থন করতে হবে। এবার স্থণ্ডিলে স্বীয় ইষ্টদেবতার পূজামণ্ডল রচনা ক'রে তাতে তাঁর অর্চনা ক'রে মূলমন্ত্র ১০৮ বার জপ করতঃ সেই সেই কল্পোক্ত অর্থাৎ যথানির্দিষ্ট ইষ্টদেবতার কল্পোক্ত পুরশ্চরণহোম-দ্রব্যের দ্বারা অথবা ঘৃতের দ্বারা যথাশক্তি হোম করতে হবে। এরপর মালা মণ্ডলে স্থাপন ক'রে তাতে অস্ত্রমন্ত্র-মূলমন্ত্র-ও ষড়ঙ্গমন্ত্র-ন্যাস করতে হবে। এবার মালাকে ইষ্টদেবতারূপা ভাবনা ক'রে পূজা করতে হবে এবং সর্বভূতবলি প্রদান করতঃ আচার্যকে দক্ষিণাদি দ্বারা পরিতুষ্ট ক'রে ব্রাহ্মণদের ভোজন করাতে হবে।

উক্ত সংস্কারবিধি ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যের পক্ষে বিহিত। স্ত্রীলোক এবং শূদ্রদের উপাস্যমূলমন্ত্রের দ্বারাই সব কিছু করতে হবে অর্থাৎ এঁরা উপাস্যমূলমন্ত্র-জপের দ্বারা মালা সংস্কার করবেন।

যে-মন্ত্রের জপের জন্য যে-মালা সংস্কৃত করা হয় সেই মালা দ্বারা সেই মন্ত্রেরই জপ করতে হয়, অন্য মন্ত্রের নয়। এ সম্পর্কে বিশেষ বিধি—ওগো শিবা, শিবমন্ত্রে মালা গেঁথে তা দিয়ে শক্তিমন্ত্র-জপ এবং শক্তিমন্ত্রে মালা গেঁথে তা দিয়ে শিবমন্ত্র-জপ করা চলে। যদি ধ্রুবের দ্বারা অথবা মাতৃকাবর্ণের দ্বারা মণি গাঁথা হয় তা হলে সেই মালা দিয়ে সব মন্ত্রই জপ করা যায়। ধ্রুব মানে প্রণব অর্থাৎ ওঁ।

## দেবতাভেদেন সূত্রভেদঃ

দেবতাভেদেন সূত্রভেদ উক্তঃ। যথা—দেব্যা রক্তপট্টসূত্রম্। শিবস্যোর্ণাভবং শ্বেতং বা বল্কলং বা। সূর্যগণেশয়োঃ কার্পাসজম্। তচ্চ সুবাসিন্যা ব্রাহ্মণ্যা কর্তিতম্। স্বসমানজাতীয়যোষিৎকর্তিতং বা। ত্রিগুণং ত্রিগুণীকৃতম্। যত্র ব্রাহ্মণীকর্তিতং ন মিলতি তত্র বর্ণান্তরীয়কেনসুবাসিনীকর্তিতং গ্রাহ্যম্। অন্যেষু সূত্রেষু স্বৈচ্ছিকং গুণস্থৌল্যং মানং চ।

## দেবতাভেদে সূত্রভেদ

দেবতাভেদে মালার সূত্র ভিন্ন হ'য়ে যায়। যেমন—দেবী আরাধ্যা হ'লে মালার সূত্র হবে রক্তবর্ণ পট্টসূত্র। শিব আরাধ্য হ'লে মালার সূত্র হবে শ্বেতবর্ণ

উর্ণারচিত অথবা বল্কলরচিত। সূর্য ও গণেশের বেলা সূত্র হবে কার্পাসজাত। আর সেই সূতা সুবাসিনী ব্রাহ্মণীর অথবা নিজের সমান জাতের স্ত্রীলোকের কাটা হওয়া চাই। তিনগুণ সূতাকে আবার তিনগুণ করতে হবে। যেখানে ব্রাহ্মণীর কাটা সূতা পাওয়া যায় না সেখানে অন্য বর্ণের কেবল সুবাসিনীর কাটা সূতা গ্রহণীয়। অন্য সূতার বেলা তা ক'গুণ হবে, কতটা মোটা হবে বা তার মান কি হবে, এসব জপকারীর ইচ্ছানুসারে হবে।

## মালাসংস্কারকালঃ

মালাসংস্কারকালস্তু—বিষ্ণোঃ দ্বাদশ্যাং পূর্বাহ্ণঃ। শক্তেঃ অষ্টমীনবমীচতুর্দশীনাং রাত্রিঃ। শিবস্য ত্রয়োদশীদিবা। সূর্যস্য সপ্তমীদিবা ইতি॥

## মালাসংস্কারকাল

মালাসংস্কারের কাল—বিষ্ণুমন্ত্রের ক্ষেত্রে দ্বাদশীর পূর্বাহ্ণ। শক্তিমন্ত্রের ক্ষেত্রে অষ্টমী নবমী ও চতুর্দশীর রাত্রি। শিবমন্ত্রের ক্ষেত্রে ত্রয়োদশীর দিবা। সূর্যমন্ত্রের ক্ষেত্রে সপ্তমীর দিবা।

## মালাভেদেন ফলভেদঃ

মালাভেদেন ফলভেদো যথা—মাতৃকাঽক্ষমালা ক্ষিপ্রং মন্ত্রসিদ্ধ্যৈ। রুদ্রাক্ষমালা মোক্ষায়। মৌক্তিকমাণিক্যময়্যো সাম্রাজ্যায়। স্ফাটিকী সর্বেভ্যঃ কামেভ্যঃ। পুত্রজীবময়ী সম্পৎসারস্বতাবাপ্তৌ। পদ্মবীজময়ী শ্রীযশোভ্যাম্। রক্তচন্দনময়ী বশ্যভোগাভ্যাম্। ইত্যাদ্যাসামপি গ্রন্থান্তরেষু দ্রষ্টব্যানি॥

## মালাভেদে ফলভেদে

মালাভেদে ফল ভিন্ন হয়ে যায়। যথা—ক্ষিপ্র মন্ত্রসিদ্ধির জন্য মাতৃকাবর্ণমালা। মোক্ষলাভের জন্য রুদ্রাক্ষমালা। সাম্রাজ্যলাভের জন্য মুক্তামালা ও মাণিক্যমালা। সব কামনাসিদ্ধির জন্য স্ফটিকমালা। সম্পদ্ ও বাগ্মিতা লাভের জন্য পুত্রজীবমালা। শ্রী ও যশ লাভের জন্য পদ্মবীজমালা। বশীকরণ ও ভোগের জন্য রক্তচন্দনের মালা। এই প্রকার অন্য বস্তুর মালার ফল গ্রন্থান্তরে দ্রষ্টব্য।

## সূত্রজীর্ণতাদৌ প্রায়শ্চিত্তম্

সূত্রে জীর্ণে নবেন গ্রথয়িত্বা মূলেনাষ্টোত্তরশতবারানভিমন্ত্রয়েৎ। জপসময়ে প্রমাদাৎ করগলিতায়াং ছিন্নায়াং বা মালায়াং নিষিদ্ধস্পর্শে বা অষ্টোত্তরশতমূলমন্ত্রজপঃ প্রায়শ্চিত্তম্।

## সূত্রের জীর্ণতা ইত্যাদি ক্ষেত্রে প্রায়শ্চিত্ত

সূত্র জীর্ণ হয়ে গেল নূতন সূত্রে মালা গেঁথে মূলমন্ত্র ১০৮ বার জপ ক'রে তা অভিমন্ত্রিত করতে হবে। জপের সময়ে অনবধানতার জন্য হাত থেকে মালা পড়ে গেলে অথবা মালা ছিঁড়ে গেলে কিংবা কোনো নিষিদ্ধ বস্তুতে মালা ঠেকে গেলে তার প্রায়শ্চিত্ত হল মূলমন্ত্রের ১০৮ জপ।

## জপভেদাঃ

অথ জপভেদাঃ। জ্ঞানার্ণবে—

নিগদেনোপাংশুনা বা মানসেনাথবা জপেৎ।
নিগদঃ পরমেশানি স্পষ্টং বাচা নিগদ্যতে ॥
অব্যক্তশ্চ স্ফুরদ্বক্ত্র উপাংশুঃ পরিকীর্তিতঃ।
মানসস্তু বরারোহে চিন্তেনান্তররূপবান্ ॥
নিগদেন তু যজ্জপ্তং লক্ষমাত্রং বরাননে।
উপাংশুস্মরণেনৈব তুল্যং ভবতি শৈলজে ॥
উপাংশুলক্ষমাত্রং তু যজ্জপ্তং কমলেক্ষণে।
মানসস্মরণেনৈব তুল্যমেকেন সুন্দরি ॥ ইতি ॥

স্বচ্ছন্দতন্ত্রসারে তু—

জপস্তু ষড়্বিধঃ প্রোক্তস্তৎপ্রকারোঽয়মুচ্যতে।
বাচিকং মানসং চৈব যৌগিকং যোগবাচিকম্ ॥
যোগমানসিকং চৈব বাঙ্মানসিকযৌগিকম্।
বাচা কেবলমুচ্চার্য মন্ত্রং দেবীং[১] বিভাব্য চ ॥
জপেদ্যৎ পরমেশানি বাচিকং তৎ প্রকীর্তিতম্।
দেব্যা রূপং চ সঞ্চিন্ত্য সাবধানেন চেতসা ॥

---

১। দেবি ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

মন্ত্রস্থাপ্যানুসন্ধানং মানসং পরিকীর্তিতম্।
ত্রিস্থানেন ত্রিবীজানি ক্রমাৎ সঙ্কিপ্য মার্গতঃ॥
আরোহো যৌগিকং প্রোক্তমুচ্যতে যোগবাচিকম্।
লক্ষ্যে মনঃ সমাযোজ্য বাচা মন্ত্রং জপেচ্ছিবে॥
যোগবাচিকমেতৎ স্যাদ্‌যোগমানসিকং শৃণু।
লক্ষ্যেণ মানসং পূর্বং সংযোজ্য মনসা জপম্॥
যোগমানসিকং বিদ্যাদথান্যদপি চোচ্যতে।
মনসাঽপি জপেন্মন্ত্রং বীজানারোহণক্রমাৎ॥
বাঙ্‌মানসিকযোগাখ্যং জপমেতদনুত্তমম্।
বাচিকেন জপেনৈব কেবলা বাক্‌ প্রবর্ততে॥
মানসাজ্ঞিয়মাপ্নোতি যৌগিকাদ্‌যোগসিদ্ধয়ঃ।
বাঙ্‌মানসজপেনৈব বাক্‌জ্ঞানৈশ্বর্যসিদ্ধয়ঃ॥
ভবন্তি পরমেশানি যোগমানসিকেন তু।
অণিমাদীনি চান্যানি সর্বাণি লভতে ধ্রুবম্॥
বাঙ্‌মানসিকযোগাখ্যজপেন পরমেশ্বরি।
বাগাদ্যকুলপর্যন্তমচিরাল্লভতে নরঃ॥
যেন কেন জপেনৈব হ্রস্বদীর্ঘপ্লুতক্রমাৎ।
জপ্তা বিদ্যাশ্চ মন্ত্রাশ্চ সর্বে সর্বার্থদায়িনঃ॥
ভবন্তি গুরুবক্ত্রেণ লব্ধাঃ সর্বাঙ্গসুন্দরি।
স্বয়ং নিরীক্ষ্য যে কোশং মন্ত্রং বিদ্যামথাপি বা॥
গৃহ্ণীয়ুর্যে ব্রজেয়ুস্তে রৌরবং নরকং শিবে।
তস্মাদাস্তিকাসংযুক্তঃ সাধকো দেশিকাজ্ঞয়া॥
শিবাগমান্নিরীক্ষেত নান্যথা বীরবন্দিতে॥ ইতি॥

## জপভেদ

জপের প্রকারভেদ আছে। জ্ঞানার্ণবে বলা হয়েছে—মন্ত্র জপ করতে হবে নিগদের দ্বারা অর্থাৎ অন্যের শ্রবণযোগ্য ক'রে উচ্চারণ ক'রে; অথবা উপাংশু দ্বারা অর্থাৎ শুধু নিজের শ্রবণযোগ্য ক'রে উচ্চারণ ক'রে অথবা মনে মনে। ওগো পরমেশানী, স্পষ্ট ক'রে বাক্য উচ্চারণ করাকে বলে নিগদ। মন্ত্র অব্যক্ত থাকে, শুধু মুখ নড়ে, একে বলে উপাংশু। ওগো বরারোহা, চিত্তের দ্বারা আন্তর জপকে বলে মানস। বরাননা শৈলজা, লক্ষ নিগদজপে যে-ফল

হয় উপাংশুর অনুচিন্তনের দ্বারাই তার তুল্য ফল হয়। কমললোচনা ওগো সুন্দরী লক্ষ উপাংশুজপে যে ফল হয় মানসজপের একবার অনুচিন্তনের দ্বারাই তার সমান ফল হয়।

যজ্জন্দতন্ত্রসারে আছে—জপ ষড়্‌বিধ বলা হয়। তার প্রকার বলা হচ্ছে। যথা—বাচিক, মানস, যৌগিক, যোগবাচিক, যোগমানসিক আর বাঙ্‌মানসিকযৌগিক। পরমেশানী, দেবীকে চিন্তা ক'রে কেবল বাক্যে মন্ত্রোচ্চারণ ক'রে যে-জপ করা হয় তাকে বলে বাচিক। দেবীর রূপ চিন্তা করতঃ অবহিত চিত্তে মন্ত্রের যে-অনুচিন্তন তাকে বলা হয় মানস। ত্রিস্থানে ত্রিবীজের চিন্তা ক'রে বিহিত বর্ণে যে-আরোহণ তাকে বলে যৌগিক। এবার যোগবাচিক বলা হচ্ছে। শিব, লক্ষ্যে মন স্থির ক'রে মন্ত্রের বাচিক জপ করতে হবে। একেই বলে যোগবাচিক। এবার যোগমানসিক জপের কথা শোন। প্রথমে লক্ষ্যের সঙ্গে মনকে যুক্ত ক'রে যে-মানস জপ করা হয় তাকে বলে যোগমানসিক। এরপর অন্যটির কথা বলা হচ্ছে। মন্ত্রের মানস জপ এবং আরোহক্রমে বীজের অনুচিন্তন, তাই অত্যুৎকৃষ্ট বাঙ্‌মানসিকযোগ নামক জপ।

বাচিক জপের দ্বারা বিশুদ্ধ বাক্ প্রবর্তিত হয়। মানস জপের দ্বারা শ্রীলাভ হয়। যৌগিক জপের দ্বারা লাভ হয় যোগসিদ্ধি। বাঙ্‌মানস জপের দ্বারা, ওগো পরমেশানী, বাক্-জ্ঞান-ঐশ্বর্যসিদ্ধি লাভ হয়। আর যোগমানসিক জপের দ্বারা নিশ্চিত অণিমাদি অষ্ট সব সিদ্ধি লাভ হয়। পরমেশ্বরী, বাঙ্‌মানসিকযোগ নামক জপের দ্বারা মানুষ বাক্ থেকে আরম্ভ ক'রে কুলপর্যন্ত অচিরে লাভ করে। সর্বাঙ্গসুন্দরী, বিদ্যা মন্ত্র সবই গুরুমুখে লব্ধ হ'লে, হ্রস্বদীর্ঘপ্লুত ক্রমে যে-কোনো জপের দ্বারা, সর্বার্থদায়ক হয়। যারা কোশ-গ্রন্থ দেখে বিদ্যা বা মন্ত্র স্বয়ং গ্রহণ করে, ওগো শিবা, তাদের রৌরবনরকে গতি হয়। অতএব বীরবন্দিতা; আস্তিক্যযুক্ত সাধক গুরুর আজ্ঞানুসারে শিবাগম থেকে মন্ত্র দেখে নিতে পারে, তা ছাড়া নয়।

## হোমে বহ্নিস্থিতিবিচারঃ

তত্র মুহূর্তচিন্তামণৌ—

> সৈকা তিথির্বারযুতা কৃতাপ্তা শেষে গুণেঽভ্রে ভুবি বহ্নিবাসঃ।
> সৌখ্যায় হোমঃ শশিযুগ্মশেষে প্রাণার্থনাশৌ দিবি ভূতলে চ॥

অস্যার্থঃ —শুক্লপ্রতিপদাদিহোমদিনসংখ্যাঽৈকমধিকমঙ্গলাদিত্যাদিবারসংখ্যাং

মেলয়িত্বা চতুর্ভির্হরেণেন ত্রয়ে শিষ্টে শূন্যে বা বহ্নির্ভুবি বসতি। তদা হোমঃ সুখায় ভবতি। একস্মিন্ দ্বয়ে বা শেষে ক্রমাদ্দিবি পাতালে চ বহ্নিবাসঃ। তদানীং হোমেন প্রাণার্থনাশৌ ভবতঃ ইতি ॥

তত্রৈব গ্রহবিচারো রুদ্রযামলে—

তেষাং স্থিতিক্রমং বক্ষ্যে নক্ষত্রেষু যথা স্থিতাঃ।
সূর্যো বুধো ভৃগুশ্চৈব শনিশ্চন্দ্রো মহীসুতঃ ॥
জীবো রাহুশ্চ কেতুশ্চ নবৈতে দেবি খেচরাঃ।
সূর্যভাচ্চন্দ্রভং যাবৎ গণয়েচ্চ মহেশ্বরি ॥
ত্রীণি ত্রীণি চ ঋক্ষাণি রবিভাদীনি দাপয়েৎ[১]।
সূর্যাদীনাং ফলং দেবি শৃণু বক্ষ্যে যথাক্রমম্ ॥
আদিত্যে তু ভবেচ্ছোকো বুধে চৈব ধনাগমঃ।
শুক্রে লাভং বিজানীয়াচ্ছনৌ পীড়া ন সংশয়ঃ ॥
গুরুণা চ ধনপ্রাপ্তিঃ রাহৌ হানিস্তথৈব চ ॥
কেতুনা জায়তে মৃত্যুঃ ফলমেবং মহেশ্বরি।
ক্রূরহোমস্তথা দেবি ক্রূরগ্রহমুখো ভবেৎ ॥ ইতি ॥

সূর্যভং সূর্যাক্রান্তং নক্ষত্রং, চন্দ্রভং তদ্দিবসনক্ষত্রম্। দাপয়েৎ সূর্যাদিভ্যঃ ইতি শেষঃ। সূর্যনক্ষত্রাদি-চন্দ্রনক্ষত্রপর্যন্তং নক্ষত্রাণাং ত্রয়ং ত্রয়ং সূর্যাদি-যামিকামিত্যর্থঃ। ক্রূরহোমো মারণোচ্চাটনাদিফলকঃ। শেষং সুগমম্। এবং বহ্নিস্থিতিং গ্রহাংশ্চ বিচার্য, সৌম্যহোমঃ সৌম্যগ্রহেষু ক্রূরশ্চ ক্রূরগ্রহেষু কার্যঃ ॥

## হোমে অগ্নির স্থিতিবিচার

এ সম্পর্কে মুহূর্তচিন্তামণিতে বলা হয়েছে—

এক সহ তিথি অর্থাৎ তিথিসংখ্যা ও বার অর্থাৎ বারসংখ্যা যোগ ক'রে, কৃত অর্থাৎ বারের নক তার ভাগফল অর্থাৎ সেই যোগফলকে চার দিয়ে ভাগ করলে পর সেই ভাগফল যদি গুণ অর্থাৎ তিন অথবা অভ্র অর্থাৎ শূন্য এই অবশিষ্টযুক্ত হয়, সহজ কথায়, উক্ত প্রকারে ভাগ করলে যদি তিন বা শূন্য অবশিষ্ট থাকে, তা হ'লে অগ্নির অবস্থান হবে পৃথিবীতে। তখন হোম করলে তা সুখের কারণ হবে। আর যদি শশি অর্থাৎ এক অথবা যুগ্ম অর্থাৎ দুই অবশিষ্ট হয়, তাহলে দিবি অর্থাৎ স্বর্গে ও ভূতলে অর্থাৎ ভূর তলায় মানে

১। ভাবয়েৎ ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

পাতালে হবে অগ্নির স্থিতি। তখন হোম করলে তার ফলে প্রাণনাশ ও অর্থ-নাশ হবে।

এর অর্থ—শুক্লপ্রতিপদাদি হোমদিনের সংখ্যার চেয়ে এক বেশী এবং রবি-আদি বার সংখ্যা একসঙ্গে যোগ ক'রে তাকে চার দিয়ে ভাগ করলে যদি তিন বা শূন্য অবশিষ্ট থাকে তাহলে অগ্নির অবস্থিতি হবে পৃথিবীতে। তখন হোম করলে তা সুখের কারণ হবে। আর অবশিষ্ট যদি এক বা দুই হয়, তা হলে, যথাক্রমে স্বর্গ ও পাতালে হবে অগ্নির স্থিতি। তখন হোম করলে তা দ্বারা প্রাণনাশ ও অর্থনাশ হবে।

এ সম্পর্কে গ্রহবিচার করা হয়েছে রুদ্রযামলে, যথা—নক্ষত্রগুলিতে গ্রহদের অবস্থিতিক্রম বলছি। সূর্য, বুধ, শুক্র, শনি, চন্দ্র, মঙ্গল, বৃহস্পতি, রাহু ও কেতু, ওগো দেবী, এই নয়টি খেচর অর্থাৎ গ্রহ। এরা নক্ষত্রগুলিতে অবস্থান করে। মহেশ্বরী, সূর্যনক্ষত্র থেকে চন্দ্রনক্ষত্র পর্যন্ত গণনা করতে হবে। রবি-নক্ষত্রাদি তিন তিনটি ক'রে নক্ষত্র প্রত্যেক গ্রহকে দিতে হবে অর্থাৎ প্রত্যেক গ্রহের তিন তিনটি ক'রে নক্ষত্র রয়েছে, ভাবনা করতে হবে। দেবী, সূর্যাদির যথাক্রম ফল বলছি, শোন। আদিত্যে হোমে হয় শোক, বুধে হোমে ধনাগম। শুক্রে হোমে হয় লাভ আর শনিতে হোমে পীড়া হয়, জানবে। দেবী, চন্দ্রে হোমে মহৎ লাভ হয় আর মঙ্গলে হোমে হয় বন্ধন। বৃহস্পতিতে হোমে হয় ধনপ্রাপ্তি, রাহুতে হোমে ধনহানি। কেতুতে হোমে হয় মৃত্যু। মহেশ্বরী, সূর্যাদিতে হোমের এই প্রকার ফল হয়। দেবী, ক্রূরহোম ক্রূরগ্রহে কর্তব্য।

সূর্যভং[1] মানে সূর্যাক্রান্ত নক্ষত্র, চন্দ্রভং মানে তদ্দিবসনক্ষত্র। দাপয়েৎ অর্থ সূর্যাদিকে দিতে হবে। সূর্যনক্ষত্র থেকে চন্দ্রনক্ষত্র পর্যন্ত নক্ষত্রগুলির তিন তিনটির উপর সূর্যাদির স্বামিত্ব। ক্রূরহোম বলতে বুঝায় মারণ-উচ্চাটনাদি-ফলজনক হোম। বাকী অংশ সুগম। এইভাবে অগ্নির অবস্থান ও গ্রহ বিচার ক'রে সৌম্যগ্রহে সৌম্য হোম ও ক্রূরগ্রহে ক্রূর হোম করতে হবে।

## কুণ্ডস্থণ্ডিলয়োঃ পরিমাণম্

তত্র একোনপঞ্চাশৎসঙ্খ্যাকাহুতিপর্যন্তং স্থণ্ডিলমেব। তচ্চ অষ্টাদশাঙ্গুল-প্রমাণং পরিতঃ অঙ্গুষ্ঠোন্নতম্। অগ্রে কুণ্ডেন সহ বিকল্পোহশক্তিশক্তিভ্যাং

১। ভং নক্ষত্রের পর্যায় বাচক শব্দ অর্থাৎ ভ মানে নক্ষত্র। সূর্যভং মানে সূর্যাক্রান্ত নক্ষত্র অর্থাৎ যে-নক্ষত্রে সূর্য অবস্থান করে সেই নক্ষত্র। তেমনি চন্দ্রভং মানে যে-নক্ষত্রে চন্দ্র অবস্থান করে সেই নক্ষত্র।

ব্যবস্থিতিঃ। পঞ্চাশদাদিনবনবতিসংখ্যাহুতিপর্যন্তং মুষ্টিমাত্রম্। মুষ্টিঃ অরত্নিঃ। শতাদিনবনবত্যধিকনবশত্যাহুতিপর্যন্তং অরত্নিমিতম্। নিরুনিষ্ঠমুষ্টির্হস্তোঽরত্নিঃ। সহস্রাদিহোমে হস্তমাত্রম্। অযুতাদৌ দ্বিহস্তম্। লক্ষাদৌ চতুর্হস্তম্। দশলক্ষাদৌ ষড়্‌হস্তম্। কোটিহোমাদৌ অষ্টহস্তং দশহস্তং বা। চতুর্বিংশত্যঙ্গুলৈঃ হস্তঃ। অঙ্গুলং তু তির্যঙ্‌নিহিতাষ্টযবপ্রমাণং স্বমধ্যমামধ্যপর্বমিতং বা জ্ঞেয়ম্। মুষ্ট্যা বা চতুরঙ্গুলানি। অর্ধযবোনচতুস্ত্রিংশতাঙ্গুলৈঃ দ্বিহস্তম্। সার্ধৈকচত্বারিংশতা ত্রিহস্তম্। অষ্টচত্বারিংশতা চতুর্হস্তম্। পাদোনচতুঃপঞ্চাশতা পঞ্চহস্তম্। পাদোনৈকোনষষ্ট্যা ষড়্‌হস্তম্। সার্ধত্রিষষ্ট্যা সপ্তহস্তম্। অষ্টষষ্ট্যা যবোনয়া অষ্টহস্তম্। দ্বিসপ্তত্যা নবহস্তম্। ষট্‌সপ্তত্যা দশহস্তম্ কুণ্ডং স্থণ্ডিলং বা ভবতি। কুণ্ডাঙ্গানাং ব্যাসখাতনাভিকণ্ঠমেখলাযোনীনাং সম্যগ্‌জ্ঞান এব কুণ্ডং যুক্তম্। অন্যথা অত্যন্তমনিষ্টম্। স্থণ্ডিলং চতুরশ্রমঙ্গুলোৎসেধং বা। স্থূলদ্রব্যহোমে তত্তৎপরিমাণস্যাপর্যাপ্তৌ যোত্তরপরিমাণমপি গ্রাহ্যম্॥

## কুণ্ড ও স্থণ্ডিলের মাপ

ঊনপঞ্চাশসংখ্যক আহুতিপর্যন্ত চলবে স্থণ্ডিলে[১]। তার মাপ হবে চারধারে আঠার আঙুল ক'রে আর অঙ্গুষ্ঠপরিমাণ উঁচু। অগ্রে হোমকারীর অসামর্থ্য ও সামর্থ্যানুসারে কুণ্ডের সহিত স্থণ্ডিলের বিকল্পব্যবস্থা করা হল। পঞ্চাশ থেকে নিরানব্বই সংখ্যক আহুতির জন্য মাপ হবে মুষ্টিমাত্র। মুষ্টি মানে অরত্নি। অরত্নি অর্থ মুষ্টিবদ্ধ হস্তপরিমাণ। এক শ থেকে ন শ নিরানব্বই পর্যন্ত আহুতির জন্য মাপ হবে অরত্নি। কনিষ্ঠাঙ্গুলি ব্যতীত মুষ্টিবদ্ধ হাতের মাপ অরত্নি; সহজ কথায়, কড়ে আঙুল বাদ দিয়ে হাত মুঠো ক'রে কনুই থেকে কড়ে আঙুলের ডগা পর্যন্ত এক হাতপরিমাণ হ'ল অরত্নি। সহস্রাদিসংখ্যক আহুতির জন্য মাপ একহাত। অযুতাদিসংখ্যক আহুতির ক্ষেত্রে মাপ হবে দুহাত। লক্ষাদিসংখ্যক আহুতির বেলা মাপ হবে চার হাত। দশলক্ষাদি-সংখ্যক আহুতি হলে মাপ হবে ছহাত। কোটি-আদিসংখ্যক আহুতির বেলা মাপ হবে আট বা দশ হাত। চব্বিশ আঙুলে এক হাত। আঙুল বলতে বুঝায় তির্যকভাবে নিহিত অষ্টযবের পরিমাণ অথবা মধ্যমাঙ্গুলির মধ্যপর্বপর্যন্ত দৈর্ঘ্যের পরিমাণ। মুষ্টির বিকল্প অর্থ চার আঙুল। দুহাতের পরিমাপ হল অর্ধযব কম চৌত্রিশ আঙুল। তিন হাত হল সাড়ে একচল্লিশ আঙুল।

১। 'হোমার্থে, কুণ্ডপ্রতিনিধিত্বেন বালুকাদিভিঃ কর্তব্যো মণ্ডলভেদে চ ইতি বাচস্পত্যম্। —হোমার্থ কুণ্ডের প্রতিনিধিরূপে বালুকাদি দ্বারা নির্মিতব্য মণ্ডলভেদ স্থণ্ডিল।

আটচল্লিশ আঙ্গুল পরিমাণ হল চার হাত। একচতুর্থাংশ কম উনষাট আঙ্গুল হল ছ হাত। একযব কম আটষট্টি আঙ্গুল পরিমাণ আটহাত। বাহাত্তর আঙ্গুল পরিমাণ ন হাত। ছিয়াত্তর আঙ্গুল পরিমাণ দশ হাত। এই মাপের কুণ্ড বা স্থণ্ডিল হবে। ব্যাস, খাত, নাভি, কণ্ঠ, মেখলা, যোনি—এই সব কুণ্ডাঙ্গের সম্যক্ জ্ঞান থাকলেই শুভফলযুক্ত কুণ্ড নির্মিত হতে পারে। অন্যথা, অত্যন্ত অনিষ্ট হয়। স্থণ্ডিল হবে চতুষ্কোণ এবং এক আঙ্গুল কিংবা চার আঙ্গুল উঁচু। স্থূলদ্রব্যহোমের বেলা সেই সেই পরিমাণ অপর্যাপ্ত হলে তার উর্দ্ধ্বতর পরিমাণও গ্রাহ্য।

## হোমে ইতিকর্তব্যতাবিশেষঃ

বহু-ঋত্বিক্‌কর্তৃক হোমে যথাকালং প্রত্যাহুত্যুদ্দেশত্যাগয়োঃ কর্তুমশক্যত্বাৎ যজমানো দেবতাং দ্রব্যং চ মনসা ধ্যাত্বা অমুকদেবতায়া ইদং সর্বহোমদ্রব্যজাতং ন মমেতি ত্যজেৎ ॥

ঋত্বিজস্ত্বাচান্তাঃ কৃতপ্রাণায়ামাঃ প্রত্যেকং দেশকালৌ সঙ্কীর্ত্য অমুকেন বৃতোঽহং অমুকসঙ্খ্যাকহোমমধ্যে অমুকাংশেন যজমানোপকল্পিতামুকদ্রব্যেণ হোমং করিষ্যে ইতি সঙ্কল্প্য আসনবিধিং ভূতশুদ্ধ্যাদিকং তত্তদ্দেবতর্ষ্যাদিন্যাস-ত্রয়ং কৃত্বা অগ্নৌ দেবতাধ্যানমানসপূজান্তে প্রাঙ্‌মুখা বোদঙ্‌মুখা বা জুহুয়ুঃ। হোমসঙ্খ্যাসমাপ্তৌ পরিধিপরিস্তরণান্তঃপতিতং হবিঃ সর্বমগ্নৌ প্রক্ষিপেৎ। তদ্বহিঃ পতিতং তু ন ॥

অনেকদিনসাধ্যে তু হোমে প্রতিদিবসং কয়াচিৎ সন্ধ্যায়া সংস্থাপ্য বহ্নিরক্ষণ-পূর্বকং শুভদিনে সমাপ্তিং কুর্যাৎ। প্রতিদিনং হোমাদ্যন্তয়োঃ প্রধানদেবতাং অঙ্গদেবতাশ্চ গন্ধপুষ্পাদিভিঃ অগ্নিমধ্যে পূজয়েৎ। আরম্ভে সমাপ্তিদিনে অগ্নি-মূলমন্ত্রেণ স্বাহাস্বধাসহিতমগ্নিং পূজয়েৎ। তত্র গন্ধাদিকং বহিরেব অগ্নয়ে দদ্যাৎ॥

যত্র হোম এব প্রয়োগবিশেষে ফলপ্রদত্বাৎ প্রধানং ন পুনর্জপাঙ্গং তত্র ব্রাহ্মণভোজনসঙ্খ্যা তন্ত্রে বিশেষানুক্তৌ স্মৃত্যুক্তা গ্রাহ্যা। তত্র লক্ষহোমে ষষ্ট্যধিকা নবশতী মুখ্যঃ পক্ষঃ। বিংশত্যধিকা পঞ্চশতী মধ্যমঃ। দশাধিকা ত্রিশতী অধমঃ।

যত্র প্রধানদেবতাঽন্যত্বেন স্মৃতিতন্ত্রোক্তয়োরবিরোধে সমুচ্চয়পক্ষমাশ্রিত্য গ্রহা অপি পূজ্যাস্তত্র তদঙ্গব্রাহ্মণভোজনমপি কার্যম্। তত্রোত্তমে পক্ষে বিংশত্যধিকা সপ্তশতী ব্রাহ্মণানাং ভোজনীয়া। মধ্যমপক্ষে চত্বারিংশদুত্তরং শতত্রয়ম্। অধমে চ দশাধিকং শতমিতি ॥

## হোমে ইতিকর্তব্যতাবিশেষ

বহুঋত্বিক্‌কর্তৃক হোমে প্রত্যাহুতি-উদ্দেশ ও ত্যাগ অর্থাৎ হোমদ্রব্য নিক্ষেপ করণে অক্ষমতাহেতু যজমান মনে মনে দেবতা ও দ্রব্যের ধ্যান ক'রে, 'এই সব হোমদ্রব্যজাত অমুক দেবতার, আমার নয়' এই বলে নিক্ষেপ করবেন।

ঋত্বিকেরা আচমনান্তে প্রাণায়াম করতঃ প্রত্যেক দেশ ও কালের উল্লেখ ক'রে, 'অমুকের দ্বারা বৃত আমি অমুকসংখ্যক হোমের মধ্যে অমুক অংশের দ্বারা যজমানসংগৃহীত অমুক দ্রব্য দিয়ে হোম করব' এই সঙ্কল্প করবেন এবং আসনসংক্রান্ত বিধি অনুসরণ ক'রে ভূতশুদ্ধি থেকে আরম্ভ ক'রে উদ্দিষ্টদেবতা-ঋষি-আদির ন্যাসত্রয় করতঃ অগ্নিতে দেবতার ধ্যান ও মানসপূজান্তে পূর্বমুখী বা উত্তরমুখী হয়ে আহুতি দেবেন। নির্দিষ্টসংখ্যক আহুতি সমাপ্ত হ'লে পরিধি-ও পরিস্তরণের মধ্যে যে-ঘৃত পড়বে তা সব অগ্নিতে নিক্ষেপ করবেন। তার বাইরে যা পড়বে তা নয়।

যে-হোম অনেক দিন ধরে করতে হয় তার ক্ষেত্রে প্রতিদিনের জন্য একটা সংখ্যা নির্ধারণ ক'রে হোম করতঃ অগ্নিসংরক্ষণপূর্বক শুভদিনে হোম সমাপ্ত করতে হবে। প্রতিদিন হোমের আদিতে ও অন্তে প্রধানদেবতা ও অঙ্গদেবতাদের গন্ধপুষ্পাদি দিয়ে অগ্নিমধ্যে পূজা করতে হবে। হোমের আরম্ভদিনে ও সমাপ্তিদিনে অগ্নির মূলমন্ত্রে স্বাহা ও স্বধার সহিত অগ্নিরও পূজা করতে হবে। গন্ধাদি বাইরে থেকে অগ্নিকে প্রদান করতে হবে।

প্রয়োগবিশেষে ফলদানহেতু যেখানে হোমই প্রধান, আবার জপের অঙ্গ নয়, সেখানে ব্রাহ্মণভোজনের ব্রাহ্মণসংখ্যা তন্ত্রে বিশেষভাবে বলা হয় নি বলে এ সম্পর্কে স্মৃতিতে কথিত সংখ্যা গ্রহণ করতে হবে। স্মৃতিতে আছে— লক্ষহোমে ১৮০ জন ব্রাহ্মণ মুখ্য অর্থাৎ উত্তম পক্ষ, ৫২০ জন মধ্যম পক্ষ, আর ৩১০ জন অধম পক্ষ।

যেখানে প্রধানদেবতার অঙ্গত্ববিষয়ে স্মৃতি ও তন্ত্রের উক্তির মধ্যে বিরোধ নেই বলে গ্রহাদিরও পূজা করতে হয় সেখানে তার অঙ্গরূপে ব্রাহ্মণভোজনও কর্তব্য। সেক্ষেত্রে ৭২০ জন ব্রাহ্মণ উত্তম পক্ষ, ২৪০ জন মধ্যমপক্ষ আর ১১০ জন অধম পক্ষ।

### কাম্যহোমদ্রব্যাণাং মানং ফলং চ

তিলৈস্তণ্ডুলকণিকৈঃ শতসংখ্যাকৈর্বা প্রত্যাহুতিহোমঃ কার্যঃ, আজ্যেন চ কর্ষপ্রমাণেন। গ্রাসমিতৈরন্নৈরেন্নায়। অমৃতাসমিদ্ভিঃ কনিষ্ঠাঙ্গুলাভিঃ চতুরঙ্গুল-

প্রমাণাভিঃ জ্বরোপশমনায় চূতপল্লবৈশ্চ। দূর্বাভিঃ ত্রিসৃভিস্ত্রিসৃভিরায়ুষে। কৃতমালকুসুমৈঃ ধনায়। উৎপলৈঃ ভোগায়। বিল্বদলৈঃ রাজ্যায়। সমগ্রৈঃ পদ্মৈঃ সাম্রাজ্যায়। মুষ্টিমিতৈঃ লাজৈঃ কন্যায়ৈ। নন্দ্যাবর্তৈঃ কবিত্বায়। বকুল[1]মল্লিকাজাতীপুন্নাগৈঃ ভাগ্যায়। বন্ধূকজপাকিংশুকমধূকৈঃ ঐশ্বর্যায়। কদম্বৈঃ বশ্যায়। লবণৈঃ শুক্তিপ্রমাণৈঃ আকর্ষণায়। শালিতণ্ডুলৈঃ অর্ধমুষ্টিমিতৈঃ ধান্যায়। কুঙ্কুমগোরোচনাদিভিঃ গুঞ্জামিতৈঃ সৌভাগ্যায়। পলাশপুষ্পৈঃ তেজসে কপিলাঘৃতেন চোক্তমানেন। ধুস্তূরকুসুমৈরুন্মাদায়। [2]বিষবৃক্ষনিম্বশ্লেষ্মাতকবিভীতকসমিদ্ভিঃ দশাঙ্গুল- প্রমাণাভিঃ শত্রুনাশায়। নিম্বতৈলাক্তৈঃ [3]লবণৈঃ উক্তমানৈঃ মারণায়। কাকোলূকপক্ষৈর্ণৈকেকেন বিদ্বেষণায়। তিলতৈলাক্তৈঃ মরীচৈঃ বিংশত্যা কাসশ্বাসপ্রশমনায় ইতি। পুষ্পেষু স্থূলমেকৈকং, অল্পানি দ্বিত্রাণি ইতি বা বিবেকঃ। এতানি দ্রব্যাণি কাম্যজপাঙ্গেষু হোমেষু তত্তজ্জপদশাংশসংখ্যাকানি। প্রাধান্যেন হোমে তু সংখ্যাহনুক্তৌ সহস্রসংখ্যাকানি। ইহ চ প্রথমং অভীষ্টদেবতায়ৈ বিজ্ঞাপ্য অমুকসিদ্ধ্যর্থং এতাবদাহুতীঃ করিষ্যামীতি সঙ্কল্পয়েৎ। কর্ষস্তু দশগুঞ্জামিতমাষ- ষোড়শকপ্রমাণঃ। শুক্তিঃ কর্ষদ্বয়ম্। মুষ্টিস্তু পলম্॥

## কাম্যহোমদ্রব্যের পরিমাণ ও ফল

শান্তির জন্য চুলুক অর্থাৎ অঞ্জলিপরিমাণ কিংবা শতসংখ্যক তিলের দ্বারা এবং কর্ষকপরিমাণ অর্থাৎ দুই তোলাপরিমাণ আজ্যের দ্বারা হোম বিহিত। অন্নের জন্য গ্রাসপরিমাণ অন্নের দ্বারা হোম করতে হয়। জ্বরোপশমের জন্য কনিষ্ঠাঙ্গুলের মতো মোটা চার আঙ্গুল পরিমাণ অমৃতা অর্থাৎ আমলকী বা হরিতকীর সমিধ্ দ্বারা ও চূতপল্লব দিয়ে হোম হবে। আয়ুর জন্য তিন তিন গাছি দূর্বা দিয়ে হোম বিহিত। ধনের জন্য কৃতমালকুসুম অর্থাৎ সোনালিফুল দিয়ে হোম করতে হয়। ভোগের জন্য হোম হবে উৎপলের দ্বারা। রাজ্যলাভের জন্য হোম হবে বিল্বপত্র দিয়ে। সাম্রাজ্যলাভের জন্য হবে অখণ্ড পদ্ম দিয়ে। কন্যালাভের জন্য মুষ্টিপরিমাণ খই দিয়ে হোম বিহিত। কবিত্বের জন্য নন্দ্যাবর্ত অর্থাৎ তগরপুষ্পের দ্বারা হোম করতে হয়। ভাগ্যের জন্য বকুল-মল্লিকা-জাতী-ও পুন্নাগ পুষ্পের দ্বারা হোম বিহিত। ঐশ্বর্যের জন্য হবে বন্ধূক-

১। বকুল ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

২। তিলতৈলাক্তৈঃ ইত্যধিকঃ পুস্তকান্তরে।

৩। তণ্ডুল ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

জবা-কিংশুক ও-মধূক পুষ্পের দ্বারা। বশীকরণের জন্য কদম্বকুসুম দিয়ে হোম করতে হয়। আকর্ষণের জন্য শুক্তিপ্রমাণ লবণ দিয়ে হোম বিহিত। ধান্যলাভের জন্য অর্ধমুষ্টিপরিমাণ শালিধানের চাল দিয়ে হোম করতে হয়। সৌভাগ্যের জন্য গুঞ্জাপরিমিত কুঙ্কুম গোরোচনা ইত্যাদি দ্বারা হোম হবে। তেজ অর্থাৎ পরাক্রমের জন্য পলাশকুসুম ও যথোক্ত পরিমাণ কপিলাঘৃতের দ্বারা হোম বিহিত। উন্মাদনের জন্য হোম হয় ধুতুরা ফুল দিয়ে। শত্রুনাশের জন্য বিষবৃক্ষ, নিম, শ্লেষ্মাতক অর্থাৎ নোনা বা আতাগাছ অথবা চালতাগাছ এবং বহেড়া গাছের দশাঙ্গুলপরিমাণ সমিধ্ দ্বারা হোম হবে। মারণের জন্য যথোক্তপরিমাণ নিম্বতৈলাক্ত লবণের দ্বারা হোম করতে হয়। বিদ্বেষণের জন্য হোম হবে এক একটি ক'রে কাক ও উলূকের পক্ষের দ্বারা। শ্বাসকাস-উপশমের জন্য তিলতৈলাক্ত বিশটি গোলমরিচের দ্বারা হোম বিহিত। ফুল যদি বড় হয় তা হলে এক একটি ক'রে আর ছোট হ'লে দুতিনটি ক'রে একবারে নিতে হবে, এই হল এক্ষেত্রে বিচার। হোম যেখানে কাম্যজপের অঙ্গ সেখানে এই সব দ্রব্য সেই জপসংখ্যার দশাংশসংখ্যক হবে। হোম যেখানে প্রধান, অর্থাৎ জপের অঙ্গ নয়, সেখানে যদি কোনো সংখ্যার উল্লেখ না থাকে তা হলে উক্ত সব দ্রব্য সহস্রসংখ্যক হবে। এখানে প্রথমে অভীষ্টদেবতাকে বিজ্ঞাপিত করে, অমুক কর্মসিদ্ধির জন্য এতসংখ্যক আহুতি দেব, এই সঙ্কল্প করতে হবে। কর্ষ হল দশগুঞ্জাপরিমিত এক একটি মাষ, এরূপ ষোলমাষপরিমাণ। শুক্তি বলতে বুঝায় দুই কর্ষ। মুষ্টি অর্থ পল।

## পুরশ্চরণকালে বিহিতানি

মনঃস্থৈর্যশৌচমৌনমন্ত্রার্থচিন্তননির্বেদশ্রদ্ধোৎসাহক্রোধাভাবসন্তোষেন্দ্রিয়-নিগ্রহব্রহ্মচর্যগুরুপ্রণতিসুগন্ধামলকস্নানসুবসনসুরভিলানুলেপনমধ্যপত্ররর্জপলাশ-পত্রাবলিমিতৈকবারভোজনপ্রক্ষালিতদর্ভাস্তীর্ণধৌতবস্ত্রশয়নত্রিষবণস্নানাদীনি। অশক্তৌ তু প্রাতঃস্নানমাত্রম্।

## পুরশ্চরণকালে বিহিত

মনঃস্থৈর্য, শৌচ, মৌন, মন্ত্রার্থচিন্তন, নির্বেদ, শ্রদ্ধা, উৎসাহ, ক্রোধাভাব, সন্তোষ, ইন্দ্রিয়নিগ্রহ, ব্রহ্মচর্য, গুরুপ্রণতি, সুগন্ধআমলক মেখে স্নান, উত্তম বসন, সুরভিত অনুলেপন, মধ্যপত্র বাদ দিয়ে পলাশপত্রাবলিপরিমিত একবার ভোজন, প্রক্ষালিত দর্ভের উপর ধৌত বস্ত্রাস্তীর্ণ শয়ন, ত্রিষবণস্নান অর্থাৎ প্রাতু

মধ্যাহ্ন ও অপরাহ্ণ এই তিন সময়ে স্নান ইত্যাদি। ত্রিষবণস্নানে অক্ষম হলে কেবলমাত্র প্রাতঃস্নান।

## নিষিদ্ধানি

অপ্রিয়ানৃতভাষণকরঞ্জবিভীতকার্কস্নুহিছায়াক্রমণপ্রতিগ্রহাদীক্ষিতস্ত্রীশূদ্র-পতিতনাস্তিকসম্ভাষণবহ্বেকমলিনবস্ত্রধারণকাম্যকর্মাবিহিতকর্মকাংস্যভোজনা-সংসঙ্গোষ্ণজলস্নানকঞ্চুকোষ্ণীষধারণপ্রাণিহিংসাপাদুকাযানশয্যাঽঽরোহণনগ্নত্ব-কুশরহিতকরত্বাদীনি অতিভোজনং চ ॥

## পুরশ্চরণকালে নিষিদ্ধ

অপ্রিয় ও অনৃত ভাষণ, করঞ্জ অর্থাৎ করমচা বহেড়া অর্ক অর্থাৎ আকন্দ স্নুহি অর্থাৎ মনসাসিজ এই সব গাছের ছায়া উল্লঙ্ঘন, প্রতিগ্রহ, অদীক্ষিত স্ত্রী শূদ্র নাস্তিক এদের সঙ্গে বাক্যালাপ। বহু বা এক মলিনবস্ত্রধারণ, কাম্যকর্ম, অবিহিত কর্ম, কাংস্যপাত্রে ভোজন, অসৎসঙ্গ, উষ্ণজলে স্নান, কঞ্চুক-ও উষ্ণীষ-ধারণ, প্রাণিহিংসা, পাদুকা-যান-শয্যা-আরোহণ, নগ্নত্ব, কুশরহিতকরত্ব ইত্যাদি এবং অতিভোজন।

-

## ভোজ্যানি

শুক্লৈকবিধান্নং হৈমন্তনীবারকঙ্গুষষ্টিকা যবাঃ শূদ্রানবহৃতাঃ গুড়বর্জিত-মৈক্ষবং কৃষ্ণতিলমুদ্গকলায়কন্দবিশেষনারিকেলকদলীলবলীপনসাম্রামলকা-র্দ্রকসামুদ্রলবণানুদ্ধৃতসারগব্যপিপ্পলীজীরকনারঙ্গাদীনি ॥

## পুরশ্চরণকালে ভোজ্যদ্রব্য

একরকমের শুক্ল অন্ন, আমন ধান নীবার কাঙ্গনী ও ষাঠিক ধান্যের চাল, শূদ্র, বহন করে আনেনি এমন যব, গুড় ছাড়া অন্য ইক্ষুজাত দ্রব্য, কৃষ্ণতিল, মুগ, মটর, কন্দবিশেষ, নারকেল, কলা, লবলী, কাঁঠাল, আম, আমলকী, আদা, সামুদ্রিক লবণ, মাখন-না-তোলা দুধ, পিপুল, জীরা, কমলালেবু ইত্যাদি।

## অভোজ্যানি

গুড়কৃত্রিমলবণপর্য্যুষিতনিস্স্নেহকীটাদিদূষিতকাঞ্জিকগৃঞ্জন[১] বিম্বকরঞ্জলশুন-মৃণালকোদ্রবতৈলপক্বমাষমসূরচণকগোধূমদেবধান্যাদীনি ॥

## পুরশ্চরণে অভোজ্য দ্রব্য

গুড়, কৃত্রিম লবণ, বাসি অন্নাদি, তৈলাদিহীন খাদ্য, কীটাদিদূষিত খাদ্য, গৃঞ্জন অর্থাৎ রক্তলশুন বা সালগম, বেল, করমচা, লশুন, মৃণাল, কোদো, তৈলপক্ব দ্রব্য মাষকলাই, মসুর, ছোলা, গম, জোয়ার ইত্যাদি।

## ভোজনপর্যায়ঃ

স্বেষ্টদেবতায়ৈ নিবেদিতং সব্যঞ্জনমন্নং মূলেন প্রোক্ষ্য সপ্তবারং প্রতিদ্রব্য-মভিমন্ত্র্য অশ্নীয়াৎ। উদকং দ্বাত্রিংশদ্বারং মূলাভিমন্ত্রিতং পিবেৎ ॥

জপাদিসময় আবশ্যকোপাধৌ শুচৌ দেশে তং নিবর্ত্য স্নাত্বা শেষং সমাপয়েৎ। অশক্তৌ তু মন্ত্রভস্মান্যতরস্নানবস্ত্রপরিবর্তনে কেবলং কুর্যাদিতি ॥

ইত্থং কৃতপুরশ্চরণঃ সিদ্ধমনুঃ দেবতাপ্রসাদসম্পন্নঃ স্বাতন্ত্র্যেণোপাস্ত্যৌ শ্রীক্রমোক্তেন ক্রমেণ নৈমিত্তিকার্চনপরঃ সতি কামে কাম্যমনুতিষ্ঠন্ পূর্ণমনোরথঃ সুখী বিহরেদিতি শিবম্ ॥

ইতি শ্রীভাসুরানন্দনাথচরণারবিন্দমিলিন্দায়মানমানসেনোমানন্দনাথেন নির্মিতে অভিনবে কল্পসূত্রানুসারিণি নিত্যোৎসবনিবন্ধে শ্যামাক্রমনিরূপণং নাম প্রোঢ়োল্লাসশ্চতুর্থঃ সমাপ্তঃ ॥

## পুরশ্চরণকালে ভোজনপর্যায়

স্বীয় ইষ্টদেবতাকে নিবেদিত সব্যঞ্জন অন্ন মূলমন্ত্রে প্রোক্ষণ ক'রে ও প্রতিটি দ্রব্য সাতবার অভিমন্ত্রিত ক'রে ভোজন করতে হবে। জল মূলমন্ত্রে বত্রিশবার অভিমন্ত্রিত ক'রে পান করতে হবে।

জপাদিসময়ে আবশ্যক অর্থাৎ অবশ্যকর্তব্য শারীরক্রিয়ার প্রয়োজন হ'লে

---

১। আমাদের অনুসৃত মুদ্রিত পুস্তকে 'গ্রঞ্জন' পাঠ রয়েছে। এটি স্পষ্টতঃ লিপিকর বা মুদ্রাকর-প্রমাদ। কেননা, কোনো অভিধানে গ্রঞ্জন-শব্দ ধরা হয় নি। তাছাড়া, এমন্ত্র থেকেও বোঝা যায় শব্দটি গৃঞ্জন। অথবা এমনও হতে যে-অঞ্চলে পুঁথি পাওয়া গেছে সে-অঞ্চলে গৃঞ্জনকে গ্রঞ্জন উচ্চারণ করা হয় আর লিপিকর উচ্চারণ অনুসারেই শব্দটি লিখেছেন। আমরা, তাই, মূল সংস্কৃতশব্দ গৃঞ্জনই গ্রহণ করলাম।

প্রবৃত্তিনিমিত্তক নির্দোষ স্থানে তা সমাধান করতঃ স্নান করে অসমাপ্ত বাকী অংশ সমাপ্ত করতে হবে। স্নানে অশক্ত হলে কেবলমাত্র মন্ত্রস্নান ও ভস্মস্নান এই দুইয়ের যে-কোনো একটি ক'রে বস্ত্র পরিবর্তন করতে হবে।

এই প্রকারে কৃতপুরশ্চরণ, সিদ্ধমন্ত্র, দেবতার প্রসাদপ্রাপ্ত, স্বতন্ত্রভাবে পূজায় শ্রীক্রমোক্ত ক্রমানুসারে নৈমিত্তিক অর্চনাপর সাধক, কামনা কিছু থাকলে, কাম্যপূজাদির অনুষ্ঠান ক'রে পূর্ণমনোরথ হয়ে সুখে বিহার করেন। শিবম্।

শ্রীভাসুরানন্দনাথের চরণারবিন্দে নিরত ভ্রমরমানস উমানন্দনাথ কর্তৃক বিরচিত পরশুরামকল্পসূত্রানুসারী অভিনব নিবন্ধ নিত্যোৎসবে শ্যামাক্রমনিরূপণ নামক চতুর্থ উল্লাস প্রৌঢ়োল্লাস সমাপ্ত হল।

---

## তদন্তোল্লাসঃ পঞ্চমঃ—দণ্ডিনীক্রমঃ

### উপোদ্‌ঘাতঃ

নত্বা শ্রীভাসুরানন্দনাথপাদাম্বুজদ্বয়ম্ ।
তনোত্যুমানন্দনাথঃ তদন্তোল্লাসমদ্ভুতম্ ॥
অত্র সন্ধিন্মহারাজ্ঞীদণ্ডনাথাক্রমঃ স্মৃতঃ ।
দুষ্টনিগ্রহশিষ্টানুগ্রহৌ যস্যা বশংবদৌ ॥
প্রসাদ্য সচিবেশানীং পঞ্চমীক্রমমাচরেৎ ।
বাগ্‌গ্লৌমুপক্রমা যত্র সর্বাঙ্গমনবো মতাঃ ॥
দীক্ষাবিধিরিহাপেক্ষ্যঃ আরম্ভোল্লাস ঈক্ষ্যতাম্ ।
সন্ধ্যা তু তান্ত্রিকী ন স্যাৎ সূত্রকারৈরসূত্রণাৎ ॥
নিশীথে কিং তু কুর্বীত বালয়া প্রাতরাহ্নিকম্ ।
তস্যাঃ খল্বিষ্টমন্ত্রাৎ প্রাগুপদেষ্টব্যতা মতঃ ॥

## তদন্তোল্লাস পঞ্চম—দণ্ডিনীক্রম

### উপোদ্‌ঘাত

শ্রীভাসুরানন্দনাথের পাদপদ্মযুগলে প্রণাম ক'রে উমানন্দনাথ বিস্ময়কর তদন্তোল্লাস অর্থাৎ প্রৌঢ়ান্তোল্লাস রচনা করছেন। এটিকে সন্ধিন্ময়ী মহারাজ্ঞীর দণ্ডনায়িকার ক্রম বলা হয়। দুষ্টের নিগ্রহ ও শিষ্টের প্রতি অনুগ্রহ এই দণ্ডনায়িকার আয়ত্ত। ললিতার ঈশানী সচিবকে অর্থাৎ শ্যামাকে প্রসন্ন ক'রে পঞ্চমীক্রমের অনুষ্ঠান করতে হবে। এই ক্রমের সব মন্ত্রের আরম্ভে থাকবে ঐঁ গ্লৌঁ। এর আনুষঙ্গিক দীক্ষাবিধি আরম্ভোল্লাসে দ্রষ্টব্য। কিন্তু নিশীথে মানে রাত্রে অর্থাৎ শেষরাত্রে প্রবুদ্ধ হবার পর ঐঁ ক্লীঁ সৌঁ এই মন্ত্রে প্রাতরাহ্নিক করতে হবে। ইষ্টমন্ত্রের পূর্বে বালামন্ত্রের উপদেশ দিতে হয়।

### কাল্যকৃত্যং আহ্নিকং চ

সাধকস্তাবন্নিশীথে প্রবুদ্ধঃ শ্রীক্রমোক্তেন ক্রমেণ শ্রীগুরুধ্যানাদিপ্রাণায়ামান্তং বিধিং বিদধ্যাৎ। তত্র চ শ্রীগুরুপাদুকায়াং [1]আদৌ ত্রিতারীস্থানে বাক্

---

১। ইহ ললিতাম্বয়েন বালয়া নিশীথোপাস্ত্যাবাহ্নিকং দিবা সপর্যা চানুষ্ঠেয়ৈব। ইত্যধিকঃ পুস্তকান্তরে।

গ্লৌঁ ইতি বীজদ্বয়ং যোজ্যম্। ততো হৃদয়পরমাকাশে স্ফুরতঃ অখণ্ডানন্দদায়িনঃ পরসম্বিৎপরিণতেঃ অনাহতস্য নাদস্য অনুসন্ধানেন ভস্মিতনিখিলকশ্মলো মূলং মনসা দশবারমাবর্ত্য উত্থায় নির্বর্তিতাবশ্যকো গৃহ এব বারুণ-মান্ত্র-ভাস্মন-স্নানেষ্বন্যতমং কুর্যাৎ। বারুণে মূলেন ত্রিরুদকাঞ্জলিদানং শিরসি, ত্রিরাচমনং, ত্রিঃ প্রোক্ষণং চ বিদধ্যাৎ। মান্ত্রভাস্মনস্নানে স্মৃত্যুক্তে এব। অথ বাসসী ধৌতে পরিধায় বিধৃতপুণ্ড্রঃ মূলেন ত্রিরাচম্য দ্বিঃ পরিমৃজ্য সকৃদুপস্পৃশ্য চক্ষুষী নাসিকে শ্রোত্রে অংসে নাভিং হৃদয়ং শিরশ্চাবমৃশেৎ॥

## প্রত্যুষকৃত্য ও আহ্নিক

সাধক নিশীথে প্রবুদ্ধ হয়ে শ্রীক্রমোক্ত ক্রমানুসারে শ্রীগুরুর ধ্যান থেকে প্রাণায়াম পর্যন্ত বিধির অনুষ্ঠান করবেন। তাতে শ্রীগুরুপাদুকামন্ত্রের আদিতে ঐঁ হ্রীঁ শ্রীঁ এই বীজত্রয়ের স্থলে ঐঁ গ্লৌঁ এই বীজদ্বয় যোগ করতে হবে। তারপর হৃদয়রূপ পরমাকাশে প্রকাশমান, অখণ্ড আনন্দ-প্রদানকারী, পরসম্বিতের পরিণতি, অনাহত নাদের অনুসন্ধানের[1] দ্বারা নিখিলমোহ-ভস্মকারী সাধক মূলমন্ত্র মনে মনে দশবার আবৃত্তি ক'রে শয্যা ছেড়ে উঠে আবশ্যক শারীরকর্ম সেরে গৃহেই বারুণ মান্ত্র ও ভাস্ম এর যে-কোনো একটি স্নান করবেন। বারুণ স্নানে মূলমন্ত্রে মস্তকে তিন অঞ্জলি জল দিতে হয়, তিনটি আচমন ও তিনটি প্রোক্ষণ করতে হয়। মান্ত্র স্নান স্মৃতিশাস্ত্রে যেমন বলা হয়েছে তেমনি হবে। এরপর সাধক দুই খণ্ড ধৌত বস্ত্র পরিধান ও তিলকধারণ করবেন। এবার মূলমন্ত্রে তিনবার আচমন, দুবার পরিমার্জন, একবার উপস্পর্শ ক'রে চক্ষুদ্বয়, নাসিকাদ্বয়, কর্ণদ্বয়, অংসদ্বয়, নাভি, হৃদয় ও শির অবমর্শন করবেন।

## যাগমন্দিরপ্রবেশঃ

এবং ত্রিরাচম্য যাগমন্দিরমাসাদ্য গোময়েনোপলিপ্তদ্বারস্থণ্ডিলং দ্বারস্য দক্ষবামোর্ধ্বভাগেষু ক্রমেণ—

ঐঁ গ্লৌঁ ভদ্রকাল্যৈ নমঃ, ভৈরবায়, লম্বোদরায় নমঃ॥

ইতি বিদ্যা দ্বারদেবতাঃ সমর্চ্য অন্তঃপ্রবিষ্টো রক্তবল্লীপুষ্পমালা-

১। মানব দেহের মধ্যে শব্দ সব স্তব্ধ হয়ে গেলে পর নিবিষ্টভাবে কান পেতে শুনলে এই অনাহত নাদ শোনা যায়। কিন্তু তাদ এরূপ কোনো'টেই খুব সহজ কথায় নাদানুসন্ধান বলা যায়।—দ্রঃ পরশুরামকল্পসূত্রের ৭।২ সূত্রের রামেশ্বরকৃত বৃত্তি।

বিতানকাদিভিরলঙ্কৃত্য যাগমন্দিরং, ঐঁ হ্রৌঁ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ ইতি পুষ্পাঞ্জলিনা ভূমৌ দীপনাথমিষ্ট্বা, সপর্যাসামগ্রীং দক্ষভাগে নিধায়, দীপানভিতঃ প্রজ্বাল্য, গন্ধমাল্যাদিভিরাত্মানমলঙ্কৃত্য, তাম্বূলসুরভিলবদনো জাতীপত্রফললবঙ্গৈলাকর্পূরাখ্যপঞ্চতিক্তামোদিতবদনো বা প্রসন্নমনাঃ যাস্তীর্ণে উর্ণাময়ৈর্নি শুচিনি বালাশুক্লীজেন দ্বাদশবারমভিমন্ত্রিতে মূলমন্ত্রোক্ষিতে আসনে ঐঁ হ্রৌঁ আধারশক্তিকমলাসনায় নমঃ ইতি প্রাঙ্‌মুখ উদঙ্‌মুখো বা পদ্মাসনাদ্যন্যতমেনাসনেনোপবিশ্য, ঐঁ হ্রৌঁ শিবাদিশ্রীগুরুভ্যো নমঃ ঐঁ হ্রৌঁ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্র শ্রীপাদুকাভ্যো নমঃ ইতি মূর্ধনি বদ্ধাঞ্জলিঃ স্ববামদক্ষপার্শ্বয়োঃ ক্রমেণ গুরু-পাদুকয়া শ্রীগুরুং মহাগণপতিমন্ত্রেণ চ গণপতিং প্রণম্য ঐঁ হ্রৌঁ ঐঁ হ্রঃ অস্ত্রায় ফট্ মন্ত্রেণাঙ্গুষ্ঠেন অঙ্গুষ্ঠাদিকরতলান্তং[1] তুর্পরয়োঃ দেহে চ ক্রমেণ ন্যাসব্যাপকে কৃত্বা স্বস্য দেবতৈক্যং ভাবয়ন্,

ঐঁ হ্রৌঁ অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ।
যে ভূতা বিঘ্নকর্তারস্তে গচ্ছন্তু শিবাজ্ঞয়া ॥

ইতি মন্ত্রং সকৃদুচ্চার্য যুগপদ্বামপাষ্ণিভূতলত্রিরাঘাতকরাস্ফোটত্রিতয়ক্রূর-দৃষ্ট্যবলোকনপূর্বকং তালত্রয়েণ ভৌমান্তরিক্ষদিব্যান্ ভেদাবভাসকান্ বিঘ্নানুৎ-সারয়েৎ। তালত্রয়ং নাম দক্ষমধ্যমাতর্জনীভ্যামধোমুখাভ্যাং বামকরতলে সশব্দমুপর্যুপরি ত্রিরভিঘাতঃ ॥

## যাগমন্দিরপ্রবেশ

পূর্বোক্ত প্রকারে তিনবার আচমন ক'রে যাগমন্দিরে পৌঁছাতে হবে। যাগার্থ সংস্কৃত ভূভাগের দ্বারদেশ গোময়লিপ্ত হবে। সাধক দ্বারের দক্ষিণ বাম ও উর্দ্ধভাগে যথাক্রমে ঐঁ হ্রৌঁ ভদ্রকাল্যৈ নমঃ, ঐঁ হ্রৌঁ ভৈরবায় নমঃ, ঐঁ হ্রৌঁ লম্বোদরায় নমঃ এই তিন মন্ত্রে তিন দ্বারদেবতার পূজা ক'রে যাগ-মন্দিরের ভিতরে প্রবেশ করবেন। যাগমন্দির রত্নবল্লী পুষ্পমালা ও চন্দ্রাতপ দিয়ে সাজাবেন। এবার 'ঐঁ হ্রৌঁ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ' এই মন্ত্রে ভূমিতে পুষ্পাঞ্জলি দিয়ে দীপনাথের পূজা ক'রে, পূজাসামগ্রী ডান ধারে রাখবেন এবং দুধারে প্রদীপ জ্বালিয়ে দেবেন। এবার সাধক গন্ধমাল্যাদি দ্বারা নিজেকে সজ্জিত করে, পান খেয়ে মুখ সুগন্ধযুক্ত ক'রে অথবা জয়িত্রী জায়ফল লবঙ্গ এলাচ ও কর্পূর এই পঞ্চ সুগন্ধ খেয়ে মুখ সুবাসিত ক'রে, প্রসন্নমনা হয়ে, পবিত্র কোমল কম্বলাসন বিছিয়ে, তাকে সৌঃ এই বীজমন্ত্রে

---

১। পরশুরামকল্পসূত্রে (৩.৮) অঙ্গুষ্ঠাদিকনিষ্ঠান্তং করতলয়োঃ ইতি পাঠঃ দৃশ্যতে।

দ্বাদশবার অভিমন্ত্রিত ও মূলমন্ত্রে প্রোক্ষণ করবেন। তারপর 'ঐঁ হ্রীঁ আধারশক্তিকমলাসনায় নমঃ' এই মন্ত্র উচ্চারণ ক'রে পূর্বমুখী বা উত্তরমুখী হয়ে আসনের উপর পদ্মাসনাদি কোন একটি আসন ক'রে উপবিষ্ট হবেন। এবার ঐ হ্রীঁ শিবাদিশ্রীগুরুভ্যো নমঃ এবং ঐঁ হ্রীঁ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্র-শ্রীপাদুকাভ্যো নমঃ এই মন্ত্র পড়ে মাথার উপর অঞ্জলিবদ্ধ হাত রেখে নিজের বাম ও দক্ষিণপার্শ্বে যথাক্রমে গুরুপাদুকামন্ত্রে শ্রীগুরুকে এবং মহাগণপতিমন্ত্রে গণপতিকে প্রণাম করবেন। তারপর ঐঁ হ্রীঁ ঐঁ হ্রঃ এই মন্ত্র পড়ে অঙ্গুষ্ঠাদি-কনিষ্ঠান্ত করতলে কনুইদ্বয়ে এবং দেহে যথাক্রমে ন্যাস ও ব্যাপকন্যাস করতঃ নিজের ও দেবতার ঐক্যভাবনা করবেন। এবার 'ঐঁ হ্রীঁ অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ। যে ভূতা বিঘ্নকর্তারস্তে গচ্ছন্তু শিবাজ্ঞয়া ॥' এই মন্ত্র একবার উচ্চারণ ক'রে বাঁ পায়ের গোড়ালি দিয়ে মাটিতে যুগপৎ তিনবার আঘাত করে, তিনবার তাল ঠুকে, ক্রূরদৃষ্টিতে তাকিয়ে তালত্রয়ের দ্বারা ভৌম আন্তরিক্ষ ও দিব্য ভেদপ্রকাশক বিঘ্নসমূহ অপসারিত করবেন। তালত্রয় বলতে বুঝায় ডান হাতের মধ্যমা ও তর্জনী অধোমুখী ক'রে তা দ্বারা বামের করতলে সশব্দে তিনবার পর পর আঘাত।

## প্রাণায়ামঃ

অথ নমঃ ইতি অস্ত্রমন্ত্রমুচ্চার্য অঙ্কুশেন শিখাং বদ্ধা শ্রীক্রমোক্তেন ক্রমেণ ভূতশুদ্ধিং আত্মপ্রাণপ্রতিষ্ঠাং চ বিধায় মূলেন প্রাগ্বৎ বিংশতিধা ষোড়শধা দশধা সপ্তধা ত্রিধা বা প্রাণানায়ম্য।

## প্রাণায়াম

অতঃপর নমঃ এই অস্ত্রমন্ত্র উচ্চারণ ক'রে অঙ্কুশমুদ্রা দ্বারা শিখাবন্ধন করত শ্রীক্রমোক্ত ক্রমানুসারে ভূতশুদ্ধি ও আত্মপ্রাণপ্রতিষ্ঠা করে মূলমন্ত্রে পূর্ববৎ বিশবার অথবা ষোলবার কিংবা দশবার অথবা সাতবার কিংবা তিনবার প্রাণায়াম করতে হবে।

## দ্বিতীয়ান্যাসঃ

তেজোরূপদেবীময়ং ভাবয়ন্নাত্মানং স্বদেহে ন্যাসজালাত্মকং বজ্রকবচ-মাযুঞ্জেৎ। তত্রাদৌ অং ঐঁ হ্রীঁ অং নমঃ শিরসি। আং ঐঁ হ্রীঁ আং নমঃ মুখবৃত্তে ইত্যাদিরীত্যা ক্ষান্তমাতৃকাসম্পুটিতমুক্তবীজদ্বয়ং মাতৃকাস্থানেষু ন্যসেৎ। ইতি দ্বিতীয়ান্যাসঃ ॥

## দ্বিতারীন্যাস

নিজেকে তেজোরূপদেবীময় ভাবনা ক'রে স্বদেহে ন্যাসজালাত্মক বজ্রকবচ ধারণ করবেন। এ ব্যাপারে প্রথমে, অং ঐঁ গ্লৌঁ অং নমঃ শিরে। আং ঐঁ গ্লৌঁ আং নমঃ মুখবৃত্তে। এই রীতিতে অ থেকে ক্ষ পর্যন্ত মাতৃকাবর্ণের দ্বারা সম্পুটিত উক্ত বীজদ্বয়, অর্থাৎ ঐঁ গ্লৌঁ, মাতৃবর্ণন্যাসের ক্ষেত্রে নির্দিষ্ট স্থানে ন্যাস করতে হবে। এই হল দ্বিতারীন্যাস।

## করষড়ঙ্গন্যাসৌ

ঐঁ গ্লৌঁ অন্ধে অন্ধিনি নমঃ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ॥

২ রুন্ধে রুন্ধিনি নমঃ তর্জনীভ্যাং নমঃ ॥

২ জম্ভে জম্ভিনি নমো মধ্যমাভ্যাং নমঃ ॥

২ মোহে মোহিনি নমঃ অনামিকাভ্যাং নমঃ ॥

২ স্তম্ভে স্তম্ভিনি নমঃ কনিষ্ঠিকাভ্যাং নমঃ ॥

ইতি পঞ্চভিঃ মন্ত্রৈঃ অঙ্গুষ্ঠাদিকনিষ্ঠান্তং ন্যস্য,

ঐঁ গ্লৌঁ নমো ভগবতি বার্তালি বার্তালি হৃদয়ায় নমঃ ॥

২ বারাহি বারাহি শিরসে স্বাহা ॥

২ বরাহমুখি বরাহমুখি শিখায়ৈ বষট্ ॥

২ অন্ধে অন্ধিনি নমঃ কবচায় হুম্ ॥

২ রুন্ধে রুন্ধিনি নমঃ নেত্রত্রয়ায় বৌষট্ ॥

২ জম্ভে জম্ভিনি নমঃ অস্ত্রায় ফট্ ॥

ইতি মন্ত্রৈঃ হৃদয়াদিষু ন্যসেৎ ॥ ইতি করষড়ঙ্গন্যাসৌ ॥

নেহ করন্যাসে অস্ত্রমন্ত্রঃ, তেন করতলন্যাসো ন ভবতি ॥

## করন্যাস ও ষড়ঙ্গন্যাস

ঐঁ গ্লৌঁ অন্ধে অন্ধিনি নমঃ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ॥

ঐঁ গ্লৌঁ রুন্ধে রুন্ধিনি নমঃ তর্জনীভ্যাং নমঃ ॥

ইত্যাদি মন্ত্র মূলে যেমন আছে।

এই পাঁচটি মন্ত্রে অঙ্গুষ্ঠ থেকে কনিষ্ঠাপর্যন্ত ন্যাস করতে হবে। এই করন্যাস।

ঐঁ গ্লৌঁ ঐঁ নমো ভগবতি বার্তালি বার্তালি হৃদয়ায় নমঃ।

ঐঁ গ্লৌঁ বারাহি বারাহি শিরসে স্বাহা।

ইত্যাদি মন্ত্র মূলে যেমন আছে।

এই সব মন্ত্রে হৃদয়াদি স্থানে ন্যাস করতে হবে। এই ষড়ঙ্গন্যাস।

এখানে দেখা যাচ্ছে করন্যাসে অস্ত্রমন্ত্র নেই। কাজেই করতলন্যাস হবে না।

## অর্ঘ্যশোধনম্

ততঃ শ্রীক্রমোক্তেন ক্রমেণ সামান্যবিশেষার্ঘ্যৌ আসাদয়েৎ। অত্র চোভয়োরপ্যর্ঘ্যয়োঃ প্রবেশরীত্যা অন্তরন্তশ্চতুরস্রাদিমণ্ডলকরণম্, ২ অং আত্মতত্ত্বায় আধারশক্তয়ে বৌষট্ ইত্যাধারস্থাপনম্, ২ উং বিদ্যাতত্ত্বায় পদ্মাসনায় বৌষট্ ইতি পাত্রনিধানম্, ২ মং শিবতত্ত্বায় সোমমণ্ডলায় নম ইতি শুদ্ধজলাপূরণম্,

ঐঁ গ্লৌঁ ব্রহ্মাণ্ডাখণ্ডসম্ভূতমশেষরসসম্ভৃতম্।
আপূরিতং মহাপাত্রং পীযূষরসমাবহ॥

ইতি ক্ষীরপূরণে মন্ত্রান্তরং চোক্তম্, ষড়ঙ্গং, চতুর্নবতিমন্ত্রাভিমন্ত্রণাভাবঃ, মূলেন দশধা অভিমন্ত্রণং চ বিশেষঃ। অথ বিশেষার্ঘ্যবিন্দুভিঃ সপর্যাসামগ্রীং পাবয়িত্বা॥

## অর্ঘ্যশোধন

তারপর শ্রীক্রমোক্ত ক্রমানুসারে সামান্য অর্ঘ্য ও বিশেষ অর্ঘ্য স্থাপন করতে হবে। উভয় অর্ঘ্যের ক্ষেত্রেই প্রবেশরীতিতে পরস্পরসংলগ্ন চতুরস্রাদি-ত্রিকোণান্ত[১] মণ্ডল রচনা করতে হবে। এবার 'ঐঁ গ্লৌঁ অং আত্মতত্ত্বায় আধার-শক্তয়ে বৌষট্' এই মন্ত্রে আধার অর্থাৎ অর্ঘ্যপাত্রাধার স্থাপন করতে হবে। 'ঐঁ গ্লৌঁ উং বিদ্যাতত্ত্বায় পদ্মাসনায় বৌষট্' এই মন্ত্রে আধারের উপর পাত্র স্থাপন করতে হবে। 'ঐঁ গ্লৌঁ মং শিবতত্ত্বায় সোমমণ্ডলায় নমঃ' এই মন্ত্রে পাত্রে শুদ্ধজল ভরতে হবে।

পাত্রে জল ভরার এই মন্ত্রান্তর বলা হয়—'ঐঁ গ্লৌঁ ব্রহ্মাণ্ডাখণ্ডসম্ভূতমশেষরসসম্ভৃতম্। আপূরিতং মহাপাত্রং পীযূষরসমাবহ।'

ষড়ঙ্গ, চতুর্নবতিবর্ণাত্মক মন্ত্রে অভিমন্ত্রণ হবে না, মূল মন্ত্রে দশবার অভিমন্ত্রণ হবে, এই হল বিশেষ ব্যবস্থা। অতঃপর বিশেষার্ঘ্যবিন্দু দিয়ে পূজাসামগ্রী শুদ্ধ করতে হবে।

## সপ্তার্ণমন্ত্রপঞ্চকন্যাসঃ

অম্বে অম্বিনি নমঃ ইত্যাদীন্ পঞ্চমন্ত্রান্ উক্তবীজদ্বয়াদিকান্ শিরোবদন-হৃদয়গুহ্যপাদেষু ন্যস্য।

---

১। চতুরস্র বর্তুল ষট্‌কোণ ও ত্রিকোণ।

## সপ্তাক্ষর মন্ত্রপঞ্চকন্যাস

অন্ধে অন্ধিনি নমঃ, রুন্ধে রুন্ধিনি নমঃ, জম্ভে জম্ভিনি নমঃ, মোহে মোহিনি নমঃ, স্তম্ভে স্তম্ভিনি নমঃ, এই মন্ত্রপঞ্চকের প্রত্যেকটির আদিতে ঐঁ গ্লৌঁ যোগ ক'রে তা দ্বারা যথাক্রমে শির বদন হৃদয় গুহ্য ও পদে ন্যাস করতে হবে।

## অষ্টখণ্ডন্যাসঃ

মূলস্য খণ্ডৈরষ্টভিঃ বক্ষ্যমাণেষু স্থানেষু ন্যসেৎ। যথা—

ঐঁ গ্লৌঁ ঐঁ নমো ভগবতি বার্তালি ব .লি বারাহি বারাহি বরাহমুখি বরাহমুখি নমঃ ইতি পাদ' জানুপর্যন্তম্।

২ অন্ধে অন্ধিনি নমঃ ইত্যা.ানুকটি।

২ রুন্ধে রুন্ধিনি নমঃ ইত্যাকটিনাভি।

২ ম্ভে জম্ভিনি নমঃ ইত্যানাভিহৃদয়ম্।

২ মোহে মোহিনি নমঃ ইত্যাহৃদয়কণ্ঠম্

২ স্তম্ভে স্তম্ভিনি নমঃ ইত্যাকণ্ঠভ্রূমধ্যম্।

২ সর্বদুষ্টপ্রদুষ্টানাং সর্বেষাং সর্ববাক্‌চিত্তচক্ষুর্মুখগতিজিহ্বাস্তম্ভনং কুরু কুরু শীঘ্রং বশ্যং নমঃ ইত্যাভ্রূমধ্যললাটম্।

ঐঁ গ্লৌঁ ঠঃ ঠঃ ঠঃ ঠঃ হুং অস্ত্রায় ফট্ ইত্যাললাটব্রহ্মরন্ধ্রং চেতি।

## অষ্টখণ্ডন্যাস

মূলমন্ত্রের অষ্টখণ্ডের দ্বারা বক্ষ্যমাণ স্থানে ন্যাস করতে হবে। যথা—

ঐঁ গ্লৌঃ ঐঁ নমো ভগবতি বার্তালি বার্তালি বারাহি বারাহি বরাহমুখি বরাহমুখি নমঃ এই মন্ত্রে পা থেকে জানুপর্যন্ত ন্যাস করতে হবে।

ঐঁ গ্লৌঁ অন্ধে অন্ধিনি নমঃ এই মন্ত্রে হবে জানু থেকে কটিপর্যন্ত ন্যাস।

ঐঁ গ্লৌঁ রুন্ধে রুন্ধিনি নমঃ এই মন্ত্রে কটি থেকে নাভি পর্যন্ত ন্যাস হবে।

ঐঁ গ্লৌঁ জম্ভে জম্ভিনি নমঃ এই মন্ত্রে হবে নাভি থেকে হৃদয়পর্যন্ত ন্যাস।

ঐঁ গ্লৌঁ মোহে মোহিনি নমঃ এই মন্ত্রে হৃদয় থেকে কণ্ঠ পর্যন্ত ন্যাস হবে।

ঐঁ গ্লৌঁ স্তম্ভে স্তম্ভিনি নমঃ এই মন্ত্রে ন্যাস হবে কণ্ঠ থেকে ভ্রূমধ্য পর্যন্ত।

ঐঁ গ্লৌঁ সর্বদুষ্টপ্রদুষ্টানাং সর্বেষাং সর্ববাক্‌চিত্তচক্ষুর্মুখগতিজিহ্বাস্তম্ভনং কুরু কুরু শীঘ্রং বশ্যং নমঃ এই মন্ত্রে ভ্রূমধ্য থেকে ললাটপর্যন্ত ন্যাস হবে।

ঐঁ গ্লৌঁ ঠঃ ঠঃ ঠঃ ঠঃ হুং অস্ত্রায় ফট্ এই মন্ত্রে ন্যাস হবে ললাট থেকে ব্রহ্মরন্ধ্রপর্যন্ত।

## মাতৃকাস্থানেষু মূলপদন্যাসঃ

ততো মূলমন্ত্রস্য দ্বিচত্বারিংশৎপদানি মাতৃকাস্থানেষু ন্যসেৎ[১]। যথা—ঐং গ্লৌং ঐং নমঃ শিরসি, গ্লৌং মুখবৃত্তে, ঐং নেত্রয়োঃ, নমো কর্ণয়োঃ, ভগবতি নাসাপুটয়োঃ, বার্তালি কপোলয়োঃ, বার্তালি ওষ্ঠয়োঃ, বারাহি দন্তপঙ্‌ক্ত্যোঃ, বারাহি ব্রহ্মরন্ধ্রে[২], বরাহমুখি মুখান্তঃ[৩], বরাহমুখি দক্ষদোর্মূলে, অন্ধে তন্মধ্যসন্ধৌ, অন্ধিনি তন্মণিবন্ধে, নমো তদঙ্গুলিমূলে, রুন্ধে তদঙ্গুল্যগ্রে, রুন্ধিনি বামদোর্মূলে, নমো তন্মধ্যসন্ধৌ, জম্ভে তন্মণিবন্ধে, জম্ভিনি তদঙ্গুলিমূলে, নমো তদঙ্গুল্যগ্রে, মোহে দক্ষোরুমূলে, মোহিনী তজ্জানুনি, নমো তৎপাদসন্ধৌ, স্তম্ভে তদঙ্গুলিমূলে, স্তম্ভিনি তদঙ্গুল্যগ্রে, নমো বামোরুমূলে, সর্বদুষ্টপ্রদুষ্টানাং বামজানুনি, সর্বেষাং তৎপাদসন্ধৌ, সর্ববাক্‌চিত্তচক্ষুর্মুখগতিজিহ্বাস্তম্ভনং তদঙ্গুলিমূলে, কুরু তদঙ্গুল্যগ্রে, কুরু পার্শ্বয়োঃ, শীঘ্রং পৃষ্ঠে, বশ্যং নাভৌ, ঐং জঠরে, গ্লৌং হৃদি, ঠঃ দক্ষকক্ষে, ঠঃ অপরগলে, ঠঃ বামকক্ষে, ঠঃ হৃদাদিহস্তয়োঃ, হুং হৃদাদি পাদয়োঃ, অস্ত্রায় হৃদাদিপায়ন্তম্, গ্লৌং ফট্ নমঃ—হৃদাদিমূর্ধান্তম্ ॥ ইতি ॥

## মাতৃকাস্থানে মূলপদন্যাস

তার পর মূলমন্ত্রের বেয়াল্লিশটি পদ মাতৃকাস্থানে ন্যাস করতে হবে। যথা—ঐং গ্লৌং ঐং নমঃ শিরে, গ্লৌং মুখবৃত্তে, ঐং নেত্রদ্বয়ে, নমো কর্ণদ্বয়ে, ভগবতি দুই নাসাপুটে, বার্তালি দুই কপোলে, বার্তালি ওষ্ঠদ্বয়ে, বারাহি দন্তপঙ্‌ক্তি-দ্বয়ে, বারাহি ব্রহ্মরন্ধ্রে, বরাহমুখি মুখান্তে, বরাহমুখি দক্ষিণবাহুমূলে, অন্ধে তার মধ্যসন্ধিতে, অন্ধিনি তার মণিবন্ধে, নমো তার অঙ্গুলিমূলে, রুন্ধে তার অঙ্গুলির অগ্রে, রুন্ধিনি বামবাহুমূলে, নমো তার মধ্যসন্ধিতে, জম্ভে তার মণিবন্ধে, জম্ভিনি তার অঙ্গুলিমূলে, নমো তার অঙ্গুলির অগ্রে, মোহে দক্ষিণ-উরুমূলে, মোহিনি দক্ষিণজানুতে, নমো দক্ষিণপাদসন্ধিতে, স্তম্ভে তার অঙ্গুলিমূলে, স্তম্ভিনি তার অঙ্গুলির অগ্রে, নমো বামউরুমূলে, সর্বদুষ্টপ্রদুষ্টানাং বাম জানুতে, সর্বেষাং বামপাদসন্ধিতে, সর্ববাক্‌চিত্তচক্ষুর্মুখগতিজিহ্বাস্তম্ভনং তার অঙ্গুলিমূলে, কুরু তার অঙ্গুলির অগ্রে, কুরু দুই পার্শ্বে, শীঘ্রং পৃষ্ঠে, বশ্যং

---

১। স্থানেষু ন্যসেৎ ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

২। দ্বিহ্বায়ে ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

৩। কণ্ঠে ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

নাভিতে, ঐঁ জঠরে, গ্লৌঁ হৃদয়ে, ঠঃ ডান কক্ষে, ঠঃ গলার অপরদিকে, ঠঃ বাম কক্ষে, ঠঃ হৃদয় থেকে হস্তদ্বয়ে, অস্ত্রায় হৃদয় থেকে পায়ুপর্যন্ত স্থানে, ঐঁ গ্লৌঁ ফট্‌ নমঃ—হৃদয় থেকে মস্তকপর্যন্ত স্থানে।

## তত্ত্বাষ্টকন্যাসঃ

ততঃ ঐঁ গ্লৌঁ ঐঁ নমো ভগবতি বার্তালি বার্তালি বারাহি বারাহি বরাহমুখি বরাহমুখি ইত্যাদিরীত্যা প্রাগুক্তানাং অষ্টানাং খণ্ডানাং প্রত্যেকমন্তে ক্রমেণ হ্লাঁ শর্বায় ক্ষিতিতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্লীঁ ভবায় অম্বুতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্লূঁ রুদ্রায় বহ্নিতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্লৈঁ উগ্রায় বায়ুতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্লৌঁ ঈশানায় ভানুতত্ত্বাধিপতয়ে নমঃ, সৌঁ মহাদেবায় সোমতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্রঁ পশুপতয়ে যজমানতত্ত্বাধিপতয়ে নমঃ, ভৌঁ ভীমায় আকাশতত্ত্বাধিপতয়ে নমঃ, ইতি উক্তেষু পাদাদিজান্বিত্যাদিষু অষ্টসু স্থানেষু তত্ত্বাষ্টকং ন্যসেৎ।

## তত্ত্বাষ্টকন্যাস

তার পর ঐঁ গ্লৌঁ ঐ নমো ভগবতি বার্তালি বার্তালি বারাহি বারাহি বরাহমুখি বরাহমুখি ইত্যাদি রীতিতে পূর্বোক্ত অষ্টখণ্ডের[1] প্রত্যেক খণ্ডের অন্তে যথাক্রমে হ্লাঁ শর্বায় ক্ষিতিতত্ত্বাধিপতয়ে নমঃ, হ্লীঁ ভবায় অম্বুতত্ত্বাধিপতয়ে নমঃ, ইত্যাদি মন্ত্র (মন্ত্রগুলির মূলে যেমন আছে) যোগ করে এই মন্ত্রে, সূত্রোক্ত (পরশুরামকল্পসূত্র ৭।১২) পাদাদিজানু ইত্যাদি অষ্টস্থানে[2] অষ্টতত্ত্ব[3] ন্যাস করতে হবে।

## যন্ত্রপ্রাণপ্রতিষ্ঠা

অথ ব্যাপকত্রয়ং মূলেন কৃত্বা স্বপুরতঃ শ্বেতপটপট্টদুকূলান্যতমে লিখিতে লেখিতে বা সুবর্ণরজততাম্রচন্দনপীঠাদৌ লিখিতে উৎকীর্ণে বা দৃষ্টিমনোহরে

---

১। মূলমন্ত্রের অষ্টখণ্ড, যথা—(১) ঐঁ গ্লৌঁ ঐঁ নমো ভগবতি বারাহি বারাহি বরাহমুখি বরাহমুখি (২) অন্ধে অন্ধিনি নমঃ (৩) রুন্ধে রুন্ধিনি নমঃ (৪) জম্ভে জম্ভিনি নমঃ (৫) মোহে মোহিনি নমঃ (৬) স্তম্ভে স্তম্ভিনি নমঃ (৭) সর্বদুষ্টপ্রদুষ্টানাং সর্বেষাং সর্ববাক্‌চিত্তচক্ষুর্মুখগতি-জিহ্বাস্তম্ভনং কুরু কুরু শীঘ্রং বশ্যং (৮) ঐঁ গ্লৌঁ ঠঃ ঠঃ ঠঃ ঠঃ হুং অস্ত্রায় ফট্‌।

২। অষ্টস্থান, যথা—পা থেকে জানু পর্যন্ত, জানু থেকে কটিপর্যন্ত, কটি থেকে নাভিপর্যন্ত, নাভি থেকে হৃদয়পর্যন্ত, হৃদয় থেকে কণ্ঠ পর্যন্ত, কণ্ঠ থে ক ভ্রূমধ্যপর্যন্ত, ভ্রূমধ্য থেকে ললাট পর্যন্ত, ললাট থেকে মস্তক পর্যন্ত।

৩। অষ্টতত্ত্ব, যথা– ক্ষিতিতত্ত্ব, অম্বুতত্ত্ব বা অপ্‌তত্ত্ব, বহ্নিতত্ত্ব বা তেজতত্ত্ব, বায়ুতত্ত্ব বা মরুত্তত্ত্ব, সূর্যতত্ত্ব, সোমতত্ত্ব, যজমানতত্ত্ব, আকাশতত্ত্ব বা ব্যোমতত্ত্ব।

ইতি ধ্যাত্বা সাদাখ্যচন্দ্রকলারূপাং শ্রীপরাম্বাং মূলেন হৃদয়গতে পরাচক্রে আবাহ্য, মূলান্তে শ্রীপরাম্বাঽঽবাহিতা ভব ইত্যাদিরীত্যা তত্তন্মুদ্রাবিধানপূর্ব্বকং আবাহনাদ্যবগুণ্ঠনান্তং কৃত্বা, বন্ধনধেনুযোনিমুদ্রাঃ প্রদর্শ্য, মূলেন পুনঃ পুনরাবৃত্তেন শ্রীপরাদেব্যৈ পাদ্যং কল্পয়ামি নমঃ ইত্যাদিরীত্যা পাদ্যার্ঘ্যাচমনীয়স্নানবাসোগন্ধপুষ্পধূপদীপনীরাজনছত্রচামরযুগদর্পণনৈবেদ্যপানীয়তাম্বূলাখ্যান্ ষোড়শোপচারান্ বিধায়, নৈবেদ্যাঙ্গত্বেন পূর্বোত্তরাপোশনে হস্তপ্রক্ষালনগণ্ডূষাচমনীয়ানি চ দদ্যাৎ। নৈবেদ্যে ত্রিকোণবৃত্তচতুরশ্রমণ্ডলকরণম্, মূলেন প্রোক্ষণম্, বং ইতি ধেনুমুদ্রয়া অমৃতীকরণম্, মূলেন সপ্তবারাভিমন্ত্রণম্, প্রাণাদিমুদ্রাপ্রদর্শনং চানুষ্ঠেয়ম্। তত বামকরতত্ত্বমুদ্রাসন্দষ্টদ্বিতীয়শকলগৃহীতক্ষীরবিন্দুসহপতিতৈঃ দক্ষকরোপাত্তৈঃ কুসুমৈঃ, সৌঃ স্ প্রকাশরূপিণীপরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ঔ বিমর্শরূপিণীপরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ঃ প্রকাশবিমর্শরূপিণীপরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, ইতি ত্রিভিঃ মন্ত্রৈঃ ক্রমেণ দেব্যা মূলাধারহৃন্মুখেষ্বভ্যর্চ্য সৌঃ মহাপ্রকাশবিমর্শরূপিণীপরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ ইতি মন্ত্রেণ দেবীং দশবারং সন্তর্প্য ॥

## চক্রে দেবীর পূজা

অকলঙ্ক চন্দ্রের দীপ্তিযুক্তা ত্রিনয়না চন্দ্রকলাবতী পরমা কলা, যাঁর হস্তে মুদ্রা অর্থাৎ চিন্মুদ্রা[১] ও পুস্তক দীপ্তি পাচ্ছে, তিনি আমাকে রক্ষা করুন—এইরূপে ব্রহ্মরন্ধ্রে ধ্যান ক'রে সাদাখ্যচন্দ্রকলারূপা অর্থাৎ চন্দ্রের ষোড়শকলারূপা পরাম্বাকে মূলমন্ত্রে হৃদয়গত পরাচক্রে আবাহন করতঃ সৌঃ শ্রীপরাম্বা আবাহিতা ভব ইত্যাদি মন্ত্রপাঠ ও যথানির্দিষ্ট মুদ্রা প্রদর্শনপূর্বক আবাহন থেকে অবগুণ্ঠন[২] পর্যন্ত ক্রিয়ার অনুষ্ঠান করতে হবে। এবার বন্ধনমুদ্রা ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা প্রদর্শন করতঃ বার বার অর্থাৎ প্রত্যেক উপচারমন্ত্রের সঙ্গে মূলমন্ত্র প্রথমে উচ্চারণ করে শ্রীপরাদেব্যৈ পাদ্যং কল্পয়ামি নমঃ অর্থাৎ সৌঃ শ্রীপরাদেব্যৈ পাদ্যং কল্পয়ামি নমঃ এই প্রকারে পাদ্য অর্ঘ আচমনীয় স্নান বস্ত্র গন্ধ পুষ্প ধূপ দীপ নীরাজন ছত্র চামরযুগল দর্পণ নৈবেদ্য পানীয় ও তাম্বুল নামক ষোড়শোপচার অর্পণ করতে হবে এবং নৈবেদ্যের অঙ্গরূপে প্রথম ও

---

১। দ্রঃ পরশুরামসূত্রের ৮/২০ সংখ্যক সূত্রের রামেশ্বরকৃত বৃত্তি।

২। আবাহন সংস্থাপন সন্নিধাপন সন্নিরোধ সম্মুখীকরণ, অবগুণ্ঠন। এ সম্বন্ধে অন্যান্য জ্ঞাতব্য—শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, ১ম সং, পৃঃ ৮২৯-৩০ দ্রষ্টব্য।

পরবর্তী আপোশন, হস্তপ্রক্ষালন, গণ্ডূষ ও আচমনীয় প্রদান করতে হবে। নৈবেদ্যের ক্ষেত্রে ত্রিকোণ-বৃত্ত-চতুরস্রমণ্ডল করতে হবে। মূলমন্ত্রে প্রোক্ষণ এবং বং এই বীজ উচ্চারণ করতঃ ধেনুমুদ্রা প্রদর্শন করে অমৃতীকরণ করতে হবে। মূলমন্ত্রে সাতবার অভিমন্ত্রিত করতে হবে আর প্রদর্শন করতে হবে প্রাণাদিমুদ্রা। তারপর বামকরতত্ত্বমুদ্রা দ্বারা সন্দষ্ট দ্বিতীয় সরা থেকে গৃহীত ক্ষীরবিন্দুর সহিত দক্ষিণকরধৃত পুষ্প দিয়ে, সৌঃ স্ প্রকাশরূপিণী-পরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ঔ বিমর্শরূপিণী-পরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ঃ প্রকাশবিমর্শরূপিণী-পরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, এই তিন মন্ত্রে যথাক্রমে দেবীর মূলাধারে হৃদয়ে ও মুখে পূজা ক'রে, সৌঃ মহাপ্রকাশবিমর্শরূপিণী-পরাভট্টারিকাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ এই মন্ত্রে দশবার দেবীর তর্পণ করতে হবে।

## দেব্যাং অখিলতত্ত্বহোমভাবনম্

তামেব কালাগ্নিকোটিদীপ্তাং ধ্যাত্বা, তস্যাং সৌঃ পৃথ্বীং জুহোমি স্বাহা, সৌঃ অপো জুহোমি স্বাহা, ইত্যাদিরীত্যা প্রাগ্‌বিলাপ্য হৃদয়ে স্থাপিতং ষট্‌ত্রিংশ-তত্ত্বকদম্বকং পৃথক্ পৃথক্ মনসা জুহুয়াৎ। ইহ ক্রমে অয়মেব হোমঃ ॥

## দেবীতে অখিলতত্ত্বের হোমভাবনা

তাঁকে কোটি কালাগ্নিদীপ্তা ধ্যান ক'রে, তাঁতে সৌঃ পৃথ্বীং জুহোমি স্বাহা, সৌঃ অপো জুহোমি স্বাহা এই প্রকারে মন্ত্রাবৃত্তি ক'রে পূর্বে দ্রবীভূত ও হৃদয়ে স্থাপিত ষট্‌ত্রিংশৎ তত্ত্ব পৃথক্ পৃথক্‌ভাবে মনে মনে আহুতি দিতে হবে।

## গুর্বোঘত্রয়যজনম্

ততো মূলপূর্বিকয়োক্তয়া শ্রীগুরুপাদুকয়া মস্তকস্থং শ্রীগুরুং ত্রিঃ সম্পূজ্য পুনশ্চিদগ্নিমূর্দ্ধীপ্তং বিভাব্য পশ্চাৎ প্রাগপবর্গে রেখাত্রয়ে দক্ষিণসংস্থাক্রমেণ গুর্বোঘত্রয়ং যজেৎ। যথা—

সৌঃ পরাভট্টারিকাদেব্যম্বাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, অঘোরা-নন্দনাথশ্রী°; শ্রীকণ্ঠানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। ইতি দিব্যৌঘঃ ॥

সৌঃ শক্তিধরানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, ক্রোধানন্দ-নাথশ্রী°; ত্র্যম্বকানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। ইতি সিদ্ধৌঘঃ।

সৌঃ আনন্দানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, প্রতিভাদেব্যম্বানন্দ, বীরানন্দ[১], সম্বিদানন্দ, মধুরাদেব্যম্বানন্দ, জ্ঞানানন্দ, শ্রীরামানন্দ, যোগানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। ইতি মানবৌঘঃ।

## গুরু-ওঘত্রয়ের পূজা

অতঃপর আদিতে মূলমন্ত্র সহ শ্রীগুরুপাদুকামন্ত্রে স্বমস্তকস্থ শ্রীগুরুর তিনবার পূজা ক'রে, চিদগ্নি পুনরায় প্রদীপ্ত হয়েছে এই ভাবনা ক'রে, দেবীর পশ্চাদ্‌ভাগে প্রাক্‌-অপবর্গ-রেখাত্রয়ে দক্ষিণসংস্থাক্রমে গুরু-ওঘত্রয়ের পূজা করতে হবে। যথা—সৌঃ পরাভট্টারিকাদেব্যম্বাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ অঘোরানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ শ্রীকণ্ঠানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই হল দিব্যৌঘপূজার মন্ত্র।

সৌঃ শক্তিধরানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ক্রোধানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ ত্র্যম্বকানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই হল সিদ্ধৌঘপূজার মন্ত্র।

সৌঃ আনন্দানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ প্রতিভাদেব্যম্বানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ বীরানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ সম্বিদানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ মধুরাদেব্যম্বানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ জ্ঞানানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ শ্রীরামানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, সৌঃ যোগানন্দনাথশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই হল মানবৌঘপূজার মন্ত্র।

## বলিদানম্

ততঃ ত্রিকোণবৃত্তচতুরস্রমণ্ডলং কৃত্বা ঐঁ ব্যাপকমণ্ডলায় নমঃ ইতি পুষ্পেণাভ্যর্চ্য, অর্ধাম্বং সলিলপূর্ণং সক্ষীরোপাদিমমধ্যমং চ পাত্রং নিধায়, ওঁ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুং ফট্ স্বাহেতি ত্রিঃ পঠিত্বা বলিং দত্ত্বা, তত্ত্বমুদ্রাস্পৃষ্টং ক্ষীরং বল্যুপরি নিষিচ্য, বামপার্ষ্ণিঘাতকরাস্ফোটৌ কুর্বাণঃ সমুদক্ষিতবক্ত্রো নারাচমুদ্রয়া বলিং ভূতৈঃ গ্রাহয়িত্বা, পাণী প্রক্ষাল্য, মানসিকীঃ প্রদক্ষিণনতীঃ বিধায়, দেব্যৈ পুষ্পাঞ্জলিং দদ্যাৎ।

---

১। পরা ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

## বলিদান

তারপর ত্রিকোণ-বৃত্ত-চতুরস্র-মণ্ডল রচনা ক'রে ঐঁ ব্যাপকমণ্ডলায় নমঃ এই মন্ত্রে ফুল দিয়ে তার অর্চনা করতে হবে। এবার অর্ধেক অন্ন ও অর্ধেক জলে পূর্ণ একটি পাত্র, ক্ষীরপাত্র, দ্বিতীয়পাত্র এবং তৃতীয়পাত্র মণ্ডলে স্থাপন করতঃ ওঁ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুঁ ফট্ স্বাহা এই মন্ত্র তিনবার পাঠ ক'রে বলি প্রদান করতে হবে। তারপর তত্ত্বমুদ্রা রচনা ক'রে তা দ্বারা স্পৃষ্ট ক্ষীর বলির উপর সিঞ্চন করতে হবে। এবার বামপাঞ্চিঘাত ও করাস্ফোট ক'রে, মুখ সম্যক্ উর্ধ্বোত্থিত ক'রে, নারাচমুদ্রা প্রদর্শন করতঃ ভূতদের দ্বারা বলি গ্রহণ করিয়ে হাত ধুতে হবে। তারপর মানসিক প্রদক্ষিণ ও প্রণাম সেরে দেবীকে পুষ্পাঞ্জলি দিতে হবে।

## পরামনুজপঃ

অথ অস্য শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য ভৈরবায় ঋষয়ে নমঃ ইতি শিরসি, গায়ত্র্যৈ ছন্দসে নমঃ ইতি মুখে, পরাম্বিকায়ৈ দেবতায়ৈ নমঃ ইতি হৃদয়ে, সং বীজায় নমঃ ইতি গুহ্যে, ঔঃ[১] শক্তয়ে নমঃ ইতি পাদয়োঃ ( কীলকায় নমঃ ইতি নাভৌ )[২], মম সর্বাভীষ্টসিদ্ধয়ে বিনিয়োগায় নমঃ ইতি করসম্পুটে চ ন্যস্য, মূলেন ত্রির্ব্যাপকং কৃত্বা।

সাং অঙ্গুষ্ঠাভ্যাং ( হৃদয়ায় ) নমঃ, সীং তর্জনীভ্যাং নমঃ ( শিরসে স্বাহা ), সূং মধ্যমাভ্যাং নমঃ ( শিখায়ৈ বষট্ ), সৈং অনামিকাভ্যাং নমঃ ( কবচায় হুং ), সৌং কনিষ্ঠিকাভ্যাং নমঃ ( নেত্রত্রয়ায় বৌষট্ ) সঃ করতলকরপৃষ্ঠাভ্যাং নমঃ ( অস্ত্রায় ফট্ ) ইতি মন্ত্রৈঃ করাঙ্গন্যাসৌ কৃত্বা।

অকলঙ্কেতি ধ্যাত্বা,

সৌঃ পরাদেব্যৈ লং পৃথিব্যাত্মকং গন্ধং সমর্পয়ামি, সৌঃ পরাদেব্যৈ হং আকাশাত্মকং পুষ্পাণি পূজয়ামি, সৌঃ পরাদেব্যৈ যং বায়ব্যাত্মকং ধূপমাঘ্রাপয়ামি, সৌঃ পরাদেব্যৈ রং অগ্ন্যাত্মকং দীপং দর্শয়ামি, সৌঃ পরাদেব্যৈ বং অমৃতাত্মকং নৈবেদ্যং নিবেদয়ামি, সৌঃ পরাদেব্যৈ সং সর্বাত্মকং তাম্বূলাদিসর্বোপচারান্ সমর্পয়ামি ইতি ষড়ুপচারৈঃ মনসা অভ্যর্চ্য,

মূলং সহস্রং ত্রিশতং শতং বা শ্রীক্রমোক্তেন বিধিনা জপ্ত্বা স্তুবীত।

## পরামন্ত্রজপ

অস্য শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য ভৈরবায় ঋষয়ে নমঃ এই মন্ত্রে শিরে, অস্য শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য গায়ত্র্যৈ ছন্দসে নমঃ এই মন্ত্রে মুখে, অস্য

১। সৌঃ ইতি পাঠান্তরং পুস্তকান্তরে। ২। অয়ং কুণ্ডলিতো ভাগঃ ( শ্রী ) কোশে এব।

শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য পরাম্বায়ৈ দেবতায়ৈ নমঃ এই মন্ত্রে হৃদয়ে, অস্য শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য সং বীজায় নমঃ এই মন্ত্রে গুহ্যে, অস্য শ্রীপরাভট্টারিকা-মহামন্ত্রস্য ঔঃ ( সৌঃ ) শক্তয়ে নমঃ এই মন্ত্রে পাদযুগলে ( কীলকায় নমঃ এই মন্ত্রে নাভিতে ), অস্য শ্রীপরাভট্টারিকামহামন্ত্রস্য মম সর্বাভীষ্টসিদ্ধয়ে বিনিয়োগায় নমঃ এই মন্ত্রে করসম্পুটে ন্যাস করতে হবে এবং মূলমন্ত্রে তিনবার ব্যাপকন্যাস করতে হবে।

তারপর সাং অঙ্গুষ্ঠাভ্যাং ( হৃদয়ায় ) নমঃ, সীং তর্জনীভ্যাং নমঃ ( শিরসে স্বাহা ), সূং মধ্যমাভ্যাং নমঃ ( শিখায়ৈ বষট্ ), সৈং অনামিকাভ্যাং নমঃ ( কবচায় হুং ), সৌং কনিষ্ঠিকাভ্যাং নমঃ ( নেত্রত্রয়ায় বৌষট্ ), সঃ করতল-পৃষ্ঠাভ্যাং নমঃ ( অস্ত্রায় ফট্ ) এই সব মন্ত্রে করন্যাস ও অঙ্গন্যাস করতঃ অকলঙ্কশশাঙ্কাভা[1] ইত্যাদি ধ্যান করতে হবে।

এবার সৌঃ পরাদেব্যৈ লং পৃথিব্যাত্মকং গন্ধং সমর্পয়ামি, সৌঃ পরাদেব্যৈ হং আকাশাত্মকং পুষ্পাণি পূজয়ামি, সৌঃ পরাদেব্যৈ যং বায়্বাত্মকং ধূপমাঘ্রাপয়ামি, সৌঃ পরাদেব্যৈ রং অগ্ন্যাত্মকং দীপং দর্শয়ামি, সৌঃ পরাদেব্যৈ বং অমৃতাত্মকং নৈবেদ্যং নিবেদয়ামি, সৌঃ পরাদেব্যৈ সং সর্বাত্মকং তাম্বূলাদিসর্বোপচারান্ সমর্পয়ামি এই মন্ত্রে ষট্ উপচারে মনে মনে দেবীর পূজা করতে হবে।

তারপর শ্রীক্রমোক্ত বিধি-অনুসারে মূলমন্ত্র সহস্র তিনশত বা একশত বার জপ ক'রে স্তব করতে হবে।

## পরাস্তুতিঃ

যথা—

যাঽঘোরাদিভিরেতৈঃ পারম্পর্যক্রমাগতৈর্নাথৈঃ।
প্রথতে তাং বিশ্বময়ীং বিশ্বাতীতাং স্বসংবিদং নৌমি ॥ ১
আনন্দচরণকমলামকলঙ্কশশাঙ্কমণ্ডলচ্ছায়াম্।
তন্মণ্ডলাধিরূঢ়াং তৎকলয়া কলিতচিৎকলাং নৌমি ॥ ২
ইচ্ছাদিশক্তিশূলাম্বুজমূলাং মূলকুণ্ডলীরূপাম্।
নিত্যামপ্যণুরূপামণোশ্চ মহতো মহীয়সীং নৌমি ॥ ৩
মৌক্তিকমণিগণরুচিরাং শশাঙ্কনির্মোকনির্মলং ক্ষৌমম্।
নিবসানাং পরমেশীং নমামি সৌবর্ণসম্পুটান্তঃস্থাম্ ॥ ৪

১। ধ্যানটি এই উল্লাসেরই 'চক্রে দেব্যাঃ পূজা' শীর্ষক প্রকরণে বিবৃত হয়েছে।

ভক্তজনভেদভঞ্জনচিন্মুদ্রাকলিতদক্ষপাণিতলাম্ ।
পূর্ণাহন্তাকারণপুস্তকবর্গেণ রুচিরবামকরাম্ ॥ ৫
সৃষ্টিস্থিতিলয়কৃত্তির্নয়নাস্তোত্রৈশ্‌ শশীনদহনাখ্যৈঃ ।
মৌক্তিকতাটঙ্কাভ্যাং মণ্ডিতমুখমণ্ডলাং পরাং নৌমি ॥ ৬
ষড়্‌গতিষড়্‌র্মিষড়রীন্ ধিক্কৃত্যাশু স্বভক্তবর্গস্য ।
কঞ্চুকপঞ্চকনোদনসঞ্চিতসম্বিৎপ্রকাশিনীং নৌমি ॥ ৭
অধ্বাতীতং বুদ্ধ্বা বুধাঃ প্রবুদ্ধাঃ পরং পদং যস্যাঃ ।
কৈবল্যং যান্তি হঠাৎ কটাক্ষপাতেন তাং পরাং নৌমি ॥ ৭
যঃ পঠতীদং স্তোত্রং পাত্রং স ভবেচ্চ পঞ্চবর্গস্য ।
গুরুচরণকমলভাজা সহজানন্দেন যোগিনাঽভিহিতম্ ॥ ৯
ইতি পরাস্তুতিঃ সম্পূর্ণা ॥

## পরাস্তুতি

অঘোরানন্দনাথাদি পারম্পর্যক্রমাগত এই সব নাথদের দ্বারা যিনি প্রখ্যাপিতা হয়েছেন সেই বিশ্বময়ী বিশ্বাতীতা স্বসম্বিৎকে নমস্কার করি । ১

আনন্দচরণকমলা অকলঙ্কচন্দ্রমণ্ডলকান্তি চন্দ্রমণ্ডলাধিরূঢ়া চন্দ্রকলা দ্বারা কলিতচিৎকলাকে[১] নমস্কার করি । ২

ইচ্ছাদিশক্তিশূলা, অম্বুজমূলা[২], নিত্যা, অণুর চেয়েও অণুরূপিণী, মহতের চেয়েও মহীয়সী, মূলকুণ্ডলিনীরূপাকে নমস্কার করি । ৩

মুক্তামণিরাশিরুচিরা, চন্দ্রের ত্বকের মতো নির্মল ক্ষৌমবস্ত্রপরিহিতা সৌবর্ণসম্পুটের অন্তঃস্থা পরমেশ্বরীকে নমস্কার করি । ৪

ভক্তজনের দ্বৈধভঞ্জনকারী চিৎ-মুদ্রা যাঁর দক্ষিণ করতলে গৃহীত, যাঁর বামকর পূর্ণাহন্তার কারণ শ্রেষ্ঠ পুস্তকের দ্বারা রুচির, চন্দ্র সূর্য অগ্নি নামক সৃষ্টিস্থিতিপ্রলয়কারী তিন নয়নের দ্বারা এবং মুক্তানির্মিত কর্ণভূষণযুগলের দ্বারা মণ্ডিত যাঁর মুখমণ্ডল, সেই পরাকে নমস্কার করি । ৫-৬

---

১। চন্দ্রকলা দ্বারা কলিত অর্থাৎ সংখ্যাত কলা, ষোড়শী কলা, চিৎস্বরূপিণী ।

২। অম্বুজ যাঁর মূল অর্থাৎ আদিস্থান। মূলাধারপদ্মে কুলকুণ্ডলিনী নিদ্রিতা। উত্থিতা হয়ে এখান থেকেই তিনি অধোমুখ সহস্রারে গিয়ে শিবের সঙ্গে মিলিত হন। অতএব, বলা যায় মূলাধারপদ্ম তাঁর আদিস্থান ।

স্বীয় ভক্তবর্গের ষড়্গতি[1] ষড়ূর্মি[2] ষড়্রিপু[3] আশু ছিন্ন্ ক'রে তাদের কঞ্চুকপঞ্চক[4] অপসারণের দ্বারা সমাহৃতসম্বিৎ[5] প্রকাশকারিণীকে নমস্কার করি। ৭

যাঁর পরম পদ অধ্বাতীত[6] জেনে প্রবুদ্ধ জ্ঞানী ব্যক্তিরা হঠাৎ যাঁর কটাক্ষপাতে কৈবল্যপ্রাপ্ত হন সেই পরাকে নমস্কার করি। ৮

গুরুর চরণকমলে ভক্তিযুক্ত যোগী দ্বারা সহজানন্দে উচ্চারিত এই স্তোত্র যে পাঠ করে সে পঞ্চবর্গের[7] পাত্র অর্থাৎ পঞ্চবর্গে কুশল হয়। ৯

পরাস্তুতি সম্পূর্ণ।

## হবিঃশেষস্বীকরণম্

অথ

সৌঃ আত্মতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা ॥
সৌঃ বিদ্যাতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা ॥
সৌঃ শিবতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা ॥

ইতি মন্ত্রৈঃ তত্ত্বত্রয়শোধনপূর্বকং হবিঃশেষং স্বীকৃত্য, মূলেন দেবীং বিসৃজ্য, তেনৈব ব্রহ্মরন্ধ্রং নীত্বা বিশেষার্ঘ্যপাত্রমামস্তকমুদ্ধৃত্য, "আদ্র'ং জ্বলতি" ইতি

১। ষড়্গতি=গতি মানে অবস্থা, ভাব। "জায়তে অস্তি বর্দ্ধতে পরিণমতে অপক্ষীয়তে নশ্যতীত্যেবম্ভূতা ইমে ষড়্ভাবাঃ—ভাগবত ৭।৭।১৮-এর শ্রীধরস্বামীকৃত টীকা। "জন্ম স্থিতি বৃদ্ধি পরিণতি অপক্ষয় ও নাশ—এই ষড়্বিধ দেহাবস্থা।"

২। ষড়্-উর্মি=ক্ষুধা পিপাসা শোক মোহ জরা মৃত্যু এই ছয় বস্তু। শ্রুতিতে এদের বলা হয়েছে ষড়ূর্মি। 'ষড়ূর্ময়ো যোঽশনায়াপিপাসে শোকং মোহং জরাং মৃত্যুমত্যেতি' ইতি শ্রুত্যান্তরঃ—মহাভারত ৩।২৬।১৮ শ্লোকের (হরিদাস সিদ্ধান্তবাগীশসম্পাদিত সং) নীলকণ্ঠ-কৃত টীকা।

৩। ষড়্রিপু=কাম ক্রোধ লোভ মোহ মদ মাৎসর্য।

৪। কঞ্চুকপঞ্চক="সদাশিব স্বীয় শক্তির দ্বারা অশুদ্ধ মায়া থেকে কাল, নিয়তি, কলা এই তিন তত্ত্বের এবং কলা থেকে বিদ্যা ও রাগ এই দুই তত্ত্বের উদ্ভব ঘটান। এই পাঁচটি তত্ত্বকে আত্মার পঞ্চ কঞ্চুক বলা হয়।"—দ্রঃ শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, ১ম সং, পৃঃ ২৬৭

৫। সমাহৃতসম্বিৎ=সম্বিৎ সর্বব্যাপিনী। তাকে জীবে সমাহৃতরূপে দেখলে তা হয় সমাহৃতসম্বিৎ।

৬। অধ্বাতীত=যা অধ্বাকে অতিক্রম ক'রে রয়েছে। অধ্বা অর্থ এখানে ষড়ধ্বা। ষড়ধ্বা বলতে বুঝায় বর্ণ পদ মন্ত্র কলা তত্ত্ব ভুবন। শব্দার্থময় জগৎ এই ষড়ধ্বাত্মক। অতএব, অধ্বাতীত অর্থ শব্দার্থময় জগদতীত। দ্রঃ ঐ, পৃঃ ৩৬২

৭। পঞ্চবর্গ=পঞ্চযজ্ঞ। ব্রহ্মযজ্ঞ দেবযজ্ঞ পিতৃযজ্ঞ মনুষ্যযজ্ঞ এবং ভূতযজ্ঞ এই পঞ্চযজ্ঞ বা পঞ্চমহাযজ্ঞ গৃহস্থের নিত্যকরণীয়।

মন্ত্রেণ তদর্ঘ্যমাত্মনঃ কুণ্ডলিন্যগ্নৌ হুত্বা কামকলাঽঽত্মকং দেবীরূপং ভাবয়ন্নাত্মানং কৃতকৃত্যো ভবেৎ।

## হোমদ্রব্যাবশিষ্টগ্রহণ

এরপর সৌঃ আত্মতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা, সৌঃ বিদ্যাতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা, সৌঃ শিবতত্ত্বং শোধয়ামি নমঃ স্বাহা এই মন্ত্রে তত্ত্বত্রয় শোধন করতঃ হোমদ্রব্যাবশিষ্ট গ্রহণ করতে হবে। তারপর মূলমন্ত্রে দেবীকে বিসর্জন ক'রে ঐ মূলমন্ত্রেই তাঁকে ব্রহ্মরন্ধ্রে নিয়ে যেতে হবে। এবার বিশেষার্ঘ্যপাত্র মাথা পর্যন্ত উঠিয়ে, "আর্দ্রং জ্বলতি"[১] এই মন্ত্রে সেই অর্ঘ্য স্বীয় কুণ্ডলিনীরূপ অগ্নিতে আহুতি দিয়ে, নিজেকে কামকলাত্মক দেবীস্বরূপ ভাবনা ক'রে সাধক কৃতকৃত্য হবেন।

## মন্ত্রসাধনম্

এবং নিত্যক্রমং নির্বর্তয়ন্ শ্যামাক্রমোক্তক্রমেণ লক্ষজপং পুরশ্চরণং কলৌ তচ্চতুর্গুণিতং প্রত্যহমযুতসংখ্যয়া গ্রহণাদিজপপ্রত্যাম্নায়ান্‌বা কৃত্বা। হোম-তর্পণব্রাহ্মণভোজনানি ক্রমেণ দশাংশতঃ কুর্যাৎ। হোমদ্রব্যস্য তন্ত্রান্তরেষ্-দর্শনাৎ, আজ্যমেব। ততঃ সিদ্ধমনুঃ কাম্যানিষ্ঠ্যদি শ্যামাক্রমোক্তৈরেব দ্রব্যৈঃ হুত্বা পূর্ণমনোরথঃ সুখী বিহরেৎ। এতদেকবিশ্রান্তিমভিলষতোঽপি অয়মেবোপাস্তিক্রমঃ ইতি শিবম্।

ইতি ভাসুরানন্দনাথচরণারবিন্দমিলিন্দায়মানমানসেন উমানন্দনাথেন নির্মিতে অভিনবে কল্পসূত্রানুসারিণি নিত্যোৎসবনিবন্ধে পরাক্রমনিরূপণো নাম উন্মনোল্লাসঃ ষষ্ঠঃ সম্পূর্ণঃ।

## মন্ত্রসাধন

এই প্রকারে নিত্যক্রমানুষ্ঠান সম্পন্ন করতঃ শ্যামাক্রমোক্ত ক্রমানুসারে লক্ষজপ-পুরশ্চরণ, কলিযুগে তার চারগুণ, করতে হবে। এটি প্রত্যহ দশহাজার ক'রে অথবা গ্রহণাদিতে জপের শাস্ত্রনির্দিষ্ট সংখ্যানুসারে সম্পন্ন ক'রে জপ-পুরশ্চরণের দশাংশ হোম, তার দশাংশ তর্পণ, তার দশাংশ ব্রাহ্মণভোজন

---

১। মন্ত্রঃ, যথা—আর্দ্রং জ্বলতি জ্যোতিরহমস্মি জ্যোতির্জ্বলতি ব্রহ্মাহমস্মি যোঽহমস্মি ব্রহ্মাহমস্মি অহমস্মি ব্রহ্মাহমস্মি অহমেবাহং মাং জুহোমি স্বাহা।—পরশুরামকল্পসূত্র ৩।৩১

এইভাবে অনুষ্ঠান করতে হবে। তন্ত্রান্তরে হোমদ্রব্যের উল্লেখ দেখা যায় না বলে এক্ষেত্রে ঘৃতই হোমদ্রব্য। তারপর সিদ্ধমন্ত্র ব্যক্তি যদি কাম্যদ্রব্যলিপ্সু হন তা হলে শ্যামাক্রমোক্ত সব দ্রব্যের দ্বারা হোম ক'রে পূর্ণমনোরথ হয়ে সুখে বিচরণ করবেন। এর একটি বিশ্রান্তি অভিলাষীর পক্ষেও এইটিই পূজাক্রম। শিবম্।

ভাসুরানন্দনাথের চরণকমলে সংলগ্ন যাঁর মানসভ্রমর সেই উমানন্দনাথ-বিরচিত নিত্যোৎসব নামক কল্পসূত্রানুসরণকারী অভিনব নিবন্ধে পরাক্রমনিরূপণ নামক ষষ্ঠোল্লাস উন্মনোল্লাস সম্পূর্ণ।

## অনবস্থোল্লাসঃ সপ্তমঃ—সাধারণক্রমঃ

### উপোদ্‌ঘাতঃ

নত্বা শ্রীভাসুরানন্দনাথপাদাম্বুজদ্বয়ম্ ॥
নন্দত্যুমানন্দনাথোঽনবস্থোল্লাসকল্পনাৎ ॥
সাধারণো যত্র সর্বোপাস্যানাং ক্রম ঈরিতঃ ।
আরম্ভোল্লাসগীতা স্যাদিহ দীক্ষা পৃথক্ পৃথক্ ॥
সত্রিতার্যা বালয়া চ সর্বেঽঙ্গমনবো মতাঃ ।
মন্ত্রেঽনুক্তষড়ঙ্গে তু মায়াষড়্‌দীর্ঘজাতিযুক্ ॥

তত্র তাবদনুক্তগুণঃ সাধকঃ উক্তে কালে সদ্‌গুরোঃ অবাপ্তদীক্ষাবিধিঃ এতৎক্রমান্তে বক্ষ্যমাণেন প্রকারেণ শোধিতসিদ্ধসাধ্যারিভাবং অবমৃষ্টঋণধনাদিকং চ স্বেষ্টমন্ত্রমাসাদ্য তৎপ্রতিপাদ্যদেবতাক্রমং যাবজ্জীবং নির্বর্তয়েৎ ॥

### সপ্তম উল্লাস—অনবস্থোলাস—সাধারণক্রম

শ্রীভাসুরানন্দনাথের চরণকমলযুগলে প্রণাম করে উমানন্দনাথ অনবস্থোল্লাস রচনায় আনন্দলাভ করছেন। এই উল্লাসে সব উপাস্যের সাধারণক্রম কথিত হয়েছে। আরম্ভোল্লাসে কথিত দীক্ষা এখানে পৃথক্ পৃথক্ হবে। সমস্ত অঙ্গমন্ত্র আদিতে ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ যুক্ত হবে। মন্ত্রের ষড়ঙ্গ উক্ত না হলে হ্রাং হ্রীং হ্রূং হ্রৈং হ্রৌং হ্রঃ এই ছয় বীজমন্ত্রে ষড়ঙ্গন্যাস হবে।

যথোক্তগুণসম্পন্ন সাধক যথোক্তকালে সদ্‌গুরুর কাছে দীক্ষাবিধি প্রাপ্ত হয়ে এই ক্রমের বক্ষ্যমাণ প্রকারে মন্ত্রের সিদ্ধ-সাধ্য-অরি-ভাব নিশ্চিত এবং তার ঋণ-ধনাদি প্রণিধান করতঃ স্বীয় ইষ্টমন্ত্র লাভ ক'রে যাবজ্জীবন সেই মন্ত্র-প্রতিপাদ্য দেবতার ক্রমানুষ্ঠান করবেন।

### কালকৃত্যং আহ্নিকং চ

ইহ প্রকৃতিভূতাৎ শ্রীক্রমতঃ কালকৃত্যাহ্নিকয়োঃ বিশেষো যথা—শ্রীগুরুপাদুকায়ামাদৌ ত্রিতার্যন্তরং বালা বাক্ স্থৌমিতি পঞ্চবীজযোজনম্, হৃদি রবিবিম্বে চ তত্তদ্দেবতাধ্যানম্, রশ্মিস্রগননুস্মরণম্, যথোচিতং তত্র তত্র সম্বন্ধাদীনামূহঃ, মূলেনার্ঘ্যদানম্, তন্ত্রান্তরোক্তং তত্তদৃষ্যাদিন্যাসত্রয়ং ষড়ঙ্গং চ, অনুক্তৌ তু বক্ষ্যমাণং চেতি ॥

### কালকৃত্য ও আহ্নিক

শ্রীক্রমোক্ত কালকৃত্য ও আহ্নিক থেকে এখানে কালকৃত্য ও আহ্নিকের প্রভেদ হবে প্রকৃতিগত কারণে। যথা—শ্রীগুরুপাদুকামন্ত্রের আদিতে ঐং হ্রীং

শ্রীঁ-এর পর ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ গ্লৌঁ এই পঞ্চবীজযোজনা, হৃদয়ে ও সূর্যবিম্বে সেই সেই দেবতার ধ্যান, রশ্মিমালার অননুচিন্তন, সেই সেই স্থানে সম্বুদ্ধি-আদির যথোচিত উহ, মূলমন্ত্রে অর্ঘ্যদান, তন্ত্রান্তরোক্ত সেই সেই ঋষ্যাদিন্যাসত্রয় ও ষড়ঙ্গন্যাস, তা অনুক্ত থাকলে বক্ষ্যমাণ ষড়ঙ্গন্যাস।

## যাগমন্দিরপ্রবেশঃ

অথ যাগমন্দিরমাগত্য, দ্বারস্থণ্ডিলং গোময়েনোপলিপ্য, দেবতাঽঽয়তনং চ রম্ভবল্লীপুষ্পমালাবিতানাদিভিশ্চালঙ্কৃত্য, দ্বারস্থ দক্ষবামশাখয়োরূর্ধ্বভাগে চ ক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ভদ্রকাল্যৈ নমঃ, ভৈরবায় নমঃ, লম্বোদরায় নমঃ ॥

ইতি ত্রিস্রো দ্বারদেবতাঃ সম্পূজ্য, অন্তঃ প্রবিষ্টঃ ৬ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ ইতি পুষ্পাঞ্জলিনা ভূয়ো দীপনাথমিষ্ট্বা, সপর্যাসামগ্রীং স্বস্য দক্ষিণতো নিধায়, দীপানভিতঃ প্রজ্বাল্য, দীপৌ বা, গন্ধমাল্যাদিভিঃ অলঙ্কৃতাত্মা তাম্বূলেন জাতীপত্রফললবঙ্গৈলাকর্পূরাদ্যপঞ্চতিক্তেন বা সুরভিলবদনঃ প্রসন্নচেতাঃ স্বাস্তীর্ণে উর্ণাম্বুহনি শুচিনি বালাতৃতীয়বীজেন দ্বাদশবারমভিমন্ত্রিতে মূলমন্ত্রোক্ষিতে আসনে ৬ আধারশক্তিকমলাসনায় নমঃ ইতি প্রাঙ্মুখ উদঙ্-মুখো বা পদ্মস্বস্তিকাদ্যন্যতমেনাসনেনোপবিশ্য, ৬ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্র-দেবতাশ্রীপাদুকাভ্যো নমঃ ইতি মূর্ধনি বদ্ধাঞ্জলিঃ স্ববামদক্ষপার্শ্বয়োঃ ক্রমেণ, ৬ গুং গুরুভ্যো নমঃ, ৬ গং গণপতয়ে নমঃ, ইতি শ্রীগুরুং গণপতিং চ প্রণম্য, ৬ ঐঁ হ্রঃ অস্ত্রায় ফট্ ইতি মন্ত্রেণ মুহুর্মুহুরাবৃত্তেন অঙ্গুষ্ঠাদিকরতলান্তং কূর্পরয়োশ্চ বিন্যস্য, দেহে চ ব্যাপকং কৃত্বা, আত্মনো দেবৈক্যং ভাবয়ন্, ৬ "অপসর্পন্তু" ইতি মন্ত্রং সকৃদুচ্চার্য, যুগপদ্বামপার্ষ্ণিভূতলত্রিরাঘাতকরাস্ফোট-ত্রিতয়ক্রূরদৃষ্ট্যবলোকনপূর্বকং তালত্রয়েণ ভৌমান্তরিক্ষদিব্যান্ ভেদাবভাসকান্ বিঘ্নানুৎসারয়েৎ। তালত্রয়ং তূক্তমেব ॥

## যাগমন্দিরপ্রবেশ

অতঃপর যাগমন্দিরে গিয়ে মন্দিরের দ্বারদেশের স্থণ্ডিল গোময়লিপ্ত করতে হবে এবং দেবতায়তন অর্থাৎ দেবমন্দির রম্ভবল্লী ও পুষ্পমাল্যবিতানাদি দ্বারা সজ্জিত করতে হবে। এবার দ্বারের দক্ষিণ ও বাম পার্শ্বে এবং ঊর্ধ্বে যথাক্রমে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ভদ্রকাল্যৈ নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ভৈরবায় নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ লম্বোদরায় নমঃ এই মন্ত্রে মন্ত্রোক্ত তিন

দ্বারদেবতার পূজা ক'রে মন্দিরাভ্যন্তরে প্রবেশ করতঃ ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ রক্তদ্বাদশশক্তিযুক্তায় দীপনাথায় নমঃ এই মন্ত্রে ভূমিতে পুষ্পাঞ্জলি দিয়ে দীপনাথের পূজা করতে হবে। এবার পূজাদ্রব্য নিজের ডান ধারে রেখে দুধারে প্রদীপগুলি অথবা দুটি প্রদীপ জ্বালিয়ে দিতে হবে। তারপর গন্ধমাল্যাদির দ্বারা নিজেকে অলংকৃত ক'রে এবং তাম্বূলের দ্বারা অথবা জয়িত্রী জায়ফল লবঙ্গ এলাচ ও কর্পূর এই পঞ্চ সুগন্ধির দ্বারা মুখ সুরভিত ক'রে প্রসন্নচিত্তে স্বয়ং পবিত্র কোমল কম্বলাসন বিছিয়ে তা সৌঃ এই বীজমন্ত্রে দ্বাদশবার অভিমন্ত্রিত ও মূলমন্ত্রে প্রোক্ষিত ক'রে, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ আধারশক্তিকমলাসনায় নমঃ এই মন্ত্র পাঠ ক'রে, উক্ত আসনে পদ্মাসন স্বস্তিকাসন ইত্যাদি কোনো এক আসন ক'রে পূর্বমুখী বা উত্তরমুখী হয়ে বসতে হবে। এবার ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ সমস্তগুপ্তপ্রকটসিদ্ধযোগিনীচক্রদেবতাশ্রীপাদুকাভ্যো নমঃ এই মন্ত্র পাঠ ক'রে অঞ্জলিবদ্ধ হস্ত মস্তকে স্থাপন ক'রে, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ গুং গুরুভ্যো নমঃ এবং ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ গং গণপতয়ে নমঃ এই মন্ত্রে স্বীয় বামপার্শ্বে গুরু ও দক্ষিণপার্শ্বে গণপতিকে প্রণাম করতে হবে। তারপর ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ ঐং হুঃ অস্ত্রায় ফট্ এই মন্ত্র মুহুর্মুহু আবৃত্তি ক'রে অঙ্গুষ্ঠ থেকে করতলপর্যন্ত এবং কূর্পরদ্বয়ে ন্যাস ক'রে ও দেহে ব্যাপকন্যাস ক'রে নিজের ও দেবতার ঐক্য ভাবনা করতে হবে। এবার "অপসর্পন্তু তে ভূতা যে ভূতা ভুবি সংস্থিতাঃ। যে ভূতা বিঘ্নকর্তারস্তে গচ্ছন্তু শিবাজ্ঞয়া॥"—এই মন্ত্র যথাশাস্ত্র উচ্চারণ ক'রে বাম গোড়ালিদ্বারা যুগপৎ ভূতলে তিনবার আঘাত ক'রে, তিনটি করাস্ফোট ক'রে ক্রূরদৃষ্টিতে অবলোকনপূর্বক তালত্রয়ের দ্বারা ভেদপ্রকাশক ভৌম আন্তরিক্ষ ও দিব্য এই ত্রিবিধ বিঘ্ন অপসারণ করতে হবে। তালত্রয় পূর্বেই ব্যাখ্যাত হয়েছে।

## প্রাণায়ামঃ

ততো ৬ নমঃ ইত্যঙ্গুষ্ঠমন্ত্রমুচ্চার্য, অঙ্কুশেন[1] শিখাং বধ্বা, শ্রীক্রমোক্তক্রমেণ ভূতশুদ্ধিং আত্মপ্রাণপ্রতিষ্ঠাং চ বিধায়, মূলেন প্রাগুক্তবদ্বিংশতিধা ষোড়শধা দশধা সপ্তধা ত্রিধা বা প্রাণায়ামা॥

## প্রাণায়াম

তারপর ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ নমঃ এই অঙ্গুষ্ঠমন্ত্র উচ্চারণ ক'রে, অঙ্কুশ-মুদ্রা দ্বারা শিখাবন্ধন করে, শ্রীক্রমোক্ত ক্রমানুসারে ভূতশুদ্ধি ও আত্মপ্রাণ-

১। 'মূলেন' ইতি বহুকোষপাঠঃ।

প্রতিষ্ঠার অনুষ্ঠান ক'রে মূলমন্ত্রজপ সহ পূর্বে কথিত প্রকারে বিশ বা ষোল বা দশ বা সাত বা তিন বার প্রাণায়াম করতে হবে।

## মাতৃকাষড়ঙ্গন্যাসৌ

তেজোময়দেবতারূপং ভাবয়ন্ আত্মানং ত্রিতারীবালাপূর্বকং মাতৃকান্যাসং তন্ত্রান্তরোক্তং তত্তদ্দেবতাষড়ঙ্গন্যাসং চ কৃত্বা, অনুক্তৌ তু ৬ হ্রাঁ হৃদয়ায় নমঃ, ৬ হ্রীঁ শিরসে স্বাহা, ৬ হ্রূঁ শিখায়ৈ বষট্, ৬ হ্রৈঁ কবচায় হুম্, ৬ হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, ৬ হ্রঃ অস্ত্রায় ফট্ ইতি ষড়ঙ্গং ন্যস্য[১] ॥

## মাতৃকান্যাস ও ষড়ঙ্গন্যাস

নিজেকে তেজোময়দেবতাস্বরূপ ভাবনা ক'রে, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ আদিতে যুক্ত ক'রে মাতৃকাবর্ণের ন্যাস ও তন্ত্রান্তরোক্ত সেই সেই দেবতার ষড়ঙ্গন্যাস করতে হবে। ষড়ঙ্গন্যাস অনুক্ত থাকলে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হ্রাং হৃদয়ায় নমঃ ইত্যাদি মন্ত্রে[২] ষড়ঙ্গন্যাস করতে হবে।

## অর্ঘশোধনম্

শ্রীক্রমোক্তেন ক্রমেণ সামান্যবিশেষার্ঘ্যে আসাদয়েৎ। তত্র চোভয়োর-ঘ্যয়োঃ প্রবেশভঙ্গ্যাঽন্তরন্তশ্চতুরশ্রাদিবিন্দ্বন্তমণ্ডলকরণম্, ৬ অং আত্মতত্ত্বায় আধারশক্তয়ে বৌষডিত্যাধারস্থাপনম্, ৬ উং বিদ্যাতত্ত্বায় পদ্মাসনায় বৌষট্ ইতি পাত্রনিধানম্, ৬ মং শিবতত্ত্বায় সোমমণ্ডলায় নমঃ ইতি শুদ্ধজলপূরণম্,

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ব্রহ্মাণ্ডখণ্ডসম্ভূতমশেষরসসম্ভৃতম্।
আপূরিতং মহাপাত্রে পীযূষং অর্ঘ্যমাবহ ॥

ইতি ক্ষীরপূরণম্, তত্তদ্দেবতাষড়ঙ্গং, উক্তষড়ঙ্গং বা, মূলেন দশধা অভি-মন্ত্রণম্, চতুর্নবতিমন্ত্রাভিমন্ত্রণাভাবশ্চেতি বিশেষঃ। অথ বিশেষার্ঘ্যবিন্দুভিঃ সম্প্রোক্ষ্য বরিবস্যাবস্তূনি,

## অর্ঘ্যশোধন

শ্রীক্রমোক্ত ক্রমানুসারে সামান্যার্ঘ্য ও বিশেষার্ঘ্য স্থাপন করতে হবে। এক্ষেত্রে উভয় অর্ঘ্যের বেলাতেই প্রবেশরীতিতে একের অভ্যন্তরে অপর এইভাবে

---

১। করষড়ঙ্গন্যাসৌ কৃত্বা ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

২। মন্ত্রগুলি মূলে যেমন আছে। শুধু প্রত্যেক মন্ত্রের আদিতে যে ৬ সংখ্যাটি রয়েছে তার স্থলে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হবে।

চতুরস্র থেকে বিন্দুপর্যন্ত অঙ্গবিশিষ্ট মণ্ডল রচনা করতে হবে। তারপর ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ অং আত্মতত্ত্বায় আধারশক্তয়ে বৌষট্ এই মন্ত্রে আধার-স্থাপন, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ উং বিদ্যাতত্ত্বায় পদ্মাসনায় বৌষট্ এই মন্ত্রে পাত্রস্থাপন এবং ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ মং শিবতত্ত্বায় সোমমণ্ডলায় নমঃ এই মন্ত্রে পাত্রশুদ্ধজলে পূর্ণ করতে হবে। এবার ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ ব্রহ্মাণ্ডখণ্ডসম্ভূতমশেষরসসম্ভৃতম্। আপূরিতং মহাপাত্রে পীযূষং অর্ঘ্যমাবহ ॥-এই মন্ত্রে পাত্র ক্ষীরপূর্ণ করতে হবে। পর পর সেই সেই দেবতাষড়ঙ্গন্যাস অথবা উপরে উক্ত ষড়ঙ্গন্যাস করতে হবে এবং মূলমন্ত্রে দশবার অভিমন্ত্রিত করতে হবে। এখানে বিশেষত্ব হল চতুর্নবতিমন্ত্রে অভিমন্ত্রিত করা হবে না। এবার বিশেষার্ঘ্য বিন্দুর দ্বারা পূজাদ্রব্য প্রোক্ষণ করতে হবে।

## যন্ত্রোদ্ধারঃ

উপলিপ্তায়াং ভুবি ক্ষীরমিশ্রেণ সিন্দূরাদিনা বিন্দুত্রিকোণষট্কোণাষ্টদল-চতুর্দলচতুরস্রাত্মকং চক্রং বিলিখ্য বিলেখ্য বা, চামীকররজতপঞ্চলোহরত্নস্ফটিকা-দ্যুৎকীর্ণং বা রক্তচন্দনাদিনির্মিতে পীঠে নিবেশ্য, ৬ অমুকযন্ত্রস্য প্রাণা ইহ প্রাণাঃ, ৬ অমুকযন্ত্রস্য জীব ইহ স্থিতঃ, ৬ অমুকযন্ত্রস্য সর্বেন্দ্রিয়াণি, ৬ অমুক-যন্ত্রস্য বাঙ্‌মনঃপ্রাণাঃ ইহায়ান্তু স্বাহা ইতি যন্ত্রপ্রাণপ্রতিষ্ঠাং বিদধ্যাৎ। ইহ মন্ত্রে তত্তদ্দেবতানামপদোহজ্ঞাপকমমুকেতিপদং জ্ঞেয়ম্। অথ ৬ আধারশক্তি-কমলাসনায় নমঃ ইতি মন্ত্রেণ তত্র পীঠে পুষ্পাঞ্জলিং সমর্প্য ॥

## যন্ত্রোদ্ধার

মাটিতে নিকানো জায়গায় দুগ্ধমিশ্রিত সিন্দূরাদি দ্বারা বিন্দু-ত্রিকোণ-ষট্কোণ-অষ্টদল-চতুর্দল-চতুরস্র-আত্মক চক্র অর্থাৎ যন্ত্র অঙ্কন ক'রে বা করিয়ে অথবা স্বর্ণ রৌপ্য পঞ্চলোহ[১] রত্ন স্ফটিক ইত্যাদি কোন একটিতে উৎকীর্ণ উক্ত যন্ত্র রক্তচন্দনাদিনির্মিত পীঠে স্থাপন করতঃ তার প্রাণপ্রতিষ্ঠা করতে হবে। তার মন্ত্র—ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ অমুকযন্ত্রস্য প্রাণা ইহ প্রাণাঃ, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ অমুকযন্ত্রস্য জীবঃ ইহ স্থিতঃ, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ অমুকযন্ত্রস্য সর্বেন্দ্রিয়াণি, ঐং হ্রীং শ্রীং ঐং ক্লীং সৌঃ অমুকযন্ত্রস্য বাঙ্‌মনঃপ্রাণাঃ ইহায়ান্তু স্বাহা। মন্ত্রে অমুকপদ সেই সেই দেবতানামবাচক উহ্যপদজ্ঞাপক অর্থাৎ সহজ কথায় অমুকপদের স্থলে সেই সেই দেবতার নাম দিতে হবে। এবার ঐং হ্রীং

১ "সুবর্ণ রজত তাম্র সীসক বঙ্গ এই ধাতুপঞ্চক।"

শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ আধারশক্তিকমলাসনায় নমঃ এই মন্ত্রে সেই পীঠে পুষ্পাগুলি দিতে হবে।

## চক্রে প্রধানদেবতায়াঃ তদঙ্গদেবতানাং চ পূজা

হৃদি তত্তদ্দেবতাং ধ্যাত্বা, ৬ অমুকায়ৈ লং পৃথিব্যাত্মকং গন্ধং কল্পয়ামি নমঃ ইত্যাদি সং সর্বাত্মকং তাম্বূলং ইত্যন্তষড়ুপচারৈরুপচর্য, ততস্তাং দেবতাং ভক্তানুগ্রহাত্তেজোরূপেণ পরিণতাং ব্রহ্মরন্ধ্রং প্রাপ্য বহন্নাসাপুটদ্বারা বহির্নির্গতাং কুসুমগর্ভিতে অঞ্জলৌ সন্নিধায় মূর্তিমতীং চ মূলেন বিন্দৌ আবাহ্য, "আবাহিতা ভব" ইত্যাদিরীত্যা যথালিঙ্গং আবাহনসংস্থাপনসন্নিধাপনসন্নিরোধনসম্মুখী-করণাবগুণ্ঠনানি তত্তন্মুদ্রয়া কৃত্বা, বন্দনধেনুযোনিমুদ্রাঃ প্রদর্শ্য, সামান্যার্ঘ্যো-দকেন ৬ অমুকায়ৈ পাদ্যং কল্পয়ামি নমঃ ইত্যাদিরীত্যা পাদ্যার্ঘাচমনীয়স্নান-বাসোগন্ধপুষ্পধূপদীপনীরাজনছত্রচামরযুগদর্পণনৈবেদ্যপানীয়তাম্বূলাখ্যান্ ষোড়শোপচারান্, নৈবেদ্যান্তে পূর্বোত্তরাপোশনে হস্তপ্রক্ষালনগণ্ডূষকরণা-চমনীয়ানি চ দদ্যাৎ। নৈবেদ্যে ত্রিকোণবৃত্তচতুরশ্রমণ্ডলকরণম্, মূলেন প্রোক্ষণম্, বং ইতি ধেনুমুদ্রয়া অমৃতীকরণম্, মূলেন সপ্তবারাভিমন্ত্রণম্, প্রাণাদিমুদ্রাপ্রদর্শনং চানুষ্ঠেয়ম্। ততো মূলান্তে অমুকদেবতাশ্রীপাদুকাং পূজয়ামি ইতি মন্ত্রেণ বামকরতত্ত্বমুদ্রাসন্দষ্টদ্বিতীয়শকলগৃহীতক্ষীরবিন্দুসহপতিতৈঃ দক্ষকরোপাত্ত-কুসুমৈঃ প্রধানদেবতাং ত্রিঃ সন্তর্প্য, তস্যাগ্নীশাসুরবায়ুষু মৌলৌ প্রাগাদিদিক্ষু চ ক্রমেণ তত্তদ্দেবতাষড়ঙ্গমন্ত্রৈঃ ৬ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি ইতি ক্রমেণ ষড়ঙ্গমন্ত্রৈঃ অঙ্গদেবতাঃ সমভ্যর্চ্য ॥

## চক্রে প্রধানদেবতা অঙ্গদেবতাদের পূজা

সাধক স্বীয় হৃদয়ে সেই সেই দেবতার ধ্যান ক'রে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ লং পৃথিব্যাত্মকং গন্ধং কল্পয়ামি নমঃ এই মন্ত্র দিয়ে আরম্ভ ক'রে এবং সং সর্বাত্মকং তাম্বূলং কল্পয়ামি নমঃ এই মন্ত্র দিয়ে শেষ ক'রে[১] ষড়ুপচারে সম্বর্ধনা করবেন। তারপর, ভক্তের প্রতি অনুগ্রহের জন্য তেজোরূপে পরিণতা সেই দেবতা ব্রহ্মরন্ধ্রে দিয়ে নিঃশ্বাসপ্রশ্বাস প্রবাহিত হচ্ছে যে-নাসাপুটে তা দ্বারা বহির্নির্গতা হলে তাঁকে পুষ্পপূর্ণ অঞ্জলিতে স্থাপন ক'রে এবং মূর্তিমতী

১। অন্যান্য মন্ত্র—ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ হং আকাশাত্মকং পুষ্পাণি কল্পয়ামি নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ যং বায়্বাত্মকং ধূপং কল্পয়ামি নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ রং অগ্ন্যাত্মকং দীপং কল্পয়ামি নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ বং অমৃতাত্মকং নৈবেদ্যং কল্পয়ামি নমঃ।

ভাবনা করতঃ বিন্দুতে আবাহন ক'রে, "আবাহিতা ভব" ইত্যাদি রীতিতে নির্দিষ্ট লক্ষণানুসারে আবাহন সংস্থাপন সন্নিধাপন সন্নিরোধন সম্মুখীকরণ ও অবগুণ্ঠন সেই সেই মুদ্রা প্রদর্শন সহ ক'রে বন্দনমুদ্রা ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা প্রদর্শন করতে হবে। এবার ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ অমুকায়ৈ পাদ্যং কল্পয়ামি নমঃ ইত্যাদি রীতিতে সামান্যার্ঘ্যজল দিয়ে পাদ্য অর্ঘ্য আচমনীয় স্নান বসন গন্ধ পুষ্প ধূপ দীপ নীরাজন ছত্র চামরযুগল দর্পণ নৈবেদ্য পানীয় এবং তাম্বূল নামক ষোড়শোপচার আর নৈবেদ্যের অঙ্গ হিসাবে পূর্বাপোশন উত্তরাপোশন হস্তপ্রক্ষালন গণ্ডূষকরণ এবং আচমনীয় প্রদান করতে হবে। নৈবেদ্যের উপর ত্রিকোণ-বৃত্ত-চতুরস্র-মণ্ডলকরণ, মূলমন্ত্রে প্রোক্ষণ, বং এই বীজমন্ত্রে ধেনুমুদ্রা দ্বারা অমৃতীকরণ, মূলমন্ত্রে সাতবার অভিমন্ত্রিতকরণ, প্রাণমুদ্রাদি মুদ্রাপ্রদর্শন, এসবের অনুষ্ঠান করতে হবে। তারপর, মূলমন্ত্রের পর অমুকদেবতাশ্রীপাদুকাং পূজয়ামি এই মন্ত্র উচ্চারণ ক'রে বামকরকৃত-তত্ত্বমুদ্রা দ্বারা সন্দষ্ট দ্বিতীয় শরাব থেকে গৃহীত ক্ষারবিন্দুর সহিত দক্ষিণকর-গৃহীত পুষ্প দিয়ে প্রধানদেবতার তিনবার তর্পণ করতে হবে এবং তাঁর অগ্নি ঈশান নৈঋত বায়ু এই চার কোণ, মৌলি অর্থাৎ শিরোভাগ এবং পূর্বাদিদিক্ এই ছয় স্থানে যথাক্রমে সেই সেই দেবতার ষড়ঙ্গমন্ত্রের অন্তে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি[১] এই ক্রমে ষড়ঙ্গমন্ত্রে অঙ্গদেবতাদের পূজা করতে হবে।

## গুর্বোঘত্রয়যজনম্

প্রধানদেবতায়াঃ পশ্চাৎ প্রাগপবর্গং দক্ষিণসংস্থাক্রমেণ তত্তত্তন্ত্রোক্তং গুর্বোঘত্রয়ং যজেৎ। তত্রাদৌ তু—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ গুরুভ্যো নমঃ, ৬ ঐঁ গুরুপাদুকাভ্যো নমঃ। ইতি দিব্যোঘঃ ॥

---

১। উমানন্দনাথের মতে সম্পূর্ণ মন্ত্রটি হবে—সেই সেই দেবতার ষড়ঙ্গমন্ত্রের অন্তে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ।

এই প্রকার অন্যান্য মন্ত্র—সেই সেই দেবতার যথানির্দিষ্ট যথাক্রম ষড়ঙ্গমন্ত্রের অন্তে ঐঁ হ্রীঁ ইত্যাদি ষট্ বীজ, তারপর, শিরসে স্বাহা শিরঃশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, পূর্বোক্ত মন্ত্রাদির পর শিখায়ৈ বষট্ শিখাশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, পূর্বোক্ত মন্ত্রাদির পর কবচায় হুং কবচশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, পূর্বোক্ত মন্ত্রাদির পর নেত্রত্রয়ায় বৌষট্ নেত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, পূর্বোক্ত মন্ত্রাদির পর অস্ত্রায় ফট্ অস্ত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ।—দ্রঃ শ্যামাক্রমঃ—চক্রদেবীপূজা।

৬ ঐ॰ পরমগুরুভ্যো নমঃ, ৬ ঐ॰ পরমগুরুপাদুকাভ্যো নমঃ। ইতি সিদ্ধৌঘঃ॥

৬ ঐ॰ আচার্যেভ্যো নমঃ, ৬ ঐ॰ আচার্যপাদুকাভ্যো নমঃ। ৬ ঐ॰ পূর্বসিদ্ধেভ্যো নম, ৬ ঐ॰ পূর্বসিদ্ধপাদুকাভ্যো নমঃ। ইতি মানবৌঘঃ। ইতি গুর্বৌঘত্রয়ম্ ॥

## গুরু-ওঘত্রয়পূজা

প্রধানদেবতার পশ্চাদ্‌ভাগে প্রাগপবর্গ রেখাত্রয়ে দক্ষিণসংস্থাক্রমে গুরু-ওঘত্রয়ের পূজা করতে হবে। যেক্ষেত্রে ওঘত্রয় অজ্ঞাত সেক্ষেত্রে—

ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ গুরুভ্যো নমঃ, ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ গুরুপাদুকাভ্যো নমঃ। এই হল দিব্যৌঘপূজামন্ত্র।

ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ পরমগুরুভ্যো নমঃ, ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ পরমগুরুপাদুকাভ্যো নমঃ। এই হল সিদ্ধৌঘপূজামন্ত্র।

ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ আচার্যভ্যো নমঃ, ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ আচার্যপাদুকাভ্যো নমঃ, ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌ॰ ঐ॰ পূর্বসিদ্ধেভ্যো নমঃ ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ঐ॰ পূর্বসিদ্ধপাদুকাভ্যো নমঃ। এই হল মানবৌঘপূজামন্ত্র।

এই গুরু-ওঘত্রয় ॥

## আবরণার্চনম্

ত্র্যস্রে দেবতাঽগ্রকোণমারভ্য প্রাদক্ষিণ্যক্রমেণ—

ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ ইচ্ছাশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, জ্ঞানশক্তিশ্রী॰, ক্রিয়াশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ॥ ইতি প্রথমাবরণম্ ॥

ষড়স্রে প্রাগ্বৎ তন্ত্রান্তরোক্তোপলব্ধতত্তদ্দেবতাষড়ঙ্গমন্ত্রোত্তরং হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। তদজ্ঞানে ৬ হ্রাঁ॰ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ ইত্যাদিরীত্যা অঙ্গদেবতাপূজনং বা॥ ইতি দ্বিতীয়াবরণম্ ॥

অষ্টদলে পারিভাষিকপশ্চিমাদিদিক্ষু বায়ব্যাদিবিদিক্ষু চ প্রাদক্ষিণ্যক্রমেণ—

ঐ॰ হ্রীঁ॰ শ্রীঁ॰ ঐ॰ ক্লীঁ॰ সৌঃ আং ব্রাহ্মীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, ঈং মাহেশ্বরী, উং কৌমারী, ঋং বৈষ্ণবী, ৯ং বারাহী, ঐ॰ মাহেন্দ্রী, ঔং চামুণ্ডা, অঃ মহালক্ষ্মীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ॥ ইতি তৃতীয়াবরণম্ ॥

চতুর্দলে দেব্যগ্রদলাদিপ্রাদক্ষিণক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ গণপতিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, দুর্গা, বটুক, ক্ষেত্রপালশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ ॥ ইতি চতুর্থাবরণম্ ॥

চতুরশ্ররেখায়াং যথাস্থিতপ্রাগাদিপ্রাদক্ষিণ্যক্রমেণ—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ লাং ইন্দ্রায় বজ্রহস্তায় সুরাধিপতয়ে ঐরাবত-বাহনায় সপরিবারায় নমঃ ॥

৬ রাং অগ্নয়ে শক্তিহস্তায় তেজোঽধিপতয়ে অজবাহনায় সপরিবারায় নমঃ।

৬ টাং যমায় দণ্ডহস্তায় প্রেতাধিপতয়ে মহিষবাহনায় সপরিবারায় নমঃ।

৬ ক্ষাং নির্ঋতয়ে খড়্গহস্তায় রক্ষোঽধিপতয়ে নরবাহনায় সপরিবারায় নমঃ ॥

৬ বাং বরুণায় পাশহস্তায় সলিলাধিপতয়ে মকরবাহনায় সপরিবারায় নমঃ ॥

৬ যাং বায়বে ধ্বজহস্তায় প্রাণাধিপতয়ে রুরুবাহনায় সপরিবারায় নমঃ ॥

৬ সাং সোমায় শঙ্খহস্তায় নক্ষত্রাধিপতয়ে অশ্ববাহনায় সপরিবারায় নমঃ ॥

৬ হাং ঈশানায় ত্রিশূলহস্তায় বিদ্যাঽধিপতয়ে বৃষভবাহনায় সপরিবারায় নমঃ ॥

ইত্যভ্যর্চ্য ॥ ইতি পঞ্চমাবরণম্ ॥

## আবরণ পূজা

ত্রিকোণে দেবতার অগ্রকোণ থেকে আরম্ভ ক'রে প্রদক্ষিণক্রমে—ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ইচ্ছাশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, ঐঁ হ্রীঁ, শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ জ্ঞানশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ক্রিয়াশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই রীতিতে ও মন্ত্রে হবে প্রথমাবরণপূজা। এই প্রথমাবরণ।[১]

ষট্‌কোণে, পূর্বের মতো, তন্ত্রান্তরোক্ত বচন থেকে বিদিত সেই সেই দেবতার ষড়ঙ্গমন্ত্রের পর যোগ করতে হবে হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি

---

১। উমানন্দনাথ এক্ষেত্রে পরশুরামকল্পসূত্রের অনুসরণ করেন নি। উক্ত কল্পসূত্রের ১০।২ সংখ্যক সূত্রে ষডাবরণী পূজা বিবৃত হয়েছে। প্রথম আবরণী পূজা বিন্দুতে প্রধানদেবতার পূজা। উক্ত সূত্রে আছে বিন্দৌ মুখ্যদেবতেচ্ছাজ্ঞানক্রিয়াশক্ত্যন্ত্রাশ্রে...উমানন্দনাথ বিন্দুতে প্রধানদেবতার পূজাকে প্রথমাবরণপূজা না ধরে ত্র্যশ্রে অর্থাৎ ত্রিকোণে ইচ্ছাদিশক্তির পূজাকে প্রথমাবরণপূজা ধরেছেন। ফলে, তাঁর মতে আবরণপূজা হয়েছে পাঁচটি।

নমঃ। এই রীতিতে[১] অঙ্গদেবতার পূজা করতে হবে। অথবা, দেবতার ষড়ঙ্গ মন্ত্র, অজ্ঞাত হলে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হ্রাঁ হৃদয়ায় নমঃ হৃদয়শক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ ইত্যাদি রীতিতে[২] অঙ্গদেবতার পূজা করতে হবে। এই দ্বিতীয় আবরণ।

অষ্টদলে পারিভাষিক পশ্চিমাদি দিকে এবং বায়ু-আদি কোণে প্রদক্ষিণক্রমে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ আং ব্রাহ্মীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর ঈং মাহেশ্বরীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর উং কৌমারীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর ঋং বৈষ্ণবীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর ৯ং বারাহীশ্রীপাদুকং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর ঐং মাহেন্দ্রীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর ঔং চামুণ্ডাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর অঃ মহালক্ষ্মীশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই তৃতীয়াবরণ।

চতুর্দলে দেবীর অগ্রদল থেকে আরম্ভ ক'রে প্রদক্ষিণক্রমে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ গণপতিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর দুর্গাশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর বটুকশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর ক্ষেত্রপালশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ। এই চতুর্থাবরণ।

চতুরস্ররেখায় যথাস্থিতপ্রাগাদি প্রদক্ষিণক্রমে—

ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ লাং ইন্দ্রায় বজ্রহস্তায় সুরাধিপতয়ে ঐরাবতবাহনায় সপরিবারায় নমঃ,

---

১। যথানির্দিষ্ট দেবতার যথাক্রম ষড়ঙ্গমন্ত্রের পর যোজনীয় অন্যান্য মন্ত্রের অংশ—শিরঃশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, শিখাশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, কবচশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, নেত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, অস্ত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ।

২। এই রীতি অনুসারে অন্যান্য মন্ত্র—ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হ্রীঁ শিরসে স্বাহা শিরঃশক্তিশ্রীপাদুকাং তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর হ্রূঁ তারপর শিখায়ৈ বষট্, শিখাশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্‌বীজের পর হ্রৈঁ কবচায় হুম্ তারপর কবচশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, তারপর নেত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ, উক্ত ষট্ বীজের পর হ্রঃ অস্ত্রায় ফট্, তারপর অস্ত্রশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি তর্পয়ামি নমঃ।

হ্রীঁ শিরসে স্বাহা ইত্যাদি সম্বন্ধে দ্রঃ আলোচ্য উল্লাসের 'মাতৃকাষড়ঙ্গন্যাসৌ' এই প্রকরণ।

ইত্যাদি মন্ত্রে[1] পূজা করতে হবে। এই পঞ্চমাবরণ।

## দেবতায়াঃ পুনঃপূজা

অথ পুনর্মূলেন দেবতাং ত্রিঃ সন্তর্প্য, ধূপদীপনৈবেদ্য তাম্বূলানি দত্ত্বা ॥

## দেবতার পুনঃপূজা

এরপর পুনরায় মূলমন্ত্রে তিনবার দেবতার তর্পণ ক'রে ধূপ দীপ নৈবেদ্য তাম্বুল প্রদান করতে হবে।

## হোমঃ

সতি সম্ভবে শ্রীক্রমে হোমপ্রকরণোক্তেন ক্রমেণ স্থণ্ডিলকল্পনাদিপ্রধানদেবতা-পঞ্চোপচারান্তে—ওঁ ইচ্ছায়ৈ স্বাহা ইচ্ছায়া ইদং ন মম ইত্যাদিরীত্যা—আবরণ-দেবতাক্রমেণ ইচ্ছাঽঽদিভ্যঃ ঈশানান্তাভ্যো দেবতাভ্যঃ একৈকামাজ্যাহুতিং মূলেন প্রধানদেবতায়ৈ দশবারং চ হুত্বা বিধিশেষং নির্বর্তয়েৎ ॥

হোমাকরণপক্ষে বলিমাত্রং দদ্যাৎ। যথা—দেবতায়া দক্ষিণতঃ ত্রিকোণ-বৃত্তচতুরশ্রাত্মকং মণ্ডলং কৃত্বা, ওঁ ঐং ব্যাপকমণ্ডলায় নমঃ ইতি পুষ্পৈরভ্যর্চ্য, অর্ধভক্তপূরিতোদকং সক্ষীরাদিত্রয়ং পাত্রং তত্র বিন্যস্য, ওঁ ওঁ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুং ফট্ স্বাহা ইতি মন্ত্রং ত্রিঃ পঠিত্বা, বলিং প্রদায়, দক্ষকরার্পিতং বামকরতত্ত্বমুদ্রাস্পৃষ্টং ক্ষীরং বল্যুপরি নিষিচ্য সমুদাঞ্চিতবক্ত্রঃ তালত্রয়ং কুর্বন্ নারাচমুদ্রয়া বলিং ভূতৈঃ গ্রাহয়িত্বা, যোনিমুদ্রয়া প্রণমেৎ ইতি ॥

## হোম

সম্ভবপর হলে শ্রীক্রমে হোমপ্রকরণে কথিত ক্রমানুসারে স্থণ্ডিলরচনা থেকে আরম্ভ ক'রে প্রধানদেবতাকে পঞ্চোপচারে অর্চনা করার পর ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ইচ্ছায়ৈ স্বাহা ইচ্ছায়া ইদং ন মম, ইত্যাদি রীতিতে ইচ্ছাশক্তি থেকে আরম্ভ ক'রে ঈশানপর্যন্ত[2] আবরণদেবতাদের প্রত্যেককে যথাক্রমে এক একটি ঘৃতাহুতি এবং মূলমন্ত্রে প্রধানদেবতাকে দশটি আহুতি দিতে হবে। তারপর অবশিষ্ট বিহিত অনুষ্ঠান সম্পন্ন করতে হবে।

হোম করতে না পারলে কেবলমাত্র বলি প্রদান করতে হবে। যথা—দেবতার ডান ধারে ত্রিকোণ-বৃত্ত-চতুরশ্রাত্মক মণ্ডল রচনা ক'রে ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ঐঁ ব্যাপকমণ্ডলায় নমঃ এই মন্ত্রে পুষ্প দিয়ে অর্চনা ক'রে অর্ধেক

---

১ অন্যান্য মন্ত্র—মূলে যেমন।

২ "আবরণার্চনম্" শীর্ষক প্রকরণ দ্রষ্টব্য।

অন্ন ও অর্ধেক জলে পূর্ণ সক্ষীরাদিপাত্রত্রয় স্থাপন করতে হবে। তারপর ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ হ্রীঁ সর্ববিঘ্নকৃদ্ভ্যঃ সর্বভূতেভ্যো হুং ফট্ স্বাহা এই মন্ত্র তিনবার পাঠ ক'রে বলি প্রদান করতে হবে। অতঃপর বামকরকৃততত্ত্বমুদ্রা-স্পৃষ্ট ও দক্ষিণ করে অর্পিত ক্ষীর বলির উপর সিঞ্চন করতঃ মুখ সম্যক্ উত্তোলিত ক'রে তালত্রয় দিয়ে ও বাণমুদ্রা প্রদর্শন ক'রে বলি যথোদ্দিষ্ট ভূতদের দ্বারা গ্রহণ করাতে হবে। এরপর যোনিমুদ্রা প্রদর্শন ক'রে প্রণাম করতে হবে।

## প্রদক্ষিণনতিমূলমন্ত্রজপাঃ

অথ প্রক্ষালিতপাণিঃ প্রদক্ষিণনতীর্বিধায়, তত্তত্তন্ত্রোক্তর্ষ্যাদিন্যাসত্রয়করাঙ্গ-ন্যাসধ্যানান্তে দেবতায়ৈ পুষ্পাঞ্জলিং দত্ত্বা, মূলমষ্টোত্তরশতবারং জপ্ত্বা, পুনর্ন্যাসাদি কৃত্বা, গুহ্যাতিগুহ্যেতি মন্ত্রেণ দেবতাবামহস্তে সামান্যজলেন জপং সমর্পয়েৎ। দেবতাপুংস্ত্বে তু গোপ্তা ত্বং দেবেতি বাচ্যম্। দেব্যা বামকরো দেবস্য দক্ষকরশ্চ জপসমর্পণাধিকরণম্॥

ঋষ্যাদীনামজ্ঞানে—অস্য শ্রীঅমুকমন্ত্রস্য ব্রহ্মণে ঋষয়ে নমঃ ইতি শিরসি, গায়ত্র্যৈ ছন্দসে নমঃ ইতি মুখে, অমুকদেবতায়ৈ নমঃ ইতি হৃদয়ে, ওঁ বীজায় নমঃ ইতি গুহ্যে, হ্রীঁ শক্তয়ে নমঃ ইতি পাদয়োঃ, মম সর্বাভীষ্টসিদ্ধয়ে বিনিয়োগায় নমঃ ইতি করসম্পুটে চ ন্যস্য, মূলেন ত্রির্ব্যাপকং কৃত্বা, উক্তষড়ঙ্গং করাঙ্গয়োঃ বিন্যস্য, তত্তদ্দেবতাঽনুগুণং ধ্যাত্বা, শ্যামাক্রমোক্তান্যতময়া মালয়া শ্রীক্রমোক্ত-বিধিনা জপ্ত্বা স্তুবীত॥

## প্রদক্ষিণ-প্রণাম-মূলমন্ত্রজপ

অতঃপর প্রক্ষালিতহস্ত সাধক প্রদক্ষিণ ও প্রণাম ক'রে সেই সেই তন্ত্রোক্ত ঋষ্যাদিন্যাস, তিনটি ব্যাপকন্যাস, করন্যাস, অঙ্গন্যাস ও ধ্যান সমাপন ক'রে দেবতাকে পুষ্পাঞ্জলি দেবেন। তারপর মূলমন্ত্র এক শ আটবার জপ ক'রে আবার ন্যাসাদি করতঃ 'গুহ্যাতিগুহ্য' ইত্যাদি[1] মন্ত্রে সামান্যার্ঘ্যজলে দেবতার বামহস্তে জপ সমর্পণ করবেন। পুরুষদেবতা হলে পূর্বোক্ত মন্ত্রের "গোপ্ত্রী ত্বং" স্থলে 'গোপ্তা ত্বং' হবে। দেবীর বামকর ও দেবের দক্ষিণকর জপসমর্পণের স্থান।

---

১। মন্ত্রটি এই—গুহ্যাতিগুহ্যগোপ্ত্রী ত্বং গৃহাণাস্মৎকৃতং জপম্।
সিদ্ধির্ভবতু মে দেবি ত্বৎপ্রসাদান্ময়ি স্থিরা॥
দ্রঃ—শ্রীক্রমের 'জপোত্তরাঙ্গমন্ত্রাঃ' শীর্ষক প্রকরণ।

ঋষ্যাদি অজ্ঞাত হলে—অস্য শ্রীঅমুকমন্ত্রস্য ব্রহ্মণে ঋষয়ে নমঃ এই মন্ত্রে শিরে, অস্য শ্রীঅমুকমন্ত্রস্য গায়ত্র্যৈ ছন্দসে নমঃ এই মন্ত্রে মুখে, অস্য শ্রীঅমুক-মন্ত্রস্য অমুকদেবতায়ৈ নমঃ এই মন্ত্রে হৃদয়ে, অস্য শ্রীঅমুকমন্ত্রস্য ওঁ বীজায় নমঃ এই মন্ত্রে গুহ্যে, অস্য শ্রীঅমুকমন্ত্রস্য হ্রীঁ শক্তয়ে নমঃ এই মন্ত্রে পদদ্বয়ে, অস্য শ্রীঅমুকমন্ত্রস্য মম সর্বাভীষ্টসিদ্ধয়ে বিনিয়োগায় নমঃ এই মন্ত্রে করসম্পুটে ন্যাস করতঃ সেই সেই দেবতানুরূপ ধ্যান করবেন এবং শ্যামাক্রমোক্ত কোনো একটি মালা নিয়ে শ্রীক্রমোক্ত বিধিঅনুসারে জপ ক'রে স্তব করবেন।

## দেবতাস্তুতিঃ

সচ্চিৎসুখৈকরূপং সকলজগদ্ভাসসংশ্রয়ীভূতম্।
ভক্তেষ্বনুগ্রহবশাৎ বহুধোপাস্যাত্মকং ভজে বস্তু ॥ ১
পীতারুণাদিভাসং ফলদানায়াভিসন্ধিভেদেন ॥
আসেচনকাবয়বামাসেবে দেবতামিহোপাস্যাম্ ॥ ২
দ্বিচতুঃপ্রমুখৈর্দোর্ভির্বিধৃতবরাভীতিশূলচক্রাদ্যৈঃ।
পালিতাবিশ্বত্রিতয়ঃ পায়াদ্মাং কোঽপি নিরবধির্ভূমা ॥ ৩
বিন্দুত্রিকোণষড়রদ্বিপদলবেদচ্ছদৈঃ সচতুরশ্রৈঃ।
চারুণি বিহারশীলং চক্রে কলয়ামি কিঞ্চন জ্যোতিঃ ॥ ৪
ইচ্ছাঽঽদিভিঃ তথাঽঙ্গৈঃ ব্রাহ্ম্যাদ্যাভির্গণেশ্বরপ্রষ্ঠৈঃ।
ইন্দ্রাদিভিশ্চ পঞ্চভিরাবরণৈঃ স্তৌমি দৈবতং সেব্যম্ ॥ ৫
একার্ণাদিশতার্ণাবধিকৈর্মনুভির্নিরুচ্যমানায়া।
মন্ত্রমনুদেশিকযোপাসকভেদাভিদা চিদাবিঃ স্যাৎ ॥ ৬
কল্পোক্তসমাজপতর্পণাংশহোমাদিমোদিতয়াস্তম্।
বাঞ্ছিতদায়ি বিপক্ষব্যয়দক্ষং ভাতু সাধকশ্রেয়ঃ ॥ ৭
দীনাধীনদয়ারসবশংবদস্মেরসুন্দরাপাঙ্গা।
মূর্তিমতী মম মুনিভির্মহনীয়া ভাগ্যধো (ধ ?) রণী[1] জয়তি ॥ ৮
সাধারণমপি তদিদং স্তোত্রমসাধারণপ্রভাবাঢ্যম্।
পঠতাং ক্রমাবসানে প্রথমে পুংসাং মনীষিতমশেষম্ ॥ ৯
ইতি শ্রীভাসুরানন্দনাথান্তেবাসিনা শুভা।
কৃতোমানন্দনাথেন সাধকশ্রেয়সে স্তুতিঃ ॥

---

১। আমাদের অনুসৃত মুদ্রিত পুস্তকের পাঠ ভাগ্যধোরণী। এটি লিপিকর-বা মুদ্রাকর-প্রমাদ মনে হয়। কেননা, উক্ত পদের কোনো সঙ্গত অর্থ হয় না। আমাদের ধারণা পদটি ভাগ্যধরণী।

## দেবতার স্তব

সচ্চিদানন্দ থেকে অভিন্নরূপ, নিখিলজগৎপ্রতিবিম্বের আশ্রয়ীভূত, ভক্তের প্রতি অনুগ্রহহেতু বহুবিধ উপাস্যরূপাত্মক বস্তুর ভজনা করি। ১

ফলদানের জন্য উদ্দেশভেদে পীত-অরুণাদিপ্রভাযুক্ত অতিপ্রিয়দর্শন যাঁর অবয়ব, এখানে উপাস্য সেই দেবতার সম্যক্ সেবা করি। ২

দ্বি-চতুঃ-প্রমুখহস্তে বিধৃত বর অভয় শূল ও চক্রাদি দ্বারা যিনি বিশ্বত্রয় রক্ষা করেন এমন কোনো ভূমা আমাকে সতত রক্ষা করুন। ৩

বিন্দু-ত্রিকোণ-ষট্‌কোণ-অষ্টদল চতুর্দল ও চতুরস্র দ্বারা রচিত সুন্দর চক্রে কোনো এক জ্যোতি স্থাপন করি। ৪

ইচ্ছাশক্তি ইত্যাদি[১] আবরণদেবতা ষড়ঙ্গদেবতা[২] ব্রাহ্মী ইত্যাদি[৩] আবরণদেবতা গণপতি ইত্যাদি[৪] আবরণদেবতা ও ইন্দ্রাদি[৫] আবরণদেবতা দ্বারা সেবিত এই দেবতার স্তব করি। ৫

একাক্ষর থেকে আরম্ভ ক'রে শতাবধি অক্ষরের দ্বারা যাঁর স্বরূপ কথিত, যন্ত্র-মন্ত্র-গুরু-স্বীয় উপাসক-ভেদাতিশায়ী যিনি, সেই চিৎ প্রকাশিত হোন। ৬

শাস্ত্রোক্ত বিধিনির্দিষ্টসংখ্যক জপ, তার দশাংশ হোম ইত্যাদি দ্বারা যার অস্ত্র মোদিত, যা বাঞ্ছিতপ্রদানকারী বিপক্ষনাশকুশল, সাধকের সেই শ্রেয়ঃ দীপ্ত হোক। ৭

দীন অধীনের প্রতি দয়ারসায়ত্ত অপাঙ্গ যাঁর, মুনিদের দ্বারা পূজনীয়া আমার সেই মূর্তিমতী ভাগ্যধারিকা জয় লাভ করেন। ৮

এই স্তোত্র সাধারণ হলেও অসাধারণ প্রভাবসম্পন্ন। যে-ব্যক্তি এটি পাঠ করেন যথাক্রম পূজাবসানে তার অশেষ অভিলাষ সফল হওয়ার খ্যাতি ছড়ায়। ৯

ভাসুরানন্দনাথের অন্তেবাসী অর্থাৎ গুরুগৃহে বাসকারী ছাত্র উমানন্দনাথ কর্তৃক সাধকের কল্যাণের জন্য এই শুভ্র স্তব রচিত হল।

---

১। ইচ্ছাশক্তি জ্ঞানশক্তি ও ক্রিয়াশক্তি।

২। হৃদয়শক্তি শিরঃশক্তি শিখাশক্তি কবচশক্তি নেত্রশক্তি ও অস্ত্রশক্তি।

৩। ব্রাহ্মী মাহেশ্বরী কৌমারী বৈষ্ণবী বারাহী মাহেন্দ্রী চামুণ্ডা ও মহালক্ষ্মী।

৪। গণপতি দুর্গা বটুক ও ক্ষেত্রপাল।

৫। ইন্দ্র অগ্নি যম নির্ঋতি বরুণ বায়ু সোম ও ঈশান।

## সুবাসিনীপূজাদি বিশেষার্ঘ্যবিসর্জনান্তম্

অথ শ্রীক্রমোক্তেন ক্রমেণ পঞ্চমবর্জং যথার্হপঞ্চমসহিতং বা সুবাসিনীপূজনম্, তত্ত্বত্রয়শোধনম্, হবিঃপ্রতিপত্তিং চ নির্বর্ত্য, মূলেন দেবতামাবাহনবিলোমক্রমেণ আত্মন্যুদ্বাস্য, বিশেষার্ঘ্যং বিসৃজেৎ ॥

## সুবাসিনীপূজা থেকে বিশেষার্ঘ্যবিসর্জনপর্যন্ত

অতঃপর শ্রীক্রমোক্ত ক্রমানুসারে পঞ্চম মকার বাদ দিয়ে অথবা যথার্হ পঞ্চম মকারের সহিত সুবাসিনীপূজা করতে হবে। তারপর তত্ত্বত্রয়শোধন ও হবিঃপ্রতিপত্তি সমাপন ক'রে মূলমন্ত্রে আবাহনের বিপরীতক্রমে স্বহৃদয়ে দেবতার উদ্বাসন করতঃ বিশেষার্ঘ্য বিসর্জন দিতে হবে।

## মন্ত্রসাধনম্

এবং নিত্যসপর্যাং কুর্বন্ শ্যামাক্রমোক্তেন ক্রমেণ পুরশ্চরণজপং তত্তৎকল্পোক্তসংখ্যাকং, অনুক্তাবক্ষরলক্ষসংখ্যাকং, কলৌ তচ্চতুর্গুণিতং, প্রত্যহং ত্রিসহস্রাদিক্রমেণ কৃত্বা, হোমতর্পণব্রাহ্মণভোজনানি তত্তদ্দশাংশং কুর্য্যাৎ। হোমস্ত দ্রব্যবিশেষাদর্শনে আজ্যেনৈব। অথ সিদ্ধমন্ত্রঃ শ্রীক্রমোক্তেন ক্রমেণ নৈমিত্তিকার্চনপরো যদি কাম্যমভিলষেৎ তদুক্তপ্রকারেণ জপাদিকং বিদধ্যাৎ। ইতি সর্বদেবতাসাধারণক্রমঃ।

## মন্ত্রসাধন

এই প্রকারে নিত্যপূজা ক'রে শ্যামাক্রমোক্ত ক্রমানুসারে পুরশ্চরণজপ সেই সেই কল্পোক্তসংখ্যায় করতে হবে। সংখ্যা অনুক্ত থাকলে জপসংখ্যা হবে স্থির এক লক্ষ, কলিযুগে তার চতুর্গুণ। প্রতিদিন তিন সহস্রাদি-ক্রমে এই জপ করতে হবে এবং জপের দশাংশ হোম, তার দশাংশ তর্পণ, তার দশাংশ ব্রাহ্মণভোজন এইরূপ হবে। দ্রব্যবিশেষের অভাব হলে ঘৃতের দ্বারাই হোম করতে হবে। এর পর সিদ্ধমন্ত্র সাধক নৈমিত্তিক পূজারত হয়ে যদি কোনো কাম্যবস্তুর অভিলাষ করেন তা হলে উক্ত প্রকারে জপাদি করবেন। এই হল সর্বদেবতাসাধারণক্রম।

## মন্ত্রাণাং জাতিনির্ণয়ঃ অধিকারিভেদশ্চ

অত্রোপদেশ্যানাং মন্ত্রাণাং সামান্যতো জাতিনির্ণয়োঽধিকারিভেদশ্চ নিরূপ্যতে। সৌত্রামণিতন্ত্রে—

মায়াবীজং ব্রাহ্মণঃ সাক্ষ্মীবীজং ক্ষত্রিয়ঃ স্মৃতম্।
কামবীজং ভবেদ্বৈশ্যো বাগ্ভবং শূদ্র ঈরিতম্ ॥

চতুর্বীজপরিত্যক্তো মন্ত্রঃ পৌলস্ত্যসংজ্ঞকঃ।
চতুর্বীজং ব্রাহ্মণানাং ক্ষত্রিয়াণাং ত্রিবীজকম্।
বীজদ্বয়ং তু বৈশ্যানাং শূদ্রাণাং ত্বেকবীজকম্ ॥ ইতি ॥

অস্যার্থঃ—মায়েতি হৃল্লেখা। শ্রীকামবীজবাগ্‌ভবৈঃ প্রত্যেকং সম্বন্ধা মন্ত্রাঃ ক্রমেণ ব্রাহ্মণাদয়ঃ স্যুঃ ইত্যর্থঃ। চতুর্বীজপরিত্যক্তঃ উক্তবীজচতুষ্টয়-রহিতঃ। চতুরিতি প্রত্যেকং প্রণবাদিবীজচতুষ্টয়সম্বন্ধাঃ মন্ত্রাঃ ইত্যর্থঃ। দাতব্যা ইতি শেষঃ। ইদং চ পদং প্রত্যেকমিতি চ পদং উত্তরত্রাপ্যনুষজ্যতে। ত্রিবীজকং শ্র্যাদিবীজত্রয়যুক্তা ইত্যর্থঃ। বীজদ্বয়ং কামবীজবাগ্‌ভবযুক্তা ইত্যর্থঃ। একমিতি বাগ্‌ভবযুক্তা ইত্যর্থঃ ॥

অত্র মন্ত্রবিশেষাণাং অধিকারিণঃ। কুলমূলাবতারে—

উমামহেশ্বরং চৈব দক্ষিণামূর্ত্ত্যঘোরকম্।
হয়গ্রীবং চ বারাহমষ্টাক্ষরমতঃ পরম্ ॥
প্রণবাদ্যং বাসুদেবং লক্ষ্মীনারায়ণং তথা।
বর্ণত্রয়ে তু দাতব্যং নান্যবর্ণে কদাচন ॥
নারসিংহং পাশুপতং তথা চৈব সুদর্শনম্।
বর্ণদ্বয়ে চ দাতব্যং নান্যয়োশ্চৈব কর্হিচিৎ ॥
অগ্নিমন্ত্রাশ্চ যে কেচিৎ সূর্যমন্ত্রাশ্চ যে তথা।
তারাদিঘৃণিমন্ত্রাশ্চ দাতব্যাশ্চ ত্রিবর্ণকে ॥
আনুষ্টুভং শক্তিমন্ত্রাস্তথা বিন্ধ্যনিবাসিনী।
সমনীলসরস্বত্যা দাতব্যাশ্চাদিবর্ণকে ॥
মাতঙ্গিন্যুগ্রতারা চ কালিকা শ্যামলা তথা।
ছিন্নমস্তা চ বালা চ দাতব্যা সর্ববর্ণকে ॥
তারাদিশ্চ গণেশশ্চ হরিদ্রাসংজ্ঞকস্তথা।
ত্রিবর্ণেষ্বেব দাতব্যঃ কথিতঃ সর্বসিদ্ধিদঃ ॥
ত্রিপুরায়াশ্চ যে মন্ত্রাঃ যে মন্ত্রা বটুকাদয়ঃ।
সর্ববর্ণেষু দাতব্যাঃ পুরস্ত্রীণাং বিশেষতঃ ॥
স্বধাদিহুংফট্‌কারাদি মন্ত্রাণাং প্রশস্যতে ॥ ইতি ॥

## মন্ত্রসমূহের জাতিনির্ণয় এবং অধিকারিভেদ

এখানে উপদেষ্টব্য মন্ত্রের সাধারণভাবে জাতিনির্ণয় ও অধিকারিভেদ বিচার করা হচ্ছে। সৌত্রামণিতন্ত্রে বলা হয়েছে—মায়াবীজ অর্থাৎ হ্রীঁ ব্রাহ্মণ,

শ্রীবীজ অর্থাৎ শ্রীঁ ক্ষত্রিয় বলে পরিচিত। কামবীজ অর্থাৎ ক্লীঁ বৈশ্য আর বাগ্‌ভব অর্থাৎ ঐঁ শূদ্র বলে কথিত। চতুর্বীজরহিত মন্ত্রকে বলা হয় পৌলস্ত্য। চতুর্বীজ ব্রাহ্মণদের, বীজত্রয় ক্ষত্রিয়দের, বীজদ্বয় বৈশ্যদের আর শূদ্রদের একবীজ প্রদান করতে হবে।

এর অর্থ—মায়া হ্রীঁ। হ্রীঁ শ্রীঁ ক্লীঁ ঐঁ এর প্রত্যেকটিসম্বন্ধ মন্ত্র যথাক্রমে ব্রাহ্মণাদি হবে এই হল অর্থ। চতুর্বীজপরিত্যক্তঃ অর্থ উক্তবীজচতুষ্টয়রহিত। চতুঃ বলতে বুঝাচ্ছে প্রণবাদিসহ প্রত্যেকটি বীজযুক্ত সব মন্ত্র। 'দাতব্যাঃ' পদটি অন্বয়ের সময় যোগ করতে হবে। এই 'দাতব্যাঃ' পদ এবং 'প্রত্যেকং' পদ পরে বিবৃত ক্ষেত্রেও যোগ করতে হবে। ত্রিবীজকং মানে শ্রীঁ-আদি বীজত্রয়যুক্ত। বীজদ্বয়ং মানে ক্লীঁ ও ঐঁ এই বীজদ্বয়যুক্ত। একং মানে ঐঁ বীজযুক্ত।

এবার মন্ত্রবিশেষের অধিকারী। কুলমূলাবতারে বলা হয়েছে—উমামহেশ্বর-মন্ত্র, দক্ষিণামূর্তিমন্ত্র, অঘোরমন্ত্র, হয়গ্রীবমন্ত্র, বরাহমন্ত্র, অষ্টাক্ষর অর্থাৎ অষ্টাক্ষর বিষ্ণুমন্ত্র, আদিতে ওঁ সহ বাসুদেবমন্ত্র, লক্ষ্মীনারায়ণমন্ত্র—এই সব মন্ত্র ত্রিবর্ণকে অর্থাৎ ব্রাহ্মণাদি ত্রিবর্ণকে দিতে হয়, কখনো অন্য বর্ণকে নয়। নৃসিংহমন্ত্র, পশুপতিমন্ত্র, সুদর্শনমন্ত্র বর্ণদ্বয়কে দিতে হবে, অন্যদের কখনো নয়। সব অগ্নি-মন্ত্র, সব সূর্যমন্ত্র, আদিতে ওঁ সহ ঘৃণিমন্ত্র[1] ত্রিবর্ণকে দিতে হবে। আনুষ্টুভমন্ত্র অর্থাৎ অষ্টাক্ষরমন্ত্র, শক্তিমন্ত্র, বিন্ধ্যবাসিনীমন্ত্র, সমনীলসরস্বতীমন্ত্র[2] আদিবর্ণকে অর্থাৎ ব্রাহ্মণকে দিতে হবে। মাতঙ্গিনীমন্ত্র, উগ্রতারামন্ত্র, কালিকামন্ত্র, শ্যামা-মন্ত্র, ছিন্নমস্তামন্ত্র, ত্রিপুরাবালামন্ত্র সব বর্ণকেই দেওয়া যায়। আদিতে ওঁ সহ হরিদ্রাগণেশমন্ত্র সর্বসিদ্ধিপ্রদ বলে কথিত। এটি ত্রিবর্ণকে দিতে হবে। ত্রিপুরামন্ত্র বটুকাদিমন্ত্র সব বর্ণকেই, বিশেষ করে, পুরস্ত্রীদের দিতে হয়। নমঃ-আদি এবং হুং ফট্-আদি মন্ত্র বর্ণসঙ্করদের পক্ষে প্রশস্ত।

---

১। ওঁ ঘৃণি সূর্য আদিত্য এই অষ্টাক্ষর সূর্যমন্ত্র। দ্রঃ বৃহৎতন্ত্রসারঃ "অথ সূর্যমন্ত্রাঃ" প্রকরণ। প্রথমে সাধারণভাবে সূর্যমন্ত্রের কথা বলে এখানে বিশেষভাবে এই মন্ত্রের কথা বলা হয়েছে মনে হয়।

২। ম-পঞ্চম বর্ণ: এখানে পঞ্চম বীজাক্ষর। সম অর্থ পঞ্চম বীজাক্ষরের সহিত। পঞ্চম বলা দ্বারা এখানে প্রথম থেকে পঞ্চম বুঝান হয়েছে। ওঁ হ্রীঁ স্ত্রীং হুং ফট্—এটি নীলসরস্বতীর পঞ্চাক্ষর মন্ত্র (দ্রঃ বৃহৎতন্ত্রসারঃ "অথ তারামন্ত্রাঃ" শীর্ষক প্রকরণ)। অতএব, সম পদের দ্বারা নীলসরস্বতীর উক্ত পঞ্চাক্ষর মন্ত্র সূচিত হয়েছে।

## কলৌ সিদ্ধমন্ত্রাঃ

অথ কলৌ সিদ্ধমন্ত্রাঃ—

ত্র্যর্ণ একাক্ষরোঽনুষ্টুপ্ ত্রিবিধো নরকেসরী।
একাক্ষরোঽত্র্যর্ণোঽনুষ্টুব্দ্বিবিধস্তুরগাননঃ॥
চিন্তামণিঃ ক্ষেত্রপালো ভৈরবো যক্ষনায়কঃ।
গোপালো গজবক্ত্রশ্চ চেটকা যক্ষিণী তথা॥
মাতঙ্গী সুন্দরী শ্যামা তারাকর্ণপিশাচিনী।
শবর্য্যেকজটা বামা কালী নীলসরস্বতী॥
ত্রিপুরা কালরাত্রিশ্চ কলবিষ্টপ্রদা ইমে॥ ইতি॥

## কলিযুগে সিদ্ধমন্ত্র

কলিযুগে সিদ্ধমন্ত্র, যথা—ত্র্যক্ষর একাক্ষর ও অষ্টাক্ষর এই ত্রিবিধ নৃসিংহ-মন্ত্র, একাক্ষর কৃষ্ণমন্ত্র, দ্বিবিধ অষ্টাক্ষর হয়গ্রীবমন্ত্র, চিন্তামণিমন্ত্র, ক্ষেত্রপালমন্ত্র, ভৈরবমন্ত্র, কুবেরমন্ত্র, গোপালমন্ত্র, গণেশমন্ত্র, চেটকামন্ত্র, যক্ষিণীমন্ত্র, মাতঙ্গীমন্ত্র, ত্রিপুরসুন্দরীমন্ত্র, শ্যামামন্ত্র তারামন্ত্র, কর্ণপিশাচীমন্ত্র, শবরীমন্ত্র, একজটামন্ত্র, বামামন্ত্র, কালীমন্ত্র, নীলসরস্বতীমন্ত্র, ত্রিপুরামন্ত্র, কালরাত্রিমন্ত্র এই সব কলিযুগে ইষ্টপ্রদ।

## গুরুশিষ্যয়োঃ বর্ণাশ্রমাদিব্যবস্থা

নারদপাঞ্চরাত্রে—

ব্রাহ্মণঃ সর্বকালজ্ঞঃ কুর্য্যাৎ সর্বেরনুগ্রহম্।
তদভাবে দ্বিজশ্রেষ্ঠঃ শান্তাত্মা ভগবন্ময়ঃ॥
ক্ষত্রবিট্শূদ্রজাতীনাং ক্ষত্রিয়োঽনুগ্রহক্ষমঃ।
ক্ষত্রিয়স্যাপি চ গুরোরভাবাদীদৃশো যদি॥
বৈশ্যঃ স্যাত্তেন কার্য্যো বৈ দ্বয়ে নিত্যমনুগ্রহঃ।
সজাতীয়েন শূদ্রেণ তাদৃশেন মহামতে॥
অনুগ্রহাভিষেকৌ চ কার্য্যৌ শূদ্রস্য সর্বথা।
বর্ণোত্তমেঽথ চ গুরৌ সতি বাঽপি শ্রুতেঽপি বা॥
স্বদেশতোঽথবাঽন্যত্র নেদং কার্য্যং শুভার্থিনা।
ক্ষত্রবিট্শূদ্রজাতীয়ঃ প্রতিলোম্যং ন দীক্ষয়েৎ॥ ইতি॥

রুদ্রযামলে—

ন পত্নীং দীক্ষয়েৎ ভর্তা ন পিতা দীক্ষয়েৎ সুতাম্।
ন পুত্রং চ তথা ভ্রাতা ভ্রাতরং নৈব দীক্ষয়েৎ॥ ইতি॥

যোগিনীতন্ত্রে—

নির্বীর্যং তু পিতুর্মন্ত্রং তথা মাতামহস্য চ।
সোদরস্য কনিষ্ঠস্য বৈরিপক্ষাশ্রিতস্য চ ॥ ইতি ॥
কনিষ্ঠস্য স্বাপেক্ষয়া ন্যূনবয়স্কস্য যস্য কস্যাপি ॥

গণেশবিমর্শিন্যাম্—

প্রমাদাচ্চ তথাঽজ্ঞানাৎ পিতুর্দীক্ষাং সমাচরন্।
প্রায়শ্চিত্তং ততঃ কৃত্বা পুনর্দীক্ষাং সমাচরেৎ ॥ ইতি ॥

পিতুরিত্যুপলক্ষণং মাতামহাদীনামপি। প্রায়শ্চিত্তং তু অযুতসাবিত্রীজপঃ সর্বত্র, তথা দর্শনাৎ। সিদ্ধমন্ত্রগ্রহণে তু নায়ং নিষেধঃ।

তথা চ সিদ্ধযামলে—

যদি ভাগ্যবশেনৈব সিদ্ধবিদ্যাং লভেৎ প্রিয়ে।
তয়ৈব তাং তু দীক্ষেত ত্যক্ত্বা গুরুবিচারণাম্ ॥ ইতি ॥

"সিদ্ধমন্ত্রো ন দুষ্যতি" ইতি তন্ত্রান্তরবচনাচ্চ। পুণ্যতীর্থে উপরাগে সতি পিত্রাদেরপি ইষ্টমন্ত্রো গ্রাহ্য এব। তথা চ বৈশম্পায়নসংহিতায়াং ব্যাসবচনং শৌনকং প্রতি—

প্রসন্নহৃদয়ঃ স্বস্থঃ পিতা মে করুণানিধিঃ।
কুরুক্ষেত্রে মহাতীর্থে সূর্যপর্বণি দত্তবান্ ॥ ইতি ॥

প্রকরণাৎ মন্ত্রমিতি সম্বধ্যতে। শৈবাগমেঽপি—

ভিক্ষুভ্যশ্চ বনস্থেভ্যো বর্ণিভ্যশ্চ মহেশ্বরি।
গৃহস্থো ভোগমোক্ষার্থী মন্ত্রদীক্ষাং ন চাচরেৎ ॥
ত্যক্তাগ্নয়ঃ ক্রিয়াহীনাঃ যতয়ো হ্যপরিগ্রহাঃ।
বনস্থাস্তাদৃশা এব বর্ণী ন্যূনাশ্রমী যতঃ ॥

বর্ণী ব্রহ্মচারী ন্যূনাশ্রমী গৃহস্থাপেক্ষয়া। এবং গৃহস্থাতিভিরপি মন্ত্রো ন গ্রাহ্য ইত্যবগম্যতে ॥

## গুরুশিষ্যের বর্ণাশ্রমাদিব্যবস্থা

নারদপাঞ্চরাত্রে বলা হয়েছে—সর্বকালজ্ঞ ব্রাহ্মণ সকলকে অনুগ্রহ করবেন অর্থাৎ দীক্ষা দেবেন। সেরকম ব্রাহ্মণের অভাবে শান্তাত্মা ভগবন্ময় দ্বিজশ্রেষ্ঠ অনুগ্রহ করবেন। ক্ষত্রিয়-বৈশ্য-ও শূদ্র-জাতির মধ্যে ক্ষত্রিয় অনুগ্রহ করতে সক্ষম। ক্ষত্রিয় গুরুর অভাবে যদি এই প্রকার বৈশ্য গুরু পাওয়া যায় তা হ'লে তিনি বৈশ্য ও শূদ্রকে নিত্য অনুগ্রহ করবেন। হে মহামতি, তাদৃশ শূদ্র গুরু শূদ্রের প্রতি সর্বথা অনুগ্রহ করবেন ও তার অভিষেক করবেন। বর্ণোত্তম অর্থাৎ

ব্রাহ্মণ গুরু থাকলে বা এরূপ গুরু আছেন একথা শোনা গেলে, তিনি স্বদেশে থাকুন অথবা অন্যত্র থাকুন, এরূপ ক্ষেত্রে, শুভার্থী অন্য কোনো ব্যক্তি এরূপ করবেন না অর্থাৎ কাউকে দীক্ষা দেবেন না।

রুদ্রযামলে আছে—স্বামী স্ত্রীকে দীক্ষা দেবেন না, পিতা কন্যা ও পুত্রকে দীক্ষা দেবেন না, ভাই ভাইকে দীক্ষা দেবেন না।

যোগিনীতন্ত্রে বলা হয়েছে—পিতা, মাতামহ, সহোদর, কনিষ্ঠ, বৈরিপক্ষাশ্রিত ব্যক্তি এঁদের কাছ থেকে গৃহীত মন্ত্র নির্বীর্য হয়।

'কনিষ্ঠস্থ' পদের দ্বারা নিজের চেয়ে কমবয়সের যে-কোনো ব্যক্তির এই অর্থ বুঝান হইতেছে। গণেশবিমর্শিণীতে আছে—অসাবধানতাবশতঃ তথা অজ্ঞানহেতু পিতার নিকট দীক্ষা নিলে প্রায়শ্চিত্ত ক'রে আবার দীক্ষা নিতে হবে।

এখানে পিতার নিকট বলা উপলক্ষণ। এ দ্বারা মাতামহাদির নিকটও বুঝান হয়েছে। প্রায়শ্চিত্ত অর্থ অযুতগায়ত্রীমন্ত্রজপ। কেননা, সর্বত্র তাই দেখা যায়। সিদ্ধমন্ত্রগ্রহণে কিন্তু এই নিষেধ নেই।

এ সম্পর্কে সিদ্ধযামলের বচন—যদি ভাগ্যবশে সিদ্ধমন্ত্র পাওয়া যায় তা হলে গুরুবিচার না ক'রে তখনি সেই মন্ত্রে দীক্ষা গ্রহণ করা উচিত।

তন্ত্রান্তরের বচনেও আছে—সিদ্ধমন্ত্রে দোষ হয় না। পুণ্যতীর্থে এবং গ্রহণের সময় পিতাদির কাছ থেকেও ইষ্টমন্ত্র গ্রহণ করা যায়। এ সম্পর্কে বৈশম্পায়নসংহিতায় শৌনকের প্রতি ব্যাসের বচন পরিলক্ষিত হয়—আমার প্রসন্নহৃদয় সমাহিতচিত্ত করুণানিধি পিতা মহাতীর্থ কুরুক্ষেত্রে সূর্যপর্বে আমাকে দিয়েছিলেন।

প্রকরণ থেকে বুঝা যায় মন্ত্র দিয়েছিলেন। শৈবাগমে বলা হয়েছে—ওগো মহেশ্বর, ভোগ ও মোক্ষার্থী গৃহস্থ, ভিক্ষু বনবাসী ব্রহ্মচারী এঁদের কাছে মন্ত্রদীক্ষা গ্রহণ করবে না। অগ্নিপরিত্যাগী ক্রিয়াহীনরা যতি অর্থাৎ ভিক্ষু, পত্নিহীনরা বনবাসী ব্রহ্মচারী। কারণ, এরা ন্যূনাশ্রমী অর্থাৎ আশ্রমী হিসাবে নিন্দিত। বর্ণী অর্থ ব্রহ্মচারী, ন্যূনাশ্রমী অর্থাৎ গৃহস্থের তুলনায় ন্যূনাশ্রমী। এ থেকে জানা যাচ্ছে যতিরও গৃহস্থের নিকট মন্ত্র গ্রহণ করতে নেই।

## বয়োভেদেন সিদ্ধিপ্রদা মন্ত্রাঃ

অথ বাল্যযৌবনবার্ধক্যেষু সিদ্ধিপ্রদাঃ মন্ত্রাঃ ক্রমেণ—

বীজমন্ত্রাস্তথা মন্ত্রা মালামন্ত্রা ইতি ত্রিধা।
বীজমন্ত্রা দশার্ণান্তাস্ততো মন্ত্রা নখাবধি ॥

বিংশত্যধিকবর্ণা যে মালামন্ত্রাস্তু তে স্মৃতাঃ। ইতি।

অত এব অবস্থান্তরেঽপি দ্বিগুণজপাৎ সিধ্যন্তি।

## বয়সভেদে সিদ্ধিপ্রদ মন্ত্র

যথাক্রমে বাল্য যৌবন ও বার্দ্ধক্যে সিদ্ধিপ্রদ মন্ত্র—

বীজমন্ত্র, মন্ত্র, মালামন্ত্র এই তিন প্রকার মন্ত্র। অর্থাৎ বাল্যে বীজমন্ত্র, যৌবনে মন্ত্র ও বার্দ্ধক্যে মালামন্ত্র সিদ্ধিপ্রদ। মন্ত্রের বর্ণসংখ্যা ১০ পর্যন্ত হলে তাকে বলা হয় বীজমন্ত্র, ২০ পর্যন্ত হলে তাকে বলা হয় মন্ত্র, আর কুড়ির বেশী হলে তা মালামন্ত্র নামে খ্যাত হয়।

যে বয়সে যে মন্ত্র বিহিত হল তা বিহিত বয়স ভিন্ন অন্য বয়সেও দ্বিগুণজপে সিদ্ধ হবে।

## মন্ত্রাণাং ব্যক্তিবিশেষাঃ

পুংস্ত্রীনপুংসকাঃ প্রোক্তা মনবস্ত্রিবিধা বুধৈঃ।
বষড়ন্তাঃ ফডন্তাশ্চ পুমাংসো মনবঃ স্মৃতাঃ॥
বৌষট্‌স্বাহান্তিমা নার্যো হুং নমোন্তা নপুংসকাঃ। ইতি।

এতেষাং বিনিয়োগস্তু—

বশ্যোচ্চাটনরোধেষু পুমাংসঃ সিদ্ধিদায়কাঃ।
ক্ষুদ্রকর্মরুজাং নাশে স্ত্রীমন্ত্রাঃ শীঘ্রসিদ্ধিদাঃ।
অভিচারে স্মৃতাঃ ক্লীবা এবং তে মনবস্ত্রিধা। ইতি।

## মন্ত্রের পুরুষাদিব্যক্তিবিশেষ

শাস্ত্রে আছে—জ্ঞানীরা পুরুষ-স্ত্রী-নপুংসক এই ত্রিবিধ মন্ত্রের কথা বলেন। যে-সব মন্ত্রের অন্তে বষট্‌ এবং ফট্‌ থাকে সে-সব পুরুষ। যে-সবের অন্তে বৌষট্‌ ও স্বাহা থাকে সে-সব স্ত্রী। আর যে-সবের অন্তে হুং ও নমঃ থাকে সে-সব নপুংসক।

এসবের বিনিয়োগ—বশীকরণ, উচ্চাটন অর্থাৎ স্বদেশভ্রংশন আর রোধ অর্থাৎ স্তম্ভন এই কর্মগুলিতে পুরুষমন্ত্র সিদ্ধিদায়ক। ছোট ছোট কাজে এবং রোগনাশে স্ত্রীমন্ত্র শীঘ্র সিদ্ধি প্রদান করে। আর অভিচারকর্মে নপুংসকমন্ত্র সিদ্ধিপ্রদ। এমনি তিন প্রকার মন্ত্র।

## সিদ্ধারিশোধনপ্রকারঃ

অথাশঙ্কাদীনাং বহূনাং বিচার্যত্বেঽপ্যাবশ্যকমাত্রং লিখ্যতে। তত্র সিদ্ধারিশোধনপ্রকারঃ —

উর্ধ্বাগ্রাভিশ্চ তিরশ্চীভিঃ রেখাভিঃ পঞ্চ পঞ্চভিঃ।
কোষ্ঠষোড়শকং কৃত্বা মাতৃকার্ণৈঃ প্রপূরয়েৎ।
একত্রিরুদ্রনবদৃঙ্নিগমার্কপঙ্‌ক্তি-
নাগাগভূপমনুবাণহয়েষু তিথ্যাম্॥
কামে ক্রমাদকথহপ্রভৃতীন্ মনীষী
বর্ণান্ সমালিখতু ষোড়শষোড়শত্রীন্॥

অস্যার্থঃ—রুদ্রঃ একাদশকোষ্ঠম্। দৃক্ দ্বিতীয়ম্। নিগমাঃ চতুর্থম্। অর্কঃ দ্বাদশম্। পঙ্‌ক্তিঃ দশমম্। নাগঃ অষ্টমম্। ভূপঃ ষোড়শম্। মনবঃ চতুর্দশম্। বাণাঃ পঞ্চমম্। হয়াঃ সপ্তমম্। তিথিঃ পঞ্চদশম্। কামঃ ত্রয়োদশং চেত্যর্থঃ। একাদিতিথ্যন্তেষু কোষ্ঠেষু প্রথমং ক্রমাৎ অকারাদীন্ স্বরান্ বিলিখ্য, ততঃ কাদিতান্তান্, ততঃ থাদিসান্তান্ বর্ণান্ বিলিখ্য, ততঃ প্রথমকোষ্ঠে তৃতীয়ে একাদশে চ হলক্ষান্ বিলিখেৎ ইতি।

বিদিগ্‌গতেষু কোষ্ঠানাং চতুষ্কেষু চতুর্বিহ।
যত্র সাধকনামাদিবর্ণস্তৎসিদ্ধিসংজ্ঞকম্॥
প্রাদক্ষিণ্যক্রমেণাস্মাচ্চতুষ্কত্রিতয়ং পরম্।
সাধ্যং তথা সুসিদ্ধং চ শত্রুশ্চেত্যভিধীয়তে॥
একৈকস্মিন্ চতুষ্কেঽপি যস্মিন্ কোষ্ঠে তদক্ষরম্।
তদাদ্যুক্তক্রমেণৈব সিদ্ধসাধ্যাদিকল্পনা॥
এবং সাধ্যচতুষ্কাদৌ তত্তুল্যস্থানকোষ্ঠতঃ।
সাধ্যসিদ্ধঃ সাধ্যসাধ্যঃ ইত্যাদ্যাখ্যাঃ ক্রমান্মতাঃ॥
[১]সিদ্ধসিদ্ধপ্রভৃত্যর্থং ন তৎষোড়শসন্নসু।
যত্র যস্য মনোরাদ্যো বর্ণঃ সোঽপি তদাহ্বয়ঃ॥

স্পষ্টোঽর্থঃ॥

অথৈতেষাং ফলানি কুলমূলাবতারে—

সিদ্ধঃ সিধ্যতি কালেন সাধ্যঃ সিধ্যতি বা ন বা।
সুসিদ্ধস্তৎক্ষণাদেব অরির্মূলং নিকৃন্ততি॥ ইতি॥

---

১। সিদ্ধসাধ্যপ্রভৃত্যর্থঃ মন্ত্রষোড়শসন্নসু ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

তন্ত্ররাজে—

সিদ্ধসিদ্ধো জপাৎ সিধ্যেৎ দ্বিগুণাৎ সিদ্ধসাধ্যকঃ।
সিদ্ধঃ সুসিদ্ধঃ সংপ্রাপ্তেঃ সিদ্ধারিহন্তি গোত্রজান্ ॥
সাধ্যসিদ্ধোঽতিসংক্লেশাৎ সাধ্যসাধ্যোঽতিদুঃখকৃৎ।
সাধ্যসুসিদ্ধো ভজনাৎ সাধ্যারিঃ স্বস্ত্রিয়ং হরেৎ ॥
সুসিদ্ধসিদ্ধোঽর্ধজপাৎ ফলং দদ্যাৎ যথেপ্সিতম্।
সুসিদ্ধসাধ্যো জাপাদ্যৈঃ সিদ্ধয়ে স্যাদতোঽন্যথা ॥
সুসিদ্ধে চ সুসিদ্ধস্তু পূর্বজন্মকৃতশ্রমঃ।
তস্মাৎ তং সর্বসিদ্ধীনাং সাধনে যোজয়েন্মনুম্ ॥
সুসিদ্ধারিরশেষেণ স্বকুলং মারয়েৎ ধ্রুবম্।
অরিসিদ্ধঃ সুতং হন্যাদরিসাধ্যস্তু কন্যকাম্ ॥
তৎসুসিদ্ধস্তু পত্নীং স্বামর্যরি সাধকাপহঃ ॥ ইতি ॥

সংপ্রাপ্তেঃ প্রাপ্তিমাত্রাৎ। জাপাদ্যৈরিত্যাদ্যশব্দেন হোমতর্পণব্রাহ্মণ-ভোজনানি গৃহ্যন্তে ॥

## সিদ্ধারিশোধনপ্রকার

বিচার্য বহু আশঙ্কা থাকা সত্ত্বেও যা আবশ্যক কেবলমাত্র তাই এখানে লিখিত হচ্ছে। তার মধ্যে সিদ্ধারি[১]শোধনপ্রকার এই রকম—ঊর্ধ্ব অর্থাৎ ঊর্ধ্বাধঃ পাঁচটি আর তিরশ্চী অর্থাৎ বক্র, এক্ষেত্রে দিক্‌চক্রবালের সঙ্গে সমান্তরাল পাঁচটি রেখা দিয়ে ষোল কোষ্ঠবিশিষ্ট একটি চক্র[২] অঙ্কন ক'রে তা মাতৃকাবর্ণে পূর্ণ করতে হবে। কি ক'রে পূর্ণ করা হবে তার নির্দেশ—এক তিন রুদ্র নব দৃক্ নিগম অর্ক পঙ্‌ক্তি ষট্ নাগ ভূপ মনু বাণ হয় তিথি কাম এই সংখ্যক কোষ্ঠে অর্থাৎ ঘরে যথাক্রমে অ থেকে অঃ পর্যন্ত ষোড়শ স্বরবর্ণ, ক থেকে ত পর্যন্ত ষোড়শ ব্যঞ্জনবর্ণ এবং থ থেকে স পর্যন্ত ষোড়শ ব্যঞ্জনবর্ণ এই তিন ষোড়শত্রয় মনীষী ব্যক্তি লিখবেন। রুদ্রাদি সাঙ্কেতিক শব্দ। তার অর্থ—রুদ্র ১১, কাজেই একাদশ কোষ্ঠ। তেমনি দৃক্ দ্বিতীয়। নিগম চতুর্থ। অর্ক দ্বাদশ। পঙ্‌ক্তি দশম। নাগ অষ্টম। ভূপ ষোড়শ। মনু চতুর্দশ। বাণ পঞ্চম। হয় সপ্তম। তিথি পঞ্চদশ। কাম ত্রয়োদশ। এক থেকে আরম্ভ ক'রে তিথি পর্যন্ত সংখ্যক কোষ্ঠে যথাক্রমে অকারাদি স্বরবর্ণ লিখতে

১। সিদ্ধ সাধ্য সুসিদ্ধ এবং অরি—মন্ত্রের এই চার শ্রেণী-বিভাগ করা হয়। দ্রঃ শাস্ত্রমূলক ভারতীয় শক্তিসাধনা, ১ম সং, পৃঃ ৩১৪।

২। এটি অকথহ-চক্র। এ সম্বন্ধে বিস্তৃত বিবরণ, দ্রঃ বৃহৎতন্ত্রসার, বসুমতী ১০ম সং, পৃঃ ১৬ এবং নবভারত পাবলিশার্স প্রকাশিত কুলার্ণবতন্ত্র, ১ম সং, পৃঃ ৩৮৩।

হবে। তারপর, ক থেকে ভ পর্যন্ত বর্ণ লিখতে হবে। এবার লিখতে হবে থ থেকে স পর্যন্ত বর্ণ। অতঃপর প্রথম তৃতীয় ও একাদশ কোষ্ঠে যথাক্রমে হ ল ও ক্ষ লিখতে হবে।

বিদিগ্‌গত কোষ্ঠচতুষ্টয়ের অর্থাৎ পূর্ব-পশ্চিমে অঙ্কিত চতুর্রেখা-রচিত চার কোষ্ঠের প্রথমটির ( উর্দ্ধ-অধঃ ক্রমে ) চার কোষ্ঠের ( উত্তর-দক্ষিণে চতুর্রেখা অঙ্কিত করলেই তা হবে ) নাম হবে সিদ্ধ। এখানে সাধকের নামের আদ্যক্ষর পড়লে তাঁর মন্ত্র হবে সিদ্ধমন্ত্র। প্রদক্ষিণক্রমে তার পর পর চার কোষ্ঠের নাম যথাক্রমে সাধ্য, সুসিদ্ধ ও অরি। যে কোষ্ঠের মধ্যে সাধকের নামের আদ্যক্ষর পড়বে তদনুসারে তাঁর মন্ত্রের সংজ্ঞা সিদ্ধ সাধ্য ইত্যাদি হবে। অকথহচক্র-বিচারে সাধকের নামের আদ্যক্ষরের মতো মন্ত্রের আদ্যক্ষরও নিতে হয়। মন্ত্রের আদ্যক্ষর অনুসারেও সিদ্ধ সাধ্য ইত্যাদি সংজ্ঞা হবে। এমতাবস্থায় মন্ত্রের এইপ্রকার ভাগ হতে পারে—সাধ্যসিদ্ধ, সাধ্যসাধ্য, সাধ্যসুসিদ্ধ, সাধ্য-অরি। সুসিদ্ধসিদ্ধ, সুসিদ্ধসাধ্য, সুসিদ্ধসুসিদ্ধ, সুসিদ্ধ-অরি। অরিসিদ্ধ, অরিসাধ্য, অরিসুসিদ্ধ, অরি-অরি। সিদ্ধসিদ্ধ, সিদ্ধসাধ্য, সিদ্ধসুসিদ্ধ, সিদ্ধঅরি। অকথহচক্রের ষোলঘরে সিদ্ধসিদ্ধাদিবিষয় নেই। পূর্বেই বলা হয়েছে সাধকের নামের আদ্যক্ষর ও মন্ত্রের আদ্যক্ষর নিয়ে তা স্থির করা হয়। অর্থ স্পষ্ট।

কুলমূলাবতারে এ সবের ফল বলা হয়েছে। যথা—সিদ্ধমন্ত্র যথাকালে সিদ্ধ হয়; সাধ্যমন্ত্র সিদ্ধ হতে পারে, নাও হতে পারে; সুসিদ্ধমন্ত্রের তৎক্ষণাৎ সিদ্ধি হয় আর অরিমন্ত্র সমূলে বিনাশ করে।

তন্ত্ররাজে বলা হয়েছে—সিদ্ধসিদ্ধ মন্ত্র নির্দিষ্টসংখ্যক জপে সিদ্ধ হয়, সিদ্ধ-সাধ্যমন্ত্র সিদ্ধ হয় দ্বিগুণ জপে। সিদ্ধসুসিদ্ধমন্ত্রের প্রাপ্তিমাত্র সিদ্ধি হয়; সিদ্ধ-অরিমন্ত্র স্বগোত্রোদ্ভবদের নিধন করে। সাধ্যসিদ্ধ মন্ত্রের অতিকষ্টে সিদ্ধি হয়, সাধ্য-সাধ্যমন্ত্র অতিশয় দুঃখকারী। ভজনের কারণে সাধ্যসুসিদ্ধমন্ত্র সিদ্ধ হয় আর সাধ্যারিমন্ত্র সাধকের স্বীয় পত্নীকে সংহার করে। সুসিদ্ধসিদ্ধ মন্ত্র অর্ধজপেই বাঞ্ছিত ফল প্রদান করে। সুসিদ্ধসাধ্যমন্ত্র জপাদির দ্বারা সিদ্ধ হয়। সুসিদ্ধ-সুসিদ্ধমন্ত্র পূর্বজন্মকৃত সাধনার ফলে সিদ্ধ হয়। অতএব, এই মন্ত্র সর্বসিদ্ধি লাভের জন্য প্রয়োগ করতে হয়। সুসিদ্ধারিমন্ত্র অবশ্যই নিঃশেষে সাধকের স্বকুল ধ্বংস করে। অরিসিদ্ধমন্ত্র পুত্র বধ করে, অরিসাধ্যমন্ত্র বধ করে কন্যা। অরিসুসিদ্ধমন্ত্র সাধকের স্বীয় পত্নী বিনাশ করে আর অরি-অরিমন্ত্র সাধককে বধ করে।

সম্প্রাপ্তেঃ অর্থ প্রাপ্তিমাত্র। জপাদ্যৈঃ পদের আদ্যশব্দ হোম তর্পণ ব্রাহ্মণভোজন সূচিত করছে।

## ঋণধনশোধনপ্রকারঃ

দ্বিগুণীকৃত্য সাধ্যস্থং স্বরব্যঞ্জনমণ্ডলম্।
সাধকাখ্যাক্ষরা তেন মেলয়িত্বাঽষ্টভির্হরেৎ॥
শেষঃ সাধ্যস্তু রাশিঃ স্যাদ্ যোজয়েৎ সাধকে[১]ঽন্যথা।
সাধকাধিকশেষস্তু ঋণী সাধ্যঃ শুভাবহঃ॥
শোধিতো ন্যূনশেষস্তু বর্ণলক্ষজপাচ্ছুভঃ॥ ইতি॥

সাধ্যো মন্ত্রঃ, তেন স্বরব্যঞ্জনসমুদায়েন। অন্যথেতি সাধকনামগতং স্বরব্যঞ্জনসমূহং দ্বিগুণীকৃত্য সাধ্যগতস্বরব্যঞ্জননিকরেণ সম্মেল্য অষ্টভিঃ হরেৎ। শেষং সাধকরাশিং জানীয়াদিত্যর্থঃ। শোধিত ইতি—উক্তেন সিদ্ধারিক্রমেণ শোধিতোঽনুকূলো মন্ত্রো যদি সাধকান্ন্যূনশেষঃ স্যাত্তদা যাবত্যা বর্ণসংখ্যয়া ন্যূনতা তাবল্লক্ষজপাদিনা ঋণমপাকৃত্য পুরশ্চরণাদিকং কুর্যাদিত্যর্থঃ। প্রকারান্তরাণি চান্যতো জ্ঞাতব্যানীতি দিক্।

## ঋণীধনীমন্ত্রবিচারপ্রকার

মন্ত্রের স্বরব্যঞ্জনের সংখ্যা দ্বিগুণ ক'রে তার সঙ্গে সাধকের নামের স্বরব্যঞ্জনসংখ্যা যোগ করতঃ ৮ দিয়ে ভাগ করতে হবে। অবশিষ্ট যা থাকবে তা সাধ্যাঙ্ক। আবার, সাধকের নামের স্বরব্যঞ্জনের সংখ্যা দ্বিগুণ ক'রে তার সঙ্গে মন্ত্রগত স্বরব্যঞ্জনসংখ্যা যোগ করতঃ ৮ দিয়ে ভাগ করতে হবে। অবশিষ্ট যা থাকবে তা সাধকাঙ্ক। সাধ্যাঙ্ক যদি সাধকাঙ্কের চেয়ে অধিক হয় তা হ'লে মন্ত্র হবে ঋণী। ঋণীমন্ত্র শুভাবহ। শোধিত মন্ত্রের অবশিষ্ট যদি পূর্বোক্ত সাধকাঙ্কের চেয়ে কম হয় তা হ'লে মন্ত্র হবে ধনী। ধনী মন্ত্র শুভাবহ নহে[২]। তবে তার বিধান আছে, যে বর্ণসংখ্যায় কম হবে তার লক্ষগুণ জপে মন্ত্র শুভাবহ হবে।

সাধ্যঃ মানে মন্ত্র। তেন অর্থ স্বরব্যঞ্জনসমুদায়ের সহিত। অন্যথা অর্থ সাধকের নামের স্বরব্যঞ্জনসমূহ দ্বিগুণ করে সাধ্য অর্থাৎ মন্ত্রগত স্বরব্যঞ্জনসমূহের সহিত একত্র করে ৮ দিয়ে ভাগ দিতে হবে। শেষং অর্থাৎ যা অবশিষ্ট থাকবে তা সাধকসংখ্যা বুঝতে হবে। শোধিতঃ অর্থ পূর্বোক্ত সিদ্ধারি সাধ্যারি ইত্যাদি মন্ত্র জপের দ্বারা কৃতানুকূল। যদি এরূপ মন্ত্রের পূর্বোক্ত ভাগাবশিষ্ট সাধকের নামের স্বরব্যঞ্জনসংখ্যার চেয়ে কম হয় তা হলে যত বর্ণসংখ্যায় কম

১। সাধকো ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।
২। এ সম্বন্ধে দ্রষ্টব্য বৃহৎতন্ত্রসার, বসুমতী ১০ম সং, পৃঃ ১৭-১৯।

হবে তত লক্ষ জপাদি দ্বারা ঋণ অপসারণ ক'রে পুরশ্চরণাদি করতে হবে। এর প্রকারান্তর অন্য স্থান থেকে জেনে নিতে হবে। এই হ'ল সঙ্কেত।

## ঋণিধনিচক্রম্

কোষ্ঠান্যেকাদশান্যেব বেদেন পূরিতানি চ।
অকারাদিহকারান্তং লিখেৎ কোষ্ঠেষু তত্ত্ববিৎ॥
প্রথমং পঞ্চকোষ্ঠেষু হ্রস্বদীর্ঘক্রমেণ তু।
দ্বয়ং দ্বয়ং লিখেত্তত্র বিচারে খলু সাধকঃ॥
শেষেষ্বেকৈকবর্ণাংস্তু ক্রমতস্তু লিখেৎ সুধীঃ।
ষট্কালকালবিয়দগ্নিসমুদ্রবেদ-
খাকাশশূন্যদহনাঃ খলু সাধ্যবর্ণাঃ।
যুগদ্বিপঞ্চবিয়দম্বরযুক্শনাঙ্ক-
ব্যোমাব্ধিষড্বেদশশিনঃ খলু সাধকার্ণান্॥
নামাজ্ঝলাদকঠবাদৃগজভুক্তশেষং।
জ্ঞাত্বোভয়োরধিকশেষমৃণং ধনং স্যাৎ॥

অস্যার্থঃ—সাধ্যবর্ণান্ স্বরব্যঞ্জনরূপেণ পৃথক্ পৃথক্ তান্ ষট্কলাদ্যঙ্কৈঃ গণিতান্ তথা সাধকনামাক্ষরান্ যুগাদ্যঙ্কৈঃ গণয়িত্বা, অষ্টসঙ্খ্যাভিঃ হৃত্বা উভয়োশ্চ সাধ্যসাধকয়োঃ অধিকং ঋণং শেষং ধনং জ্ঞাত্বা মন্ত্রং দদ্যাৎ।

যদা মন্ত্রশ্চেদৃণী ভবতি তদা মন্ত্রঃ শুভদায়কো ভবতি।
ধনী চেন্মন্ত্রে যদ্যধিকাঙ্কঃ স্যাৎ তদা মন্ত্রং জপেৎ সুধীঃ॥
সমেঽপি চ জপেন্মন্ত্রং ন জপেত্তু ঋণাধিকম্।
শূন্যে মৃত্যুং বিজানীয়াৎ তস্মাচ্ছূন্যং পরিত্যজেৎ॥

রুদ্রযামলে—

ইন্দ্রক্ষ´নেত্ররবিপঞ্চদর্শতুবেদ-
বহ্ন্যাযুধা[1]ষ্টনবভির্গণিতাংশ্চ সাধ্যান্।
দিগ্ভূগিরি[3]ক্ষিতিগজাগ্নিমুনী[2]যুবেদ-
ষড়্বহ্নিভিস্তু গণিতানথ সাধকার্ণান্॥

---

১। ইতি বৃহৎতন্ত্রসারধৃতঃ পাঠঃ। অস্মদনুসৃতপুস্তকধৃতপাঠঃ ট ইতি।
২। ইতি বৃহৎতন্ত্রসারধৃতঃ পাঠঃ। যুগা ইতি অস্মদনুসৃতপুস্তকধৃতঃ পাঠঃ।
৩। ভূগিরি ইতি বৃহৎতন্ত্রসারধৃতঃ পাঠঃ। ভূমুনি ইতি পুরশ্চর্যার্ণবধৃতঃ পাঠঃ; মুগিরিঃ [?] ইতি অস্মদনুসৃতপুস্তকধৃতঃ পাঠঃ।

নামাঙ্কলাদিবচনং বিষ্ণুবিষয়ম্, রামার্চনচন্দ্রিকোক্তত্বাৎ ইতি কেচিৎ। বস্তুতস্তু—পূর্বস্যৈব বিচারণং হ্রস্বশেষং ইন্দ্রক্ষ´[1]মিত্যাদিনামাক্ষরমারভ্য যাবৎ সাধকাক্ষরং ভবেৎ তাবৎসংখ্যাং সপ্তগুণং কৃত্বা ত্রিভিঃ হরেৎ।

যদ্বা—

সাধ্যনামাদ্বিগুণিতং সাধকেন সমন্বিতম্।
অষ্টাভিশ্চ হরেচ্ছেষং তদতদ্বিপরীতকম্ ॥

অস্যার্থঃ—সাধ্যনামাদ্বিগুণিতং সাধকাক্ষরসমন্বিতম্। অষ্টভিশ্চ হরেত্তদঙ্কং। সাধকনামানং স্বরব্যঞ্জনভেদেন দ্বিগুণীকৃত্য সাধ্যেন যুক্তং কৃত্বা অষ্টভিঃ হরেৎ। ইতি ঋণিধনিচক্রম্। ইতি কুলাকুলচক্রবিচারঃ।

## ঋণিধনিচক্র[2]

প্রথমে উর্দ্ধ-অধঃ রেখা টেনে এগারটি কোষ্ঠ করতে হবে। তারপর ঐ রেখাগুলির উপর দিক্চক্রবাল সমান্তরাল রেখা টেনে চার সারি কোষ্ঠ করতে হবে। তত্ত্ববিৎ সাধক এই কোষ্ঠগুলিতে যথাক্রমে অ থেকে হ পর্যন্ত বর্ণ লিখবেন। প্রথম পাঁচ কোষ্ঠে সাধক অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ এই পাঁচ হ্রস্বদীর্ঘযুগ্মক লিখবেন। সুধী সাধক তার পরের প্রত্যেক কোষ্ঠে একেকটি ক'রে বাকী বর্ণগুলি যথাক্রমে লিখবেন। পূর্বোক্ত চার সারি কোষ্ঠের উর্দ্ধ-ভাগে এক সারি ও নিম্নভাগে এক সারি কোষ্ঠ করতে হবে। উপরের সারির কোষ্ঠে সাধকের বাঁ দিক্ থেকে যথাক্রমে ৬ ৮ ৬ ০ ৩ ৪ ৪ ০ ০ ০ ৩ এই অঙ্ক-গুলি লিখবেন। এগুলি সাধ্যবর্ণের অঙ্ক। এবার পূর্বোক্ত নীচের সারির কোষ্ঠে তেমনিভাবে ২ ২ ৫ ০ ০ ২ ১ ০ ৪ ৪ ১ এই অঙ্কগুলি লিখবেন। এগুলি সাধক-নামের বর্ণাঙ্ক। সাধকের নামের স্বর-ও ব্যঞ্জন-বর্ণ পৃথক্ ক'রে ঋণিধনিচক্রের সাধকাঙ্ক-অনুসারে সংখ্যা নির্ণয় করতঃ তাকে ৮ দিয়ে ভাগ দেবেন। তেমনি-ভাবে মন্ত্রের স্বর ও ব্যঞ্জন-বর্ণ পৃথক্ করে ঋণিধনিচক্রের সাধ্যাঙ্ক অনুসারে সংখ্যা নির্ণয় করে তাকে ৮ দিয়ে ভাগ দেবেন। উভয় অবশিষ্টের মধ্যে মন্ত্রের

---

১। ইন্দ্রদর্´ব [?] মিত্যাদি অশুদ্ধমুদ্রিতপুস্তকস্থপাঠঃ।

এই পাঠে লিপিকরপ্রমাদ ঘটেছে মনে হয়। কেননা, ইন্দ্র-অক্ষ-রবি এগুলি একেকটি পৃথক্ শব্দ। রবির 'র' আলাদা করে নেওয়া যায় না। হয় বলতে হয় ইন্দ্রক্ষ´মিত্যাদি। নয় ইন্দ্রক্ষ´রবিমিত্যাদি। নিত্যোৎসবের সম্পাদকও প্রশ্নবোধক? চিহ্ন দ্বারা সন্দেহ প্রকাশ করেছেন। এইজন্য আমরা যা যুক্তিযুক্ত শুদ্ধ পাঠ মনে হয়েছে সেই পাঠ গ্রহণ করেছি।

২। দ্রঃ নবভারত পাবলিশার্স প্রকাশিত কুলার্ণবতন্ত্রম্, পৃঃ ৫৯০। বসুমতী প্রকাশিত বৃহৎতন্ত্রসার, ১০ম সং, পৃঃ ১৮।

অবশিষ্ট যদি নামের অবশিষ্টের চেয়ে বেশী হয় তবে মন্ত্র হবে ঋণী আর তার বিপরীত হলে হবে ধনী।

এর অর্থ—সাধ্যবর্ণ অর্থাৎ মন্ত্রের বর্ণ স্বর ও ব্যঞ্জন হিসাবে পৃথক্ করে, ষট্‌কলাদ্যঙ্কৈঃ মানে ৬ ৬ ইত্যাদি অঙ্কানুসারে গণনা করতে হবে। তেমনি সাধকের নামের বর্ণ অনুরূপভাবে, যুগ্মাদ্যঙ্কৈঃ মানে ২ ২ ইত্যাদি অঙ্কানুসারে গণনা করতে হবে। এবার প্রাপ্ত সাধ্যসংখ্যাকে ৮ দিয়ে ভাগ দিতে হবে। তেমনিভাবে, প্রাপ্ত সাধকসংখ্যাকেও ৮ দিয়ে ভাগ দিতে হবে। উভয় অবশিষ্টের মধ্যে যদি সাধ্যের অবশিষ্ট বেশী হয় তবে মন্ত্র হবে ঋণী আর কম হলে হবে ধনী, এইটি জেনে তবে মন্ত্র প্রদান করতে হবে।

মন্ত্র যদি ঋণী হয় তা হ'লে সে-মন্ত্র শুভদায়ক হয়। ধনী মন্ত্রে যদি সংখ্যাধিক্য থাকে তা হ'লে সুধী সাধক সেই মন্ত্র জপ করবেন। সমাস সংখ্যা থাকলেও জপ করবেন। কিন্তু ঋণী মন্ত্রে যদি সংখ্যাধিক্য থাকে সে-মন্ত্র জপ করবেন না। যদি পূর্বোক্ত অবশিষ্ট উভয়ক্ষেত্রেই শূন্য হয় তা হলে সে-মন্ত্র জপ করলে মৃত্যু হবে। অতএব শূন্য পরিত্যাগ করতে হবে।

রুদ্রযামলে আছে—ইন্দ্র = ১, ঋক্ষ = ২৭, নেত্র = ২, রবি = ১২, পঞ্চদশ = ১৫, ঋতু = ৬, বেদ = ৪, বহ্নি = ৩, আয়ুধ = ৮, অষ্ট = ৮, নব = ৯, এই অঙ্কগুলির দ্বারা সাধ্যবর্ণ গুণিত হয়। আর দিক্ = ১০, ভূ = ১; গিরি = ৮ ( মুনি = ৭ ), শ্রুতি = ৪, গজ = ৮, অগ্নি = ৩, মুনি = ৭, ইষু = ৫, বেদ = ৪, ষট্ = ৬, বহ্নি = ৩, এই অঙ্কগুলি দ্বারা সাধকবর্ণ গুণিত হয়।

নামাজ্‌ঝলাদ্ ইত্যাদি বচন কেউ কেউ বিরুবিষয়ক মনে করেন, কেন না, এটি রামার্চনচন্দ্রিকায় উদ্ধৃত হয়েছে। বস্তুতঃ এটি কিন্তু পূর্বোক্তের অবশিষ্ট বিচার। ইন্দ্রর্ক্ষমিত্যাদি দ্বারা বলা হয়েছে সাধকের নামের অক্ষরসংখ্যা এই গণনানুসারে নির্ণয় করে সেই সংখ্যাকে ৭ দিয়ে গুণ করে ৩ দিয়ে ভাগ করতে হবে।

অথবা, সাধ্যনাম দ্বিগুণিত ক'রে সাধকনামের সঙ্গে যুক্ত ক'রে তাকে ৮ দিয়ে ভাগ করতে হবে। অন্যটি হবে তার বিপরীত।

এর অর্থ—সাধ্যনাম অর্থাৎ সাধ্যবর্ণের সংখ্যা দ্বিগুণ ক'রে তার সঙ্গে সাধকের নামের বর্ণসংখ্যা যোগ করতে হবে। তার পর, তাকে ৮ দিয়ে ভাগ করতে হবে। অন্যটি, সাধকের নামের বর্ণ স্বর ও ব্যঞ্জনভেদে পৃথক্ ক'রে যে-সংখ্যা হবে তাকে দ্বিগুণ ক'রে তার সঙ্গে সাধ্যের বর্ণ স্বর-ও ব্যঞ্জনভেদে পৃথক্

ক'রে যে-সংখ্যা পাওয়া যাবে তা যোগ ক'রে তা ৮ দিয়ে ভাগ দিতে হবে। এই হল ঋণিধনিচক্র। এই হল কুলাকুলচক্রবিচার[1]।

## কুলাকুলচক্রবিচারাপবাদঃ

অথ তদপবাদঃ—কুলার্ণবসোমসিদ্ধান্তরত্নসাগররুদ্রযামলকুলমূলাবতারাগস্ত্যসংহিতাসিদ্ধান্তশেখরাদিবচনগতোঽপুনরুক্তঃ সংগৃহ্যতে—

একাক্ষরে তথা কূটে ত্রৈপুরে স্ত্রীসমর্পিতে।
স্বপ্নলব্দে নৃসিংহার্কবরাহাণাং মনুষ্বপি ॥
প্রাসাদে প্রণবে তদ্বৎ সপিণ্ডাক্ষরমন্ত্রকে।
মৃত্যুঞ্জয়ে চ পাশাদ্যে বৈষ্ণবে চণ্ডনায়কে ॥
ব্যোমব্যাপিনি মায়ায়াং মালামন্ত্রেঽঘোরকে।
একত্রিপঞ্চষট্‌সপ্তেভাঙ্করুদ্রাক্ষরেষু চ ॥
নপুংসকে চ দত্তার্ণে কালিকাশ্যামলামনৌ।
সিদ্ধকালীচণ্ডিকয়োঃ মন্ত্রে রামমনুষ্বপি ॥
গোপালমাতৃকামন্ত্রে হরবল্লভয়া সহ।
শ্রীবিদ্যা সিদ্ধবিদ্যা চ মাতঙ্গী ভুবনেশ্বরী ॥
পদ্মাবতী মধুমতী দত্তাত্রেয়শ্চ পার্বতী।
মিত্রেশোড্‌ডীশষষ্ঠীশচর্যানন্দমনুষ্বপি ॥
সপ্তপ্রণবমন্ত্রাণাং হরিদ্রোচ্ছিষ্টয়োরপি।
আসুরী সুমুখী চৈব রেণুকা চ সরস্বতী ॥
কুক্তোদ্‌ভবার্ণবশ্চৈব মতঙ্গগণিকস্য চ।
শাবরাণাং চ মন্ত্রাণাং বৃদ্ধজপ্তমনুষ্বপি ॥
কুলাগতানাং মন্ত্রাণাং সিদ্ধারীন্নৈব শোধয়েৎ।
বহুরূপাহ্বয়ে মন্ত্রে জৈনবৌদ্ধমনুষ্বপি ॥
সিদ্ধারিত্বাদি ধনিতামৃণিতাং চ ন শোধয়েৎ ॥

কূটে কূটাক্ষরে মন্ত্রে। স্ত্রীসমর্পিতে স্ত্রীবিশেষসমর্পিতে ইত্যর্থঃ। তথা চ তন্ত্রান্তরে—

---

১। উমানন্দনাথ 'ইতি কুলাকুলচক্রবিচারঃ' লিখেছেন বটে কিন্তু আলোচ্যপ্রকরণে কুলাকুলচক্রবিচারের কথা কোথাও নেই। তাতে অনুমান হয়, উমানন্দনাথের মূল রচনায় এটি ছিল। কিন্তু যে সব পুঁথি অবলম্বন ক'রে নিত্যোৎসব ছাপান হয়েছে তাতে এই অংশটি বাদ পড়েছে। কুলাকুলচক্র সম্বন্ধে দ্রঃ বৃহৎতন্ত্রসার, বসুমতী ১০ম সং, পৃঃ ১০—১১ ; নবভারত পাবলিশার্স প্রকাশিত কুলার্ণবতন্ত্র, পৃঃ ৩১১।

সাধ্বী চৈব সদাচারা গুরুভক্তা জিতেন্দ্রিয়া।
সর্বমন্ত্রার্থতত্ত্বজ্ঞা সুশীলা পূজনে রতা।
গুরুযোগ্যা ভবেৎ সা হি বিধবা পরিবর্জিতা।
স্ত্রিয়ো দীক্ষা শুভা প্রোক্তা মাতুশ্চাষ্টগুণা স্মৃতা॥ ইতি॥

স্বপ্নলব্ধ ইত্যত্র চ কর্তব্যতাবিশেষো যথা—

স্বপ্নলব্ধে তু কলশে গুরোঃ প্রাণং নিবেশ্য চ।
বটপত্রে কুঙ্কুমেন লিখিত্বা গ্রহণং শুভম্।
ততঃ শুদ্ধিমবাপ্নোতি হ্যন্যথা বিফলং ভবেৎ॥ ইতি॥

ইদং তু সদ্গুরোরভাবে। তৎসম্ভবে তু তত এব গৃহ্ণীয়াৎ ইতি। প্রাসাদে প্রাসাদবীজাদ্যে। পাশঃ পাশবীজম্। ব্যোমব্যাপিনি হকারাদৌ। মায়ায়াং হৃল্লেখায়াম্। অঙ্কে নবাক্ষরে। দন্তার্ণে দ্বাত্রিংশদক্ষরে। হরিদ্রোচ্ছিষ্টয়োঃ তত্তদ্গণপত্যোঃ। অণুঃ মন্ত্র ইতি। কেষাঞ্চিন্মন্ত্রাণাং শাপাভাব উক্তো বাতুলাগমে—

পুরা শাপবিহীনং চ বর্ততে মন্ত্রপঞ্চকম্।
শ্রীবিদ্যাসাল্বং মন্ত্রং নৃসিংহার্কবরাহকম্॥ ইতি॥

তন্ত্রান্তরে তু—

মন্ত্রাদিষু চ সর্বেষু হৃল্লেখাকামবীজকম্।
শ্রীবীজং বা বিনিক্ষিপ্য জপেন্মন্ত্রস্য সিদ্ধয়ে।
তারসম্পুটিতো বাঽপি দুষ্টমন্ত্রোঽপি সিধ্যতি॥ ইতি॥

হিরণ্যগর্ভসংহিতায়াম্—

স্বনামাদিবর্ণৈঃ স্বমিত্রাক্ষরৈর্বা
মনুং সম্পুটীকৃত্য যেঽনুস্মরন্তি॥
স মন্ত্রস্তেষাং সিধ্যতীতি শেষঃ। অনুস্মরণং জপঃ।

তন্ত্রান্তরে তু—

যত্র যস্য ভবেৎ ভক্তিবিশেষঃ স মনূত্তমঃ।
বৈরিকোষ্ঠমনুপ্রাপ্তঃ সিদ্ধিদস্তস্য জায়তে॥
গুরোরনুজ্ঞামাত্রেণ দুষ্টমন্ত্রোঽপি সিধ্যতি।
গুরুং বিলঙ্ঘ্য শাস্ত্রেঽস্মিন্নাধিকারঃ সুরেশ্বরি॥ ইতি॥

তথাপি রিপোরনুকূলেন মন্ত্রেণ অভিচারাদৌ ক্রিয়মাণে সাধকস্যৈবানিষ্টাপত্ত্যা সিদ্ধার্যাদিবিচারঃ কর্তব্য ইতি তন্ত্ররাজমতম্। বস্তুতস্তু—

নিত্যনৈমিত্তিকাস্মুক্তিঃ কাম্যাদৈহিকমেব হি।
প্রয়োগাৎ পরলোকস্য হানিরেব তু জায়তে ॥

ইতি বচনাৎ নিত্যনৈমিত্তিকমাত্রপরো ভবেৎ ইত্যুচিতমিতি দিক্ ॥

## কুলাকুলবিচারের অপবাদ

কুলাকুলবিচারের[1] অপবাদ অর্থাৎ বাধক বিধি—কুলার্ণব সোমসিদ্ধান্ত রত্নসাগর রুদ্রযামল কুলমূলাবতার অগস্ত্যসংহিতা সিদ্ধান্তশেখরাদির বচন পুনরুক্তি বর্জন ক'রে সংগ্রহ করা হয়েছে। যথা—একাক্ষরমন্ত্র, কূটাক্ষরমন্ত্র, স্ত্রীবিশেষের দ্বারা প্রদত্ত মন্ত্র, স্বপ্নলব্ধ মন্ত্র, নৃসিংহমন্ত্র, সূর্যমন্ত্র, বরাহমন্ত্র, হৌঁ এই বীজমন্ত্র, ওঁ এই বীজমন্ত্র, সপিণ্ডাক্ষরমন্ত্র, মৃত্যুঞ্জয়মন্ত্র, পাশাদ্যমন্ত্র অর্থাৎ আঁ এই বীজ আদিতে আছে এরূপমন্ত্র, বিষ্ণুমন্ত্র, চণ্ডনায়কমন্ত্র, হকারাদিমন্ত্র, স্ত্রীঁ এই বীজমন্ত্র, মালামন্ত্র অর্থাৎ বিংশতির ঊর্ধ্বসংখ্যঅক্ষরযুক্ত মন্ত্র, অঘোরমন্ত্র, এক-তিন-পাঁচ-ছয়-সাত-আট-নয়-এগার-অক্ষরমন্ত্র, নপুংসকমন্ত্র অর্থাৎ যার অন্তে 'নমঃ' আছে এরূপমন্ত্র, দ্বাত্রিংশদক্ষরমন্ত্র, কালিকামন্ত্র, শ্যামামন্ত্র, সিদ্ধকালীমন্ত্র, চণ্ডিকামন্ত্র, স্বাহাসহ গোপালমন্ত্র ও মাতৃকামন্ত্র, শ্রীবিদ্যা, সিদ্ধবিদ্যা, মাতঙ্গীমন্ত্র, ভুবনেশ্বরী-

১। কুলাকুলবিচার—কুলাকুলচক্র এঁকে বিচার করতে হবে। বায়ু অগ্নি ভূ জল ও আকাশ এই পঞ্চভূতাত্মক পঞ্চাশটি বর্ণের জন্য ঊর্ধ্ব-অধঃ-ক্রমে পাঁচটি ঘর করতে হবে। পাঁচ ঘরের মাথায় যথাক্রমে বায়ু-আদি পাঁচটি নাম লিখতে হবে। এই হল কুলাকুলচক্র। উক্ত ঘরগুলিতে পঞ্চাশটি বর্ণ বিন্যাস করতে হবে। বিন্যাস হবে এইভাবে—অগ্নির ঘর থেকে আরম্ভ করে প্রথমে পাঁচ ঘরে পাঁচ হ্রস্বস্বর, তার পর পাঁচ দীর্ঘস্বর; তারপর এ ঐ ও ঔ অং (২), তারপর ক্রমে ক থেকে ঙ, চ থেকে ঞ, ট থেকে ণ, ত থেকে ন, প থেকে ম, য থেকে শ, সবশেষে ষ ক্ষ ল স হ। এতে দাঁড়াল বায়ুর ঘরে অ আ এ ক চ ট ত প য ষ অর্থাৎ এইগুলি বায়ব্য বা মারুত বর্ণ; অগ্নির ঘরে ই ঈ ঐ খ ছ ঠ থ ফ র ক্ষ অর্থাৎ এই গুলি আগ্নেয় বর্ণ; ভূমের ঘরে উ ঊ ও গ জ ড দ ব ল ল অর্থাৎ এগুলি পার্থিব বর্ণ; জলের ঘরে ঋ ৠ ঔ ঘ ঝ ঢ ধ ভ ব স অর্থাৎ এগুলি বারুণ বর্ণ; আর আকাশের ঘরে ৯ ৡ অং (২) ঙ ঞ ণ ন ম শ হ অর্থাৎ এইগুলি ব্যোমবর্ণ। কুলাকুল বিচারের সময় মন্ত্রগ্রহীতার নামের আদ্যক্ষর ও গ্রহণীয় মন্ত্রের আদ্যক্ষর নিয়ে বিচার করতে হয়। যদি উভয় আদ্যক্ষর পূর্বোক্ত কোনো একই ঘরে পড়ে তা হ'লে মন্ত্র হবে স্বকুল বা কুল, তা নাহলে অকুল। এই হল কুলাকুলের তাৎপর্য। স্বকুল মন্ত্র শুভ অতএব গ্রহণীয়। উভয় আদ্যক্ষর এক ঘরে না পড়ে যদি একে অপরের মিত্রঘরে পড়ে তা হলে সে-মন্ত্র গ্রহণযোগ্য কিন্তু একে অপরের শত্রুঘরে পড়লে সে-মন্ত্র বর্জনীয়। দৃষ্টান্তস্বরূপ বলা যায়—বারুণবর্ণ এবং ভৌমবর্ণ পরস্পর মিত্র, মারুতবর্ণ ও আগ্নেয়বর্ণ পরস্পরমিত্র। মারুতবর্ণ ও পার্থিববর্ণ পরস্পর শত্রু, আগ্নেয়বর্ণ ও বারুণবর্ণ এবং আগ্নেয়বর্ণ ও পার্থিববর্ণ পরস্পর শত্রু। ব্যোমবর্ণ সব বর্ণের মিত্র।-এ সম্বন্ধে দ্রঃ বৃহৎতন্ত্রসার, বসুমতী ১০ম সং, পৃঃ ১০-১১

মন্ত্র, পদ্মাবতীমন্ত্র, মধুমতীমন্ত্র, দত্তাত্রেয়মন্ত্র, পার্বতীমন্ত্র, মিত্রেশমন্ত্র, উড্ডীশমন্ত্র, ষষ্ঠীশমন্ত্র, চর্যানন্দমন্ত্র, সপ্তপ্রণবমন্ত্র, হরিদ্রাগণেশমন্ত্র ও উচ্ছিষ্টগণেশমন্ত্র, আসুরীমন্ত্র, সুমুখীমন্ত্র, রেণুকামন্ত্র, সরস্বতীমন্ত্র, অগস্ত্যমন্ত্র, মতঙ্গগণিকমন্ত্র, শাবরমন্ত্র, বুদ্ধদের দ্বারা জপ্তমন্ত্র, কুলাগতমন্ত্র—এই সবের সিদ্ধারিত্ব বিচার করতে নেই। বহুরূপাহ্‌বয়মন্ত্র, জৈন ও বৌদ্ধমন্ত্র এ সবেরও সিদ্ধারিত্ব, ধনিতা ঋণিতা বিচার করতে নেই। কূটে অর্থ কূটাক্ষরমন্ত্রে। স্ত্রী-সমর্পিতে অর্থ স্ত্রীবিশেষের দ্বারা প্রদত্ত। এ সম্পর্কে তন্ত্রান্তরে বলা হয়েছে—সাধ্বী সদাচারপরায়ণা গুরুভক্তা জিতেন্দ্রিয়া সর্বমন্ত্রার্থতত্ত্বজ্ঞা সুশীলা পূজানিরতা স্ত্রী, গুরুযোগ্যা। বিধবাকে বর্জন করতে হবে। স্ত্রীলোকের নিকট প্রাপ্ত দীক্ষা কল্যাণকর; মায়ের নিকট প্রাপ্ত দীক্ষা আটগুণ কল্যাণকর।

স্বপ্নলব্ধ মন্ত্র সম্বন্ধে কর্তব্যতাবিশেষ নির্দিষ্ট হয়েছে, যথা—স্বপ্নলব্ধ মন্ত্রের বেলা কলশে গুরুর প্রাণপ্রতিষ্ঠা ক'রে তার কাছে বটপত্রে কুঙ্কুমের দ্বারা লিখিত স্বপ্নলব্ধ মন্ত্রগ্রহণ শুভ। এইরূপ করলে মন্ত্র শুদ্ধিপ্রাপ্ত হয়, অন্যথা বিফল হয়।

সদ্‌গুরুর অভাবে এই ব্যবস্থা। সদ্‌গুরু থাকলে তাঁর কাছ থেকে স্বপ্নলব্ধ মন্ত্র গ্রহণ করতে হবে। প্রাসাদে অর্থ প্রাসাদবীজাদিতে। পাশঃ অর্থ পাশবীজ। ব্যোমব্যাপিনি অর্থ হকারাদিতে, মায়ায়াং অর্থ হ্রীং এই বীজে। অঙ্কে অর্থ নবাক্ষরে। দন্তার্ণে অর্থ দ্বাত্রিংশদক্ষরে। হরিদ্রোচ্ছিষ্টয়োঃ মানে হরিদ্রা ও উচ্ছিষ্ট নামক দুই গণেশের। অস্ত্র মানে মন্ত্র। কোনো কোনো মন্ত্রের শাপাভাবের কথা বলা হয়েছে বাতুলাগমে। যথা—পূর্বকালে মন্ত্রপঞ্চক শাপবিহীন ছিল। এই মন্ত্রপঞ্চক শ্রীবিদ্যা, 'সাল্‌ব'মন্ত্র, নৃসিংহমন্ত্র, সূর্যমন্ত্র আর বরাহমন্ত্র।

তন্ত্রান্তরে আছে—সব মন্ত্রের আদিতে হ্রীঁ ক্লীঁ শ্রীঁ বীজ যোগ করে জপ করলে মন্ত্রের সিদ্ধি হয়। হিরণ্যগর্ভসংহিতায় বলা হয়েছে—স্বীয় নামের আদ্যক্ষর বা স্বীয় মিত্রাক্ষরের দ্বারা সম্পুটিত ক'রে যারা মন্ত্র জপ করে তাদের সেই মন্ত্রের সিদ্ধি হয়। অনুস্মরণং অর্থ জপ।

তন্ত্রান্তরে আছে—যার যাতে ভক্তি হয় তাই তার পক্ষে উত্তম মন্ত্র। সে-মন্ত্র যদি অরিকোষ্ঠগত হয় তা হলেও তা তার পক্ষে সিদ্ধিদায়ক হবে। গুরুর অনুজ্ঞামাত্রে দুষ্টমন্ত্রও সিদ্ধিদায়ক হয়। ওগো সুরেশ্বরি, গুরুকে লঙ্ঘন করে এই শাস্ত্রে কারো অধিকার নেই।

শত্রুর অনুকূল মন্ত্রে অভিচারাদি করা হ'লে তাতে সাধকের অনিষ্টাপত্তিহেতু সিদ্ধারিত্ব ইত্যাদি বিচার কর্তব্য, এই হল তন্ত্ররাজতন্ত্রের মত।

বস্তুতঃ শাস্ত্রে আছে—নিত্যনৈমিত্তিক পূজায় মুক্তি লাভ হয়, কাম্যপূজায় ঐহিক ফললাভ হয় আর অভিচারাদিতে মন্ত্রের প্রয়োগে পরলোকের হানি হয়।

এই বচনানুসারে নিত্যনৈমিত্তিকপূজাপরায়ণ হওয়া উচিত, এই হল সঙ্কেত।

## মন্ত্রাণাং সংস্কারাঃ

ছিন্নত্বাদিকপঞ্চাশদ্দোষশান্ত্যৈ নিরূপ্যতে।
সংস্কারদশকং সপ্তকোটিমন্ত্রগণে ক্রমাৎ॥
জননং জীবনং পশ্চাৎ তাড়নং বোধনং তথা।
অথাভিষেকো বিমলীকরণাপ্যায়নে পুনঃ।
তর্পণং দীপনং গুপ্তির্দশৈতা মন্ত্রসংক্রিয়াঃ॥

জননং যথা—

ভূর্জপত্রে লিখেৎ সম্যক্ ত্রিকোণং রোচনাদিভিঃ।
বারুণং কোণমারভ্য সপ্তধা বিভজেৎ সমম্॥
এবমীশাগ্নিকোণাভ্যাং জায়ন্তে তত্র যোনয়ঃ।
নববেদমিতাস্তত্র বিলিখেন্মাতৃকাঃ ক্রমাৎ॥
অকারাদিহকারান্তামীশাদিবরুণাবধি।
দেবীং তত্র সমাবাহ্য পূজয়েচ্চন্দনাদিভিঃ॥
ততঃ সমুদ্ধরেন্মন্ত্রং জননং তদুদীরিতম্॥

দীপনং যথা—

জপোহংসপুটিত্যাস্য সহস্রং দীপনং স্মৃতম্।
(হংস+মন্ত্রঃ+সোঽহম্।)

বোধনং যথা—

নভোবহ্নীন্দুযুক্তার্ধী সম্পুটস্য জপো মনোঃ।
সহস্রপঞ্চকমিতো বোধনং তৎ স্মৃতং বুধৈঃ।
(হ্রুং+মন্ত্রঃ+হ্রুম্)

তাড়নং যথা—

সহস্রং প্রজপেদস্ত্রপুটিতং তাড়নং তু তৎ॥
(ফট্+মন্ত্রঃ+ফট্)

অভিষেকো যথা—

বাগ্‌ঘংসতারৈর্জপ্তেন সহস্রং পাথসা মনুম্।
অভিষিঞ্চেত বাগাদ্যৈরভিষেকোঽয়মীরিতঃ॥
(ঐঁ হংসঃ ওঁ ইতি)

---

১। হংসংপু—ইতি পাঠান্তরং পুস্তকান্তরে।

বিমলীকরণং যথা—

হরির্বহ্ন্যন্বিতস্তারী বষডন্ত ধ্রুবাদিকঃ।
সহস্রং তৎপুটং জপ্যাদ্বিমলীকরণং মনোঃ।
( ওঁ ত্রোঁ বষট্ + মন্ত্রঃ + বষট্ ত্রোঁ ওঁ )

জীবনং যথা—

স্বধাবষট্‌পুটং জপ্যাৎ সহস্রং জীবনে মনুম্।
( স্বধা বষট্ + মন্ত্রঃ + বষট্ স্বধা। )

তর্পণং যথা—

ক্ষীরাজ্যমৃতপাথোভিস্তর্পণে তর্পয়েন্মনুম্।

গোপনং যথা—

জপেন্মায়াপুটং মন্ত্রং সহস্রং গোপনং হি তৎ।
( হ্রীঁ + মন্ত্রঃ + হ্রীম্ )

আপ্যায়নং যথা—

বালাতার্তীয়বীজেন গগনাদ্যেন সম্পুটম্।
সহস্রং প্রজপেন্মন্ত্রমেতদাপ্যায়নং মতম্।
( হ্সৌঃ + মন্ত্রঃ + হ্সৌঃ )

অস্যার্থঃ—বিভজেৎ তির্যগ্রেখাভিরিত্যর্থঃ। এবং সপ্তধা। তত্র পৃথুত্রিকোণে যোনয়োঽষ্টানি ত্রিকোণানি। নববেদমিতাঃ একোনপঞ্চাশৎ। ঈশাদি ঈশানকোণাদি। বরুণাবধি স্বাগ্রবারুণকোণপর্যন্তম্। দেবীং মাতৃকাং দেবতাং স্বোপাস্যমন্ত্রদেবতাং বা। চন্দনাদিভিঃ—আদিশব্দেন পুষ্পাদীনি গৃহ্যন্তে। পঞ্চোপচারৈঃ ইত্যর্থঃ। সমুদ্ধরেৎ স্বোপাস্যমন্ত্রবর্ণান্ ক্রমেণ তত্তৎকোষ্ঠেভ্যো গৃহীত্বা পত্রান্তরে লিখেদিত্যর্থঃ। জননং জননাখ্যসংস্কারঃ। এবমেব দীপনাদয়োঽপি। হংসপুটস্য আদ্যন্তয়োঃ হংসমন্ত্রসম্পুটিতস্য। অস্য স্বোপাস্যমন্ত্রস্য। নভো হকারঃ, বহ্নিঃ রকারঃ, ইন্দুঃ বিন্দুঃ, তৈর্যুক্তোঽর্ঘী উকারঃ, তেন হ্রূঁ এতেন সম্পুটিতস্য মন্ত্রস্য সহস্রপঞ্চকজপেন বোধনমিত্যুক্তম্। অস্ত্রং ফট্‌কারং, তৎপুটিতেন মন্ত্রেণ সহস্রজপেন তাড়নমিত্যুক্তম্। বাগিতি ঐঁ হংস ওঁ ইতি ত্রিভিরভিষিঞ্চেৎ। পত্রান্তরে লিখিতং মনুং কুশাগ্রতোয়বিন্দুভিঃ প্রোক্ষয়েদিত্যর্থঃ। হরিঃ তকারঃ, বহ্ন্যন্বিতো রকারযুতঃ, তারী প্রণবযুতঃ, ত্রোম্। ধ্রুবস্তারঃ তদাদিকঃ ওঁ ত্রোঁ বষট্। তৎপুটং এভিঃ সম্পুটিতম্। মায়া হ্রীঁকারঃ। বালাতৃতীয়বীজং সৌঃ, গগনং হ, হ্সৌরিত্যনেন। শেষং সুগমমিতি।

তন্ত্রসারাদিষু তু সংস্কারাণাং প্রয়োগভেদোঽপি দৃশ্যতে। এতেষাং সংস্কারাণাং সকৃদেবানুষ্ঠানম্, নত্বভ্যাসঃ ইতি দিক্।

## মন্ত্রসমূহের সংস্কার

ছিন্নত্বাদি পঞ্চাশ প্রকার দোষ[১] নাশের জন্য সপ্তকোটি মন্ত্রের যথাক্রম দশ সংস্কার নিরূপণ করা হচ্ছে। জনন, জীবন, তারপর তাড়ন, বোধন, এরপর অভিষেক, বিমলীকরণ, আপ্যায়ন, তর্পণ, দীপন এবং গুপ্তি এই দশ মন্ত্র-সংস্কার।

জনন—

গোরচনাদি দ্বারা ভূর্জপত্রে একটি ত্রিকোণ সম্যক্ অঙ্কন করতে হবে। বারুণকোণ থেকে আরম্ভ ক'রে রেখা টেনে তাকে সমান সাতভাগে ভাগ করতে হবে। এমনিভাবে ঈশান-ও অগ্নিকোণ থেকে আরম্ভ করে সাত ভাগ করতে হবে। তাতে যোনি অর্থাৎ ক্ষুদ্র ত্রিকোণের উদ্ভব হবে। সেই উন-পঞ্চাশ সংখ্যক অ-কার থেকে হ-কার পর্যন্ত যথাক্রম ৪৯ মাতৃকাবর্ণ ঈশানকোণ থেকে আরম্ভ ক'রে বারুণকোণ পর্যন্ত লিখতে হবে। এবার সেখানে দেবীকে আবাহন ক'রে চন্দনাদি দিয়ে পূজা করতে হবে। তারপর মন্ত্রোদ্ধার করতে হবে। এরই নাম জনন।

দীপন—

হংসঃ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপকে বলা হয় দীপন। হংসঃ দ্বারা সম্পুটিত অর্থ ( হংসঃ+মন্ত্র+সোঽহম্ )।

বোধন—

হ্রূঁ দ্বারা সম্পুটিত মন্ত্রের পাঁচ হাজার জপকে জ্ঞানীরা বোধন বলেন। হ্রূঁ দ্বারা সম্পুটিত অর্থ ( হ্রূঁ+মন্ত্র+হ্রূঁ )।

তাড়ন—

ফট্ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপ করলে তাই হবে তাড়ন। ফট্ দ্বারা সম্পুটিত অর্থ ( ফট্+মন্ত্র+ফট্ )।

---

১। শারদাতিলকে ( ২।৬৪-৭০ ) এরূপ দোষগ্রস্ত মন্ত্রের নাম করা হয়েছে, যথা—ছিন্ন রুদ্ধ শক্তিহীন পরাঙ্মুখ বধির নেত্রহীন কীলিত স্তম্ভিত দগ্ধ ত্রস্ত ভীত মলিন তিরস্কৃত ভেদিত সুষুপ্ত মদোন্মত্ত মূর্চ্ছিত হৃতবীর্য্য হীন প্রধ্বস্ত বালক কুমার যুবা প্রৌঢ় বৃদ্ধ নিস্ত্রিংশক নির্বীজ সিদ্ধিহীন মন্দ কূট নিরংশ সত্বহীন কেকর বীজহীন ধূমিত আলিঙ্গিত মোহিত ক্ষুধার্ত্ত অতিদৃপ্ত অঙ্গহীন অতিক্রুদ্ধ অতিক্রূর সব্রীড় শান্তমানস স্থানভ্রষ্ট বিকল নিঃস্নেহ অতিবৃদ্ধ এবং পীড়িত। লক্ষণীয় এখানে ৪৯টি দোষগ্রস্ত মন্ত্রের নাম করা হয়েছে।

অভিষেক—

আদিতে ঐঁ হংসঃ ওঁ যুক্ত মন্ত্রের সহস্র জপের পর ঐঁ হংসঃ ওঁ এই মন্ত্রের দ্বারা জল ছিটিয়ে অভিষিঞ্চনকে বলা হয় অভিষেক।

বিমলীকরণ—

ওঁ ত্রোঁ বষট্ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপ করলে হয় বিমলীকরণ। ওঁ ত্রোঁ বষট্ দ্বারা সম্পুটিত অর্থ ( ওঁ ত্রোঁ বষট্ + মন্ত্র + বষট্ ত্রোঁ ওঁ )।

জীবন—

স্বধা বষট্ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপ হয় জীবন। স্বধা বষট্ দ্বারা সম্পুটিত অর্থ ( স্বধা বষট্ + মন্ত্র + বষট্ স্বধা )।

তর্পণ—

দুগ্ধ ও ঘৃত-যুক্ত জলের দ্বারা তর্পণে মন্ত্রের তর্পণ হয়।

গোপন—

হ্রীঁ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপ, তাই গোপন। হ্রীঁ দ্বারা সম্পুটিত অর্থ ( হ্রীঁ + মন্ত্র + হ্রীঁ )।

আপ্যায়ন—

হ্সৌঃ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপ করতে হবে। একেই বলা হয় আপ্যায়ন। হ্সৌঃ দ্বারা সম্পুটিত অর্থ ( হ্সৌঃ + মন্ত্র + হ্সৌঃ )। মন্ত্রের দোষনাশক এই দশ সংস্কার বলা হল। উপরে উদ্ধৃত বচনসমূহের দুরূহ অংশের অর্থ—বিভজেৎ মানে তির্য্যক্ রেখা দ্বারা ভাগ করতে হবে। এই প্রকার সাত ভাগ। তত্র মানে বড় ত্রিকোণে, যোনয়ঃ মানে ক্ষুদ্র ক্ষুদ্র ত্রিকোণ। ঈশাদি অর্থ ঈশানকোণাদি। বরুণাবধি অর্থ সাধকের সম্মুখস্থ বারুণকোণ পর্যন্ত। দেবীং মানে মাতৃকা দেবতাকে অথবা স্বীয় উপাস্য মন্ত্রনির্দিষ্ট দেবতাকে। চন্দনাদিভিঃ এই পদের আদি শব্দের দ্বারা পুষ্পাদি গ্রহণীয়। সহজ অর্থ হল পঞ্চোপচারে। সমুদ্ধরেৎ কথাটির অর্থ স্বীয় উপাস্য মন্ত্রের বর্ণ যথাক্রম পূর্বোক্ত জননসম্পর্কিত মন্ত্রের সেই সেই কোষ্ঠ থেকে নিয়ে অন্য এক পত্রে লিখতে হবে। জনন মানে জনননামক সংস্কার। দীপনাদি সম্পর্কেও এইরূপ হবে। হংসপুটস্য অর্থ আদিতে ও অন্তে হংসমন্ত্র সম্পুটিত এমনি মন্ত্রের। অস্য মানে স্বীয় উপাস্য মন্ত্রের। নভোবহ্নীন্দুযুক্তার্ঘী—নভঃ হকার, বহ্নিঃ রকার, ইন্দুঃ বিন্দু, এই সবের দ্বারা যুক্ত অর্ঘী মানে উ। তাতে দাঁড়াল হ্রূঁ। এ দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্রপঞ্চক জপে হয় বোধন, এই কথা বলা হয়েছে। অস্ত্রং মানে ফট্, তা দ্বারা সম্পুটিত মন্ত্রের সহস্র জপে হয় তাড়ন, এই কথা বলা হয়েছে। বাগ্‌হংসতারৈঃ—বাক্ ঐঁ, হংসঃ, তারঃ ওঁ। অর্থাৎ ঐঁ হংসঃ ওঁ এই তিনের

দ্বারা অভিষিঞ্চন করতে হবে। এর অর্থ হল অন্য পত্রে লিখিত মন্ত্র কুশাগ্রজলবিন্দু দ্বারা প্রোক্ষণ করতে হবে। হরির্বহ্ন্যন্বিতস্তারী বষডন্তো ধ্রুবাদিকঃ—হরিঃ তকার, বহ্ন্যন্বিতঃ মানে রকারযুক্ত, তারী মানে ওঁকারযুক্ত। তা হলে দাঁড়াল ত্রোঁ। ধ্রুবঃ অর্থ তারঃ মানে ওঁ, তা আদিতে যার। তা হ'লে হল ওঁ ত্রোঁ বষট্। তৎপুটং মানে এই মন্ত্রের দ্বারা সম্পুটিত। মায়া অর্থ হ্রীঁ। বালাতার্তীয়বীজেন গগনাঢ্যেন সম্পুটম্—তার্তীয় মানে তৃতীয়, বালাতার্তীয়বীজং মানে সৌঃ, গগনং হ তা আদিতে যার। তা হলে দাঁড়াল হ্সৌঃ। তা দ্বারা। বাকী অংশ সুগম। তন্ত্রসারাদিতে উক্ত দশ সংস্কারের প্রয়োগভেদ দেখা যায়। এই সব সংস্কারের একবারমাত্রই অনুষ্ঠান করতে হয়, অভ্যাস করতে হয় না, এই হল সঙ্কেত।

## পুষ্পবিচারঃ

### অথ প্রাক্‌চিকীর্ষিতঃ পুষ্পবিচারঃ—

পুষ্পাণি তাবৎ পঞ্চধা—পরং অপরং উত্তমং মধ্যমং অধমং চেতি। মণিরত্নসুবর্ণাদিনির্মিতং কুসুমং পরং, তচ্চ ন কদাচিন্নির্মাল্যম্। চিত্রবসনাদিকর্তনজং অপরম্, তচ্চ প্রতিদিনপ্রোক্ষণেন শুধ্যতে। উত্তমং বৃক্ষভবং, তচ্চ প্রাতরপচিতং তৎসন্ধ্যাত্রিতয়াবধি ন নির্মাল্যম্। মধ্যমং ফলরূপম্। অধমং পত্রজলরূপম্। এতে চ তত্তৎকাল এবার্পণার্হে ইতি প্রয়োগপারিজাতে নারদঃ॥

## পুষ্পবিচার

পূর্বে করণার্থ অভিলষিত পুষ্পবিচার এখানে করা হচ্ছে—পুষ্প পাঁচ প্রকার, যথা—পর অপর উত্তম মধ্যম ও অধম। মণিরত্নসুবর্ণাদি দিয়ে তৈরি কুসুম পর। তা কখনও নির্মাল্য অর্থাৎ দেবোচ্ছিষ্ট পুষ্প হয় না। চিত্র বসন ইত্যাদির কর্তনজাত কুসুম অপর। এটি প্রতিদিন প্রোক্ষণের দ্বারা শুদ্ধ হয়। বৃক্ষসঞ্জাত কুসুম উত্তম। তা প্রাতঃকালে অপচিত হ'লে সেদিনকার প্রাতঃসন্ধ্যা মধ্যাহ্ন ও সায়াহ্ন অবধি নির্মাল্য হবে না। ফলরূপ কুসুম মধ্যম। পত্রজলরূপ কুসুম অধম। প্রয়োগপারিজাতে নারদ বলেছেন পত্র ও জল তৎকালেই অর্পণার্হ।

## দেবতাযোগ্যানি পুষ্পাদীনি

ভবিষ্যপুরাণে—

পুষ্পৈররণ্যসম্ভূতৈঃ পত্রৈর্বা গিরিসম্ভবৈঃ।
অপর্যুষিতনিশ্ছিদ্রৈঃ প্রোক্ষিতৈর্জন্তুবর্জিতৈঃ।
আত্মারামোদ্ভবৈর্বাঽপি ভক্ত্যা সম্পূজয়েৎ সুরান্॥

বিষ্ণুধর্মোত্তরে—

ধর্মার্জিতধনক্রীতৈঃ যঃ কুর্যাদ্দেবতার্চনম্।
উদ্ধরিষ্যত্যসন্দেহাৎ সপ্ত পূর্বান্ তথা পরান্ ॥

ইতি বিপ্রাতিরিক্তবিষয়ম্,

সমিৎপুষ্পকুশাদীনি ব্রাহ্মণঃ স্বয়মাহরেৎ।
শূদ্রানীতৈঃ ক্রয়ক্রীতৈঃ কর্ম কুর্বন্ পতত্যধঃ ॥

ইতি ভবিষ্যোক্তেঃ। অয়ং চ নিষেধো ব্রাহ্মণস্য নিত্যার্চন এব, ন তু নৈমিত্তিকে কাম্যে চ ॥

লক্ষপুষ্পার্চনাদৌ তু ক্রয়ক্রীতমপীষ্যতে।

ইতি মন্ত্রকোশকারোক্তেঃ। পরোপবনাদেঃ চৌর্যেণাপি কুসুমমাদেয়ম্ ॥

দেবতার্থে চ কুসুমমস্তেয়ং মনুরব্রবীৎ ॥

ইতি বচনাৎ। যাচিতপুষ্পার্চনস্য বরাহপুরাণে অপরাধেষু গণিতত্বাচ্চ যাচনমপি জলোপান্ত এব নিষিদ্ধম্, তীরাদন্যত্র যাচনে তু ন দোষ ইতি প্রয়োগ-পারিজাতোক্তেঃ। তত্রৈব স্বজাত্যাহৃতং পুষ্পং দ্রব্যেণ আত্মীয়ং কৃত্বা পূজয়েদিতি। অনেন বিপ্রস্যাপি ক্রয়ক্রীতার্চনাভ্যনুজ্ঞা দৃষ্টা ॥

## দেবতাযোগ্য পুষ্পাদি

ভবিষ্যপুরাণে আছে—টাটকা নিচ্ছিদ্র প্রোক্ষণীকৃত কীটাদিবর্জিত অরণ্য-সঞ্জাত পুষ্প কিংবা গিরিসঞ্জাত পত্র দিয়ে অথবা আত্মারাম সাধকের মানসকুসুম দিয়ে দেবতাদের পূজা করতে হয়।

বিষ্ণুধর্মোত্তরে বলা হয়েছে—ধর্মপথে অর্জিত ধনের দ্বারা ক্রীত পুষ্প দিয়ে যে দেবতার অর্চনা করে সে নিঃসন্দেহ উর্দ্ধতন সপ্ত পুরুষ ও অধস্তন সপ্ত পুরুষকে উদ্ধার করে।

বিপ্রভিন্ন অন্যের সম্পর্কে এই বচন প্রযুক্ত। কারণ, ভবিষ্যপুরাণে আছে—সমিৎ পুষ্প কুশাদি ব্রাহ্মণ স্বয়ং আহরণ করবেন। শূদ্রের দ্বারা আনীত মূল্য দিয়ে ক্রীত পুষ্পের দ্বারা কর্ম করলে তাঁর অধঃপতন হবে।

এই নিষেধ ব্রাহ্মণের নিত্যার্চনা সম্পর্কে প্রযোজ্য, নৈমিত্তিক ও কাম্য পূজা সম্পর্কে নয়।

মন্ত্রকোশকারের উক্তি—লক্ষপুষ্পের অর্চনাদিতে মূল্য দিয়ে ক্রীত পুষ্পও বাঞ্ছিত।

পরের বাগান থেকে চুরি ক'রেও ফুল আনা যায়। কেননা, মনু বলেছেন—দেবতার জন্য কুসুমচুরি চুরি নয়।

বরাহপুরাণে যাচিত পুষ্পের দ্বারা অর্চনাকে অপরাধের মধ্যে ধরা হয়েছে। প্রয়োগপারিজাতের বচনানুসারে জলাশয়ের নিকটে যাচন নিষিদ্ধ; জলাশয়ের তীর ভিন্ন অন্যত্র যাচনে দোষ নেই। উক্ত গ্রন্থেই আছে স্বজাতি কর্তৃক আহৃত পুষ্প দ্রব্যের বিনিময়ে নিজস্ব ক'রে নিয়ে তা দিয়ে পূজা বিহিত। দেখা যায় ব্রাহ্মণকেও মূল্য দিয়ে ক্রীত পুষ্পের দ্বারা অর্চনার অনুমতি দেওয়া হয়েছে।

## বর্জনীয়ানি

ক্রিমিকীটাবপন্নানি শীর্ণপর্যুষিতানি চ।
স্বয়ং পতিতপুষ্পাণি ত্যজেদুপহতানি চ॥

উপহতিস্তু মলাদিনা।

নির্গন্ধং কেশকীটাদিদূষিতং চোগ্রগন্ধকম্।
মলিনং ত্বন্যসংস্পৃষ্টমাঘ্রাতং স্ববিকাসিতম্॥
অশুদ্ধভাজনানীতং স্নাত্বা নীতং চ যাচিতম্॥

স্নাত্বেতি মধ্যাহ্নস্নানোত্তরমানয়নে নিষেধঃ। নির্গন্ধেষ্বপি কেষাংচিদুপাদানমুক্তং স্বচ্ছন্দসারে—

নির্গন্ধপুষ্পজাতীয়ৈ পলাশকুসুমৈরপি।
অপাবদ্ধকপুষ্পৈশ্চ মন্দারৈরপি পূজয়েৎ॥ ইতি॥

পুষ্পসারসুধানিধৌ—

পুষ্পং বস্ত্রে ন বধ্নীয়াৎ শিরসা ন বহেদ্বুধঃ।
নয়েৎ পত্রপুটেনৈব পাণিনাঽঽনম্য বাগ্যতঃ॥

আশ্বলায়নঃ—

নাগ্নিনা সহ পুষ্পং বা জলং চান্নং ন চানয়েৎ।
জলাগ্নিগন্ধপুষ্পান্নং ন মূর্ধ্নাংসেন বাহয়েৎ॥

গ্রন্থান্তরে—

দেহোপরি ধৃতং যচ্চাপ্যধোবস্ত্রধৃতং চ যৎ।
বামহস্তে ধৃতং যচ্চ জলেন ক্ষালিতং চ যৎ॥
দেবতাস্তন্ন গৃহ্ণন্তি পুষ্পং নির্মাল্যতাং গতম্।
সমিৎপুষ্পকুশাদীনি বহন্তং নাভিবাদয়েৎ॥

তদ্ধারী চৈব নাস্নান্ হি নির্মাল্যং তৎ ভবেত্তয়োঃ।
শুষ্কং পর্যুষিতং কৃষ্ণং ভূমিগং নার্পয়েৎ সুমম্ ॥
চম্পকং কমলং ত্যক্ত্বা কলিকামপি বর্জয়েৎ ॥ ইতি ॥

## বর্জনীয় পুষ্প

কৃমিকীটদূষিত, শুষ্ক, বাসি, নিজে নিজে খসে পড়েছে এমন, উপহৃত অর্থাৎ ধূলিমাখা, এসব ফুল বর্জন করতে হয়।

উপহতি হয় ধূলি-ইত্যাদি ময়লা দ্বারা।

নির্গন্ধ, কেশ কীট ইত্যাদি দ্বারা দূষিত, উগ্রগন্ধ, মলিন, হীন ব্যক্তি দ্বারা স্পৃষ্ট ও আঘ্রাত, অবিকশিত, অশুদ্ধ পাত্রে আনীত, স্নানের পর আনীত, আর যাচিত, এই সব পুষ্প বর্জনীয়।

স্নাত্বা কথা দ্বারা মধ্যাহ্নস্নানের পর আনয়ন নিষেধ করা হয়েছে।

নির্গন্ধ ফুলের মধ্যেও কতকগুলির গ্রহণের কথা বলা হয়েছে স্বচ্ছন্দসারে। যথা—পুষ্পসমূহের মধ্যে পলাশ, জবা, বন্ধুক ও মন্দার পুষ্প দিয়ে পূজা বিহিত।

পুষ্পসারসুধানিধিতে আছে—জ্ঞানী ব্যক্তি ফুল কাপড়ে বাঁধবেন না এবং মাথায় ক'রে আনবেন না। সংযতবাক্ হয়ে পাতার ঠোঙায় হাতে ক'রে আনবেন।

আশ্বলায়নবচন—পুষ্প বাজল এবং অন্ন আগুনের সঙ্গে আনতে নেই। জল অগ্নি গন্ধ পুষ্প ও অন্ন মাথায় ক'রে ও কাঁধে ক'রে আনতে হয় না।

গ্রন্থান্তরে আছে—শরীরে ধারণ করা হয়েছে এমন, পরিধেয় বস্ত্রে বাঁধা হয়েছে এমন, যা বাঁ হাতে ধরা হয়েছে এমন, যা জলে ধৌত হয়েছে এমন, ফুল নির্মাল্য হয়ে যায় বলে দেবতা গ্রহণ করেন না। যে-ব্যক্তি সমিৎ পুষ্প কুশাদি বহন করছে সে সেই অবস্থায় অন্য কাউকে অভিবাদন করবে না। কেননা তা তা হলে তাদের নির্মাল্য হয়ে যাবে।

শুষ্ক, বাসি, কাল, ভূপতিত ফুল দেবতাকে অর্পণ করতে নেই। চাঁপা ও পদ্মফুল ছাড়া অন্য ফুলের কলিও বর্জন করতে হয়।

## সর্বদেবতাসাধারণানি বিহিতানি চ

ভবিষ্যপুরাণে—

জাতীশমীকুশাঃ কল্পমল্লিকাকরবীরজম্।
নাগপুন্নাগকাশোকরক্তনীলোৎপলানি চ ॥

চম্পকং বকুলং চৈব পদ্মং বিল্বং পবিত্রকম্।
এতানি চ সর্বদেবানাং বিহিতানি সমানি চ ॥

কহ্লং কুটজকম্। দুর্গায়া বিহিতানি দেবীপুরাণে—

ঋতুকালোদ্ভবৈঃ পুষ্পৈঃ মল্লিকাজাতিপুষ্পকৈঃ।
কিংশুকৈশ্চম্পকৈশ্চৈব কিংকিরাতৈশ্চ[1] পাটলৈঃ ॥
বকুলৈশ্চৈব মন্দারৈঃ কুন্দপুষ্পৈস্তিরীটকৈঃ।
করবীরার্কপুষ্পৈশ্চ শিংশুপৈশ্চাপরাজিতৈঃ ॥
সিতৈ রক্তৈস্তথা পীতৈঃ কৃষ্ণৈশ্চৈব চতুর্বিধৈঃ।
সিতরক্তৈস্তথা পুষ্পৈঃ পদ্মৈশ্চাপাণ্ডুরৈস্তথা ॥
দমনৈঃ সিন্দুবারৈশ্চ সুরভিমরুবকৈস্তথা।
মঞ্জরীভিঃ কুশানাং চ বিল্বপত্রৈঃ সুশোভনৈঃ।
রক্তাদিতৈস্তথা সর্বৈঃ জলজৈঃ স্থলসম্ভবৈঃ।
পত্রপুষ্পৈর্যথাকারং সর্বৌষধিময়ৈঃ শুভৈঃ ॥
ধান্যানাং সর্বপত্রৈশ্চ পুষ্পৈশ্চৈব প্রপূজয়েৎ ॥ ইতি ॥

রক্তো রক্তবর্ণঃ। বিল্বপত্রৈঃ পূজনে রাজসূয়ফলম্। করবীরস্রজা অগ্নিষ্টোমফলম্। বকুলস্রজা বাজপেয়ফলম্ ইতি প্রয়োগপারিজাতে পুষ্পসারসুধানিধৌ চ।

শিবার্চনে নিষিদ্ধানি পত্রপুষ্পফলানি চ।
তানি দেব্যাঃ প্রশস্তানি অনুক্তানি বিশেষতঃ ॥

ইতি তারাভক্তিসুধার্ণবে। রুদ্রযামলশক্তিযামলয়োঃ—

সুন্দরীভৈরবীকালীতারাবগলবিবর্জিতাম্।
বিনা তুলস্যা যা পূজা সা পূর্ণা ন কদাচন ॥
সাবিত্রীং চ ভবানীং চ দুর্গাদেবীং সরস্বতীম্।
যোঽর্চয়েৎ তুলসীপত্রৈঃ সর্বৈঃ কামৈঃ স বধ্যতি ॥ ইতি ॥

"বিল্বৈর্বা তুলসীপুষ্পৈঃ" ইতি রহস্যনামসাহস্রে ললিতার্চনে স্মর্যতে ॥

## সর্বদেবতাসাধারণ বিহিত পুষ্পাদি

ভবিষ্যপুরাণে আছে—জাতী, শমী, কুশ, কহ্ল, মল্লিকা, করবী, নাগকেশর, পুন্নাগ অর্থাৎ শ্বেতপদ্ম, অশোক, রক্তোৎপল, নীলোৎপল, চম্পক, বকুল, পদ্ম, বিল্বপত্র ও পবিত্রক, অর্থাৎ অশ্বত্থপত্র—এসব সকল দেবতার ক্ষেত্রে সমানভাবে বিহিত।

---

১। কিঙ্কিরাতৈঃ ইতি পুস্তকান্তরধৃতঃ পাঠঃ। অস্মদনুসৃতগ্রন্থস্থ পাঠঃ কিঙ্করাতৈঃ।

কল্প অর্থ কুটজ।

দেবীপুরাণে দুর্গার বিহিত পুষ্পাদি নির্দেশ করা হয়েছে। যথা—অনুকূল-কালোদ্ভব পুষ্প, মল্লিকা, জাতীপুষ্প, কিংশুক, চম্পক, কিঙ্কিরাত অর্থাৎ অশোক, পারুল ফুল, বকুল, মন্দার, কুন্দপুষ্প, তিরীটক অর্থাৎ লোধ্রপুষ্প, করবীর, আকন্দ, শিংশপ, অপরাজিত অর্থাৎ শেফালিকা, শ্বেত রক্ত পীত ও কৃষ্ণ এই চতুর্বর্ণের পুষ্প, শ্বেতরক্ত পুষ্প, পদ্ম, শ্বেতপীত বর্ণের পুষ্প, দমনক অর্থাৎ দ্রোণপুষ্প, সিন্ধুবার, সুরভি অর্থাৎ শমী বা কদম্ব, মরুবকপুষ্প, কুশের মঞ্জরী, সুশোভন বিল্বপত্র, রক্তবর্ণ সর্বপ্রকার জলজ ও স্থলজ পুষ্প, সর্বৌষধিময় যথান্যায় শুভ পত্রপুষ্প, ধান্যের সব পত্র ও পুষ্প—এসব দিয়ে দুর্গার পূজা করতে হবে।

রক্তঃ মানে রক্তবর্ণ। প্রয়োগপারিজাত ও পুষ্পসারসুধানিধিতে আছে বিল্বপত্র দিয়ে পূজা করলে রাজসূয় যজ্ঞের ফল হয়। করবী ফুলে পূজা করলে অগ্নিষ্টোমযাগের ফল হয়। বকুলফুলে পূজা করলে বাজপেয়যজ্ঞের ফল হয়।

তারাভক্তিসুধার্ণবে বলা হয়েছে—যে সব পত্রপুষ্পফল শিবার্চনায় নিষিদ্ধ সে-সব দেবীর পূজায় প্রশস্ত, বিশেষ করে যে-সবের উল্লেখ করা হয় নি সে-সব।

রুদ্রযামলে ও শক্তিযামলে বলা হয়েছে—সুন্দরী অর্থাৎ ত্রিপুরসুন্দরী, ভৈরবী, কালী, তারা, ব্রহ্মা, সূর্য,—এঁদের পূজা তুলসীপাতা ছাড়া করলে সে-পূজা কখনও সফল হয় না। যে-ব্যক্তি তুলসীপাতা দিয়ে সাবিত্রী ভবানী দুর্গাদেবী ও সরস্বতীর পূজা করে সর্ব ঈপ্সিতের দ্বারা সে সমৃদ্ধ হয়।

স্মরণ করা যায়, রহস্যনামসাহস্রে বিধান দেওয়া হয়েছে ললিতার অর্চনা বিল্বপত্র অথবা তুলসীপুষ্প দিয়ে করতে হবে।

## কেষাঞ্চিৎ কালাবধিঃ

তত্র হেমাদ্রৌ—

পঙ্কজং পঞ্চরাত্রং স্যাদ্দশরাত্রং তু বিল্বকম্।
তুলস্যেকাদশাহং তু পুনঃ প্রক্ষাল্য পূজয়েৎ॥

বোপদেবঃ—

বিল্বাপামার্গজাতীতুলসিশমিশতাকেতকীভৃঙ্গদূর্বা-
কুন্দাম্ভোজাহিদর্ভা মুনিতিলতগরা ব্রহ্মকহ্লারময়ঃ।
চম্পা চারাতিকুন্তী দমনমরুবকা বিল্বতোঽহানিশস্তাঃ
ত্রিংশদ্বাঙ্কার্করীশোদধিনিধিবসুভূ ভূয়সা ভূয় এবম্॥

ত্রিংশাদয়ো বিল্বপ্রভৃতীনাং দিনসংখ্যাবাচকাঃ। মুক্তানর্ঘ্যাশ্চ।

## কোনো কোনোটির কালসীমা

হেমাদ্রিতে আছে—পদ্ম থাকতে পারে পাঁচ রাত ; বিল্বপত্র দশরাত, তুলসীপত্র একাদশ রাত, তা ধৌত ক'রে আবার পূজা করবে।

বোপদেবের মতে বিল্বপত্র, অপামার্গ, জাতী, তুলসীপত্র, শমীপত্র, শতদল, কেতকী, ভৃঙ্গরাজ, দূর্বা, কুন্দ, অহি অর্থাৎ নাগকেশর, পদ্ম, দর্ভ, পলাশ, তিল, তগর, ব্রহ্মকহ্লার, ডাড়িম, চম্পা, চারাতি[1], কুন্তী, দমন ও মরুবক এই সবের পক্ষে প্রশস্তদিন সংখ্যা যথাক্রমে ৩০, ৩, ৯, ৩, ১১, ৪, ৮ বা ৯, ৮, ১, এবং একটি সংখ্যার একাধিক পুনরাবৃত্তি। এর অর্থ হল কুন্দ থেকে ডাড়িম পর্যন্ত একবার পুনরাবৃত্তি অর্থাৎ ৩০ থেকে ১ ; আরেকবার পুনরাবৃত্তি চম্পা থেকে মরুবক পর্যন্ত অর্থাৎ এখানে ৩০ থেকে ১১।

ত্রিংশাদি বিল্বপ্রভৃতির দিনসংখ্যাবাচক। এই সংখ্যার বার বার আবর্তন হবে।

## বিহিতনিষিদ্ধানি

পাটলা চ শমীপত্রং দুর্গায়াস্তু হিতাহিতম্ । বিহিতনিষিদ্ধমিত্যর্থঃ ॥

তিলকং মালতী বাণস্তুলসী ভৃঙ্গরাজকম্ ।
তমালং শিবদুর্গার্থে নিষিদ্ধবিহিতং ভবেৎ ॥

বাণো ভাষয়া করমালা ॥

জয়ঃ কাশঃ শ্বেতপদ্মং শ্বেতমন্দারকং তথা ।
দুর্গায়াশ্চৈব বিজ্ঞেয়শ্চ নিষিদ্ধবিহিতং ভবেৎ ॥

জয়ঃ জয়ন্তী ॥

অগস্তিরতিমুক্তং চ তিরীটং চ হরে হরৌ ।
অপামার্গস্য পুষ্পং চ দুর্গায়াশ্চ হিতাহিতম্ ॥

অতিমুক্তো মাধবীলতা । তিরীটং লোধ্রম্ ॥

## বিহিতনিষিদ্ধ

পাটলিপুষ্প ও শমীপত্র দুর্গাপূজায় হিতাহিত। হিতাহিত অর্থ বিহিতনিষিদ্ধ।

---

১। অমরকোশাদি কোশগ্রন্থে চারটীশব্দ ধরা হয়েছে, চারটী অর্থ স্থলপদ্ম। 'চারাতি' কিংবা 'চ অরাতি' এই প্রসঙ্গে অর্থহীন। অথচ চারটী শব্দটি উপযোগী। কাজেই, আমাদের অনুমান লিপিকরপ্রমাদে চারটীকে চারাতি করেছে।

তিলক অর্থাৎ দণ্ডকলস-ফুল, মালতী, বাণ অর্থাৎ নীলঝিণ্টি মানে ঝাঁটিফুল, তুলসীপত্র, ভৃঙ্গরাজ, তমালফুল শিবদুর্গার জন্য নিষিদ্ধবিহিত।

বাণঃ ভাষায় একে বলে করমালা। (এ ভাষা উমানন্দনাথের অঞ্চলে প্রচলিত ভাষা)।

জয়ন্তী কাশ শ্বেতপদ্ম ও শ্বেতমন্দার দুর্গা ও বিষ্ণুর পূজায় বিহিতনিষিদ্ধ। জয়ঃ অর্থ জয়ন্তী।

অগস্তি অর্থাৎ বকফুল, মাধবীফুল, তিরীট অর্থাৎ লোধ্রপুষ্প হরি ও হরের পূজায় এবং অপামার্গপুষ্প দুর্গার পূজায় বিহিতনিষিদ্ধ।

অতিমুক্তঃ অর্থ মাধবীলতা। তিরীটং অর্থ লোধ্র।

## নিষিদ্ধানি

অক্ষতানর্কধুস্তূরৌ বিষ্ণোর্নৈবার্পয়েৎ সুধীঃ।

অক্ষতনিষেধঃ সালগ্রামপর এব ন তু মূর্ত্ত্যামিতি হেমাদ্রিঃ॥

বন্ধূকং কেতকীং কুন্দং কেসরং কুটজং জপাম্।
শঙ্করে নার্পয়েৎ বিদ্বান্ মালতীং যূথিকামপি॥
শক্তৌ দূর্বার্কমন্দারান্ মালূরং তগরং রবৌ।
বিনায়কে তু তুলসীং নার্পয়েৎ জাতুচিদ্‌বুধঃ॥

ইহার্কনিষেধো দুর্গেতরবিষয়ঃ, বিহিতেষু তস্যাপ্যুপাদানাৎ॥

## নিষিদ্ধ

অক্ষত, আকন্দ, ধুতুরা, বিষ্ণুকে সুধী ব্যক্তি অর্পণ করবেন না।

হেমাদ্রির অভিমত এখানে অক্ষত নিষেধ করা হয়েছে শালগ্রাম সম্পর্কে, মূর্ত্তি সম্পর্কে নয়।

বিদ্বান্ ব্যক্তি শঙ্করকে বন্ধুক, কেতকী, কুন্দ, নাগকেসর, কুটজ, জবা, মালতী ও যূথিকা, অর্পণ করবেন না। শক্তিকে দূর্বা, আকন্দ ও মন্দার; সূর্য্যকে মালূর অর্থাৎ বিল্বপত্র ও তগর; এবং বিনায়কে তুলসী জ্ঞানী ব্যক্তি কখনও অর্পণ করবেন না।

এখানে আকন্দ নিষেধ করা হয়েছে দুর্গা ভিন্ন অন্য শক্তি সম্পর্কে। কারণ দুর্গাপূজায় বিহিতের মধ্যে আকন্দও আছে।

## মধ্যমং ফলরূপং কুসুমম্

জম্বূদাড়িমজম্বীরাচিঙ্কিণীবীজপূরকাঃ।
রম্ভা ধাত্রী চ বদরী রসালঃ পনসোঽপি চ ॥
এষাং ফলৈর্যজেদ্দেবং......... ॥

## ফলরূপ মধ্যম কুসুম

জম্বু, ডালিম, জম্বীর অর্থাৎ জামীর লেবু, চিঙ্কিণী[১], বীজপূরক অর্থাৎ টাবালেবু, কলা, আমলকী, কুল, আম ও কাঁঠাল এই সব ফল দিয়ে দেবের পূজা করতে হবে।

দেবশব্দ এখানে উপলক্ষণ। এ দ্বারা দেবীর পূজাও নির্দিষ্ট হয়েছে।

## অধমম্

তুলসী বকুলো বৃক্ষঃ চম্পকশ্চ সরোজিনী।
বিল্বকহ্লারদমনাস্তথা মরুবকং কুশঃ ॥
দূর্বাহিবল্ল্যপামার্গা বিষ্ণুক্রান্তা মুনিদ্রুমঃ।
ধাত্রীযুতানামেতেষাং পত্রৈঃ কুর্যাৎ সুরার্চনম্ ॥

ইহ তুলস্যাদীনাং পূর্বোক্তানাং কেষাংচিৎ বকুলাদিপত্রপ্রায়পাঠেঽপি নাধমত্বম্। পত্রৈরিত্যুপলক্ষণং ফলস্যাপি ॥

## অধম

তুলসী, বকুল, চম্পক, সরোজিনী, বিল্ব, কহ্লার, দমন, মরুবক, কুশ, দূর্বা, নাগবল্লী অর্থাৎ পান, অপামার্গ, বিষ্ণুক্রান্তা অর্থাৎ অপরাজিতা, মুনিদ্রুম অর্থাৎ বকবৃক্ষ এবং আমলকী—এ সবের পত্রের দ্বারা দেবার্চনা করতে নেই।

এখানে তুলসী-আদি কোনো কোনো পত্রের বকুলাদিপত্রপ্রায় পাঠ দৃষ্ট হলেও তা দ্বারা তুলসী-আদির অধমত্ব সিদ্ধ হয় না। পত্রৈঃ পদ এখানে উপলক্ষণ। এদ্বারা ফলও বোঝাচ্ছে।

## পর্যুষিতকুসুমবিচারঃ

ভবিষ্যপুরাণে—

ন পর্যুষিতদোষোঽস্তি জলজোৎপলচম্পকে।
তুলস্যগস্ত্যবকুলে বিল্বে গঙ্গাজলে তথা ॥

১। অভিধানে চিঙ্কিণীশব্দ নেই, আছে চিঙ্কীশব্দ। আর-চিঞ্চাশব্দ। চিঙ্কী অর্থাৎ গুঞ্জা। চিঞ্চা অর্থ তেঁতুল। চিঙ্কিণীশব্দ ঠিক কি অর্থে ব্যবহার করা হয়েছে বলা কঠিন।

অন্যত্র—

তুলস্যাং বিল্বপত্রে চ জলজেষু চ সর্বশঃ।
ন পর্য্যুষিতদোষোঽস্তি মালাকারগৃহেষু চ ॥ ইতি ।

## পর্য্যুষিতকুসুমবিচার

ভবিষ্যপুরাণে আছে—জলজ পদ্ম ও চম্পকে পর্য্যুষিতদোষ হয় না। তেমনি তুলসীপত্র, অগস্ত্য অর্থাৎ বকফুল, বকুল, বিল্বপত্র ও গঙ্গাজলে পর্য্যুষিতদোষ হয় না। অর্থাৎ এসব বাসি হয় না। অন্যত্র পাওয়া যায়—তুলসী, বিল্বপত্র, সর্বপ্রকার জলজ পুষ্পাদি এবং মালাকারগৃহস্থিত পুষ্পাদিতে পর্য্যুষিতদোষ হয় না।

## পর্য্যুষিতাপবাদঃ

পারিজাতে—

জলং পর্য্যুষিতং ত্যাজ্যং পত্রাণি কুসুমানি চ।
তুলস্যগস্ত্যবিল্বানি গাঙ্গং বারি ন দুষ্যতি ॥ ইতি ॥

স্কান্দে—

তস্যাঃ মালা ভগবতঃ পরমপ্রীতিকারিণী।
শুষ্কা পর্য্যুষিতা বাঽপি ন দুষ্টা ভবতি ক্বচিৎ ॥

তস্যেত্যুপক্রমাৎ দমনকস্য। ভগবত ইত্যুপলক্ষণং ভগবত্যা অপি ॥

## পর্য্যুষিতনিদেশ

পারিজাতে আছে—পর্য্যুষিত জল, পত্র, পুষ্প পরিত্যাগ করতে হবে। তবে তুলসীপত্র, অগস্ত্য ও গঙ্গা জল দূষিত হয় না।

স্কন্দপুরাণে বলা হয়েছে—ভগবানের পরমপ্রীতিকারক তার অর্থাৎ দমনকের মালা শুষ্ক এবং পর্য্যুষিত হলেও দূষিত হয় না।

উপক্রম থেকে বোঝা যায় তস্য অর্থ দমনকের। ভগবতঃ এখানে উপলক্ষণ, এ দ্বারা ভগবতীরও সূচিত হয়েছে।

## পর্য্যুষিতমাত্রস্যাপি গ্রাহ্যত্বম্

প্রয়োগপারিজাতে—

যদ্বা পর্য্যুষিতৈশ্চাপি পুষ্পাদ্যৈরবিকারিভিঃ।
গন্ধোদকেন চৈতানি ত্রিঃ প্রোক্ষ্যৈব প্রপূজয়েৎ ॥ ইতি ।

অথবা বিল্বতুলসীপত্রৈর্বকুলপুষ্পকৈঃ।
শুষ্কৈরপি পূজয়েৎ.....................॥ ইতি ॥

## পর্যুষিতমাত্রের গ্রাহ্যত্ব

প্রয়োগপারিজাতে বলা হয়েছে—অথবা অবিকারী পর্যুষিত পুষ্পাদিও গন্ধজলের দ্বারা তিনবার প্রোক্ষণ করে তা দ্বারা পূজা করবে।

অথবা বিল্বপত্র তুলসীপত্র বকুলপুষ্প শুষ্ক হ'লে তা দ্বারা পূজা করবে।

## সর্বস্যৈতস্যাপবাদঃ

গ্রন্থান্তরে—

দেবীপূজা সদা কার্যা জলজৈঃ স্থলজৈরপি।
বিহিতৈর্বা নিষিদ্ধৈর্বা ভক্তিযুক্তেন চেতসা ॥
সর্বপুষ্পৈঃ সদা পূজা বিহিতাবিহিতৈরপি।
কর্তব্যা সর্বদেবানাং ভক্তিরেবাত্র কারণম্ ॥ ইতি ॥

ইতোঽপি বিস্তারোঽন্যত্র দ্রষ্টব্যঃ ইতি দিক্ ॥

## এই সমস্তের নিরসন

গ্রন্থান্তরে আছে—জলজাত স্থলজাত বিহিত নিষিদ্ধ সব রকমের পুষ্পের দ্বারা ভক্তিযুক্ত চিত্তে সর্বদা দেবীপূজা কর্তব্য। বিহিত অবিহিত সব পুষ্প দিয়ে সদা সর্বদেবতার পূজা কর্তব্য। কারণ, পূজায় ভক্তিই মূলবস্তু।

এর চেয়ে ও বিস্তৃত আলোচনা অন্যত্র দ্রষ্টব্য, এই হল সঙ্কেত।

## নিবন্ধাধ্যয়নমহিমা

এতন্নিবন্ধাধ্যয়নেনাপি সর্বদেবতোপাস্তিফলং ভবতি। তদুক্তং ভগবতা সূত্রকৃতা—

য ইমাং দশখণ্ডীং মহোপনিষদং মহাত্রৈপুরসিদ্ধান্তসর্বস্বভূতামধীতে স সর্বেষু যজ্ঞেষু যষ্টা ভবতি। যং যং ক্রতুমধীতে তেন তেনাস্যেষ্টং ভবতি ইতীহ শ্রূয়তে ইত্যুপনিষদিতি শিবম্ ॥ ইতি ॥

অত্রাধীতে ইত্যধ্যয়নবিধেঃ অর্থজ্ঞানভাব্যকতয়া অস্য নিবন্ধস্য খণ্ডদশকার্থাবগমকত্বাৎ ইতি শিবম্ ॥

## নিবন্ধ অধ্যয়নের মহিমা

এই নিবন্ধ অধ্যয়নের দ্বারা সমস্ত দেবতার পূজার ফল লাভ হয়। ভগবান্ সূত্রকার অর্থাৎ পরশুরামকল্পসূত্রপ্রণেতা ভগবান্ পরশুরাম বলেছেন—মহাত্রৈপুর-সিদ্ধান্তের সর্বঃভূত এই দশখণ্ডী মহোপনিষৎ অর্থাৎ কল্পসূত্র যে অধ্যয়ন করবে সে সর্বযজ্ঞের যজ্ঞকারী হবে। যে যে ক্রতুর বিষয় কেউ অধ্যয়ন করে সেই সেই ক্রতুর ইষ্টলাভ তার হয়, এই কথা শ্রুত হয়, এই উপনিষৎ। শিবম্।

এখানে অধীতে পদের নির্দিষ্ট অধ্যয়ন অধীতবিষয়ের অর্থজ্ঞান সূচিত করছে। এই নিবন্ধ দশখণ্ড কল্পসূত্রের অর্থবোধক। এই জন্য কল্পসূত্র অধ্যয়নের যে-ফল এই নিবন্ধ অধ্যয়নেও সেই ফল হবে। শিবম্।

## গ্রন্থকর্তৃপ্রশস্তিঃ

নিত্যোৎসবো নিবন্ধোঽয়ং যথাধীবিভবং ময়া।
ভ্রমপ্রমাদস্খলিতং সমাদধতু তদ্‌বিদঃ॥
অনেন বাগধ্বরেণ সমারাধ্যা কথংচন।
প্রীয়তাং দেশিকাত্মা মে দেবী শ্রীললিতাঽম্বিকা॥
বিশ্বাশ্চর্যতপোময়মিত্রর্ষিগোত্রতিলকেন।
শ্রীবালকৃষ্ণবিদ্বৎসূতেন লক্ষ্মাম্বয়োপলালোন॥
শ্রুতপেটবোপনায়া চোলাধিপভোসলেন্দ্রমান্যেন।
নাটককাব্যাদিকৃতা মহিতমহারাষ্ট্রজাতিহীরেণ॥
ত্র্যন্ততত্ত্বশীলনদলিত¹জগচ্ছত্র [ চ্ছাস্ত্র ] জালমোহেন।
ভারত্যুপাধ্যভাস্করমখিদেশিকলব্ধদৈক্ষনাম্নাম্॥
আম্নায়তন্ত্রজালালোকপারেণার্ষসম্প্রদায়জুষা।
ললিতাপদাব্জরোলম্বেন জগন্নাথপণ্ডিতবরেণ।
কল্যাব্দে দ্ব্যু রসার্ণবকরিবেদমিতেদিহ ব্যতীতেষু।
নব্যঃ ক্রোধনশরদি ন্যবন্ধি নিত্যোৎসবঃ শিবপ্রীত্যৈ॥

ইতি শ্রীমদ্‌ভাসুরানন্দনাথচরণারবিন্দমিলিন্দায়মানমানসেন উমানন্দনাথেন নির্মিতে অভিনবে কল্পসূত্রানুসারিণি নিত্যোৎসবনিবন্ধে সাধারণক্রমনিরূপণো নাম অনবস্থোল্লাসঃ সপ্তমঃ সমাপ্তিমগমৎ॥

ইতি নিত্যোৎসবনিবন্ধঃ সমাপ্তঃ।

শ্রীগুরুচরণারবিন্দার্পণমস্তু।

---

১। জগচ্ছত্র। জগচ্ছক্তিঃ জগজ্জালচ্ছদ্মকেন ইতি পাঠান্তরাণি বিভিন্নপুস্তকেষু।

## গ্রন্থকারপ্রশস্তি

আমার ভ্রমপ্রমাদখণ্ডিত বুদ্ধির যে-টুকু প্রসার তদনুযায়ী নিত্যোৎসব রচনা করেছি। পণ্ডিত ব্যক্তিরা তা জেনে এটি গ্রহণ করুন।

মৎকর্তৃক কষ্টেসৃষ্টে কৃত এই বাগ্‌যজ্ঞের দ্বারা আমার দেশিকাত্মা দেবী শ্রীললিতা অম্বিকা প্রীতা হোন।

বিশ্বের বিস্ময়কর তপোময় যে-বিশ্বামিত্র, সেই বিশ্বামিত্রগোত্রতিলক, বিদ্বদ্বর বালকৃষ্ণের পুত্র ও লক্ষ্মী-অম্বা কর্তৃক অতিযত্নে লালিত, শ্রুতপেটব এই উপনামধারী চোলরাজ ভোসলেন্দ্র কর্তৃক সম্মানিত, নাট্যকাব্যাদিরচয়িতা, মহারাষ্ট্রজাতিসিংহ কর্তৃক পূজিত, বেদান্ততত্ত্বপ্রবর্তনের দ্বারা অখিলশাস্ত্রজাল-মোহনাশকারী গ্রন্থকার, ভারতীকে প্রত্যক্ষকারী ভাস্কররায় মখি দেশিকের কাছে দীক্ষা ও আম্নায় লাভ করেছেন।

আম্নায়-ও তন্ত্রসমূহ অবলোকনপরায়ণ আর্যসম্প্রদায়নিষ্ঠ ললিতাপদকমল-ভৃঙ্গ পণ্ডিতবর জগন্নাথ ৬ ৭ ৮ ৪ কল্যব্দের পর ক্রোধনবর্ষে অর্থাৎ বৃহস্পতির ষষ্টি বর্ষের একোনষষ্টিতম বর্ষে শিবপ্রীত্যর্থে নব্য নিত্যোৎসব গ্রথন করলেন।

শ্রীমদ্‌ভাসুরানন্দনাথের চরণকমলে যাঁর মানসভ্রমর সংলগ্ন সেই উমানন্দনাথ-বিরচিত কল্পসূত্রানুসরণকারী অভিনব নিত্যোৎসবনিবন্ধে সাধারণক্রমনিরূপণ নামক সপ্তমোল্লাস অনবম্বোল্লাস সমাপ্ত।

নিত্যোৎসব নিবন্ধ সমাপ্ত।

শ্রীগুরুচরণারবিন্দে অর্পিত হোক।

॥ গ্রন্থ সমাপ্ত ॥

# নিত্যোৎসবোদাহৃত গ্রন্থ-গ্রন্থকারসূচী

———

# শব্দসূচী

# ॥ নবভারত তন্ত্রশাস্ত্রপ্রকাশ গ্রন্থমালা ॥

বাঙ্গলার নিজস্ব সম্পদ তন্ত্রসাধনা বিষয়ে

আদি ও মূল তন্ত্ররাজি ( টীকা, টিপ্পনী ও বঙ্গানুবাদসহ )

| | | |
|---|---|---|
| তন্ত্রতত্ত্ব—শিবচন্দ্র বিদ্যার্ণব প্রণীত ( যন্ত্রস্থ ) | | ঃ ৩৫·০০ |
| ভূতডামরতন্ত্র—রসিকমোহন চট্টোপাধ্যায় | | ঃ ৬·০০ |
| কুলার্ণবতন্ত্র—ডঃ উপেন্দ্রকুমার দাস | | ঃ ৩০·০০ |
| পরশুরামকল্পসূত্রতন্ত্র— | ঐ | ঃ ৩৫·০০ |
| নিত্যোৎসবতন্ত্র— | ঐ | ঃ ৩৫·০০ |
| সরস্বতীতন্ত্র—গিরিশচন্দ্র বেদান্ততীর্থ ও সতীশচন্দ্র সিদ্ধান্তভূষণ | | ঃ ৩·০০ |
| ষট্‌চক্রনিরূপণ— | ঐ | ঃ ৪·০০ |
| গুপ্তসাধনতন্ত্র—শ্রীমৎ হরিহরানন্দ | | ঃ ৫·০০ |
| অন্নদাকল্পতন্ত্র— | ঐ | ঃ ৬·০০ |
| জ্ঞানসঙ্কলিনীতন্ত্র—শ্রীসুকুমার চট্টরাজ তন্ত্ররত্ন | | ঃ ৪·০০ |
| তারারহস্য—শ্রীমৎ ব্রহ্মানন্দ গিরি তীর্থাবধূত | | ঃ ১০·০০ |
| নির্ব্বাণতন্ত্র—শ্রীনিত্যানন্দ স্মৃতিতীর্থ | | ঃ ৫·০০ |
| সৌভাগ্যলক্ষ্মীতন্ত্র—শ্রীদীননাথ ত্রিপাঠি নবতীর্থ | | ঃ ৭৫·০০ |
| নিরুত্তরতন্ত্র— | ঐ | ঃ ৮·০০ |
| ক্রিয়োড্ডীশতন্ত্র—শ্রীহেমন্তকুমার তর্কতীর্থ | | ঃ ৬·০০ |
| মাতৃকাভেদতন্ত্র— | ঐ | ঃ ৭·০০ |
| বগলামুখীতন্ত্র—শ্রীমৎ ক্রিয়ানন্দ মহাভারতী | | ঃ ৫·০০ |
| কুব্জিকাতন্ত্র—শ্রীজ্যোতির্লাল দাস | | ঃ ৬·০০ |
| মায়াতন্ত্র— | ঐ | ঃ ৭·০০ |
| কুমারীতন্ত্র— | ঐ | ঃ ৪·০০ |
| কামাখ্যাতন্ত্র— | ঐ | ঃ ৬·০০ |
| কামধেনুতন্ত্র— | ঐ | ঃ ১০·০০ |
| যোনিতন্ত্র— | ঐ | ঃ ৮·০০ |
| ছিন্নমস্তাতন্ত্র—স্বামী চণ্ডিকানন্দ তীর্থ-ভারতী-সরস্বতী | | ঃ ৫·০০ |
| যোগিনীতন্ত্র—শ্রীমৎ স্বামী সর্ব্বেশ্বরানন্দ সরস্বতী | | ঃ ২৫·০০ |
| তন্ত্রাভিধান—অধ্যাপক শ্রীপঞ্চানন শাস্ত্রী | | ঃ ৩০·০০ |
| মুণ্ডমালাতন্ত্র— | ঐ | ঃ ১৬·০০ |
| তোড়লতন্ত্র— | ঐ | ঃ ৬·০০ |
| কঙ্কালমালিনীতন্ত্র—অধ্যাপক অযোধ্যানাথ শাস্ত্রী | | ঃ ৮·০০ |